প্রথম (অ) সংস্করণ

আগস্ট ১৯৮৯

প্রকাশক

সমীরকুমার নাথ

নাথ পাবলিশিং

২৬বি পণ্ডিতিয়া প্লেস

কলকাতা ৭০০০২৯

প্রচ্ছদপট

গৌতম রায়

মুদ্রাকর

এন. গোস্বামী

নিউ নারায়ণী প্রেস

১/২ রামকান্ত মিস্ত্রী লেন

কলকাতা ৭০০০১২

ও

শ্রীপ্রশান্ত কুমার মণ্ডল

ঘাটাল প্রিন্টিং ওয়ার্কস

১বি গোয়াবাগান স্ট্রীট

কলকাতা ৭০০০০৬

নিউ-ইয়র্কের তিন নম্বর ফৌজদারি আদালতে আমেরিগো বনাসেরা বসে ছিল ন্যায়বিচারের আশা নিয়ে, যারা ওর মেয়েকে অমন নিষ্ঠুরভাবে নির্যাতন করেছিল, তার ধর্ম নষ্ট করবার চেষ্টা করেছিল, তাদের ওপর প্রতিশোধের আশা নিয়ে।

বিচারকের মুখাবয়ব ভয়ঙ্কর ভারি; তিনি তাঁর কালো পোশাকের আস্তিন গুটিয়ে নিলেন, যেন তাঁর আসনের সামনে দাঁড়ানো দুই যুবককে ধরে পেটাবেন। একটা উন্নত ধরনের ঘৃণায় তাঁর মুখটা থমথম করতে লাগল। তা সত্ত্বেও আমেরিগো বনাসেরা টের পাচ্ছিল, যদিও তখনো সঠিক বুঝতে পারছিল না, এর মধ্যে কোথাও একটা বিশ্রী বুজরুগি আছে।

কর্কশভাবে বিচারক বললেন, "তোমরা যতদূর সম্ভব জঘন্য নরাধমের মতো কাজ করেছ।" আমেরিগো বনাসেরা মনে মনে বলল, "ঠিক, ঠিক। জানোয়ার স্রেফ জানোয়ার।" দুই যুবকের চকচকে চুল ছোট করে ছাঁটা, ঘষা-মাজা কাটা মুখ চোখ বিনীত অনুতাপে অবরুদ্ধ, বাধ্য ছেলের মতো মাথা দুটো নি

বিচারক বলে চললেন, "জঙ্গলের বুনো জন্তুর মতো কাজ করেছ তোমরা, তোমাদের অনেক ভাগ্য যে ও বেচারার সতীত্ব নষ্ট করতে পারনি। চোখের একেকজনকে কুড়ি বছরের জেল দিতাম।" বিচারক থামলেন, তাঁর অদ্ভুত ভুরু দেখে শ্রদ্ধা হয়, তার তলা থেকে চোখজোড়া চতুরভাবে আমেরিগো বনাসেরার ফ্যাকাশে মুখের দিকে চকিতে ফিরে, সামনে টেবিলের ওপর রাখা বিবৃতি ইত্যাদির গাদার ওপর নেমে এল। একটু ভ্রূকুটি করলেন, একটু কাঁধ তুললেন, যেন কতই না নিজের স্বাভাবিক ইচ্ছার বিরুদ্ধে সিদ্ধান্ত নিতে হচ্ছে। তারপর আবার বললেন, "কিন্তু যে-হেতু তোমাদের বয়স কম এবং আগে কখনো এ-ধরনের অপরাধ করনি, তাছাড়া অভিজাত পরিবারের ছেলে তোমরা এবং আইনের অপার মহিমা, তাই সে কখনো প্রতিশোধ দাবি করে না, এইসব কারণে তোমাদের তিন বছরের কারাবাসে দণ্ডিত করলাম। দণ্ড মকুফ রইল।"

চল্লিশ বছর ধরে পেশাদারী শোক প্রকাশের অভিজ্ঞতার জন্যই হতাশায় আর বিদ্বেষে অভিভূত হলেও আমেরিগো বনাসেরার মুখে কিছু প্রকাশ পেল না। ওর সুন্দরী তরুণী কন্যা তখনো হাসপাতালে শুয়ে, তার ভাঙা চোয়াল তার দিয়ে জোড়া দেওয়া; এদিকে এই নরাধম দুটো বেকসুর খালাস পেয়ে গেল! সবটাই তাহলে একটা প্রহসন। তাকিয়ে দেখল বনাসেরা আদরের ছেলেদের মা-বাবারা পরম আহ্লাদে কেমন তাদের ঘিরে ধরেছে। সবাই এখন কত সুখী, মুখে তাদের হাসি ধরে না।

বনাসেরার গলা দিয়ে কালো পিত্তি উঠে এল, সে কি টক, কি তেতো, দাঁতে দাঁত চেপে রেখেছিল সে, তবু ফাঁক দিয়ে পিত্তি গড়িয়ে পড়ল।

ঠোঁটের ওপর সাদা মিহি সুতির রুমাল চেপে ধরল আমেরিগো। ঐভাবে ও দাঁড়িয়ে থাকতে থাকতেই দুদিকের বেঞ্চির মধ্যিখানের পথ দিয়ে বড় বড় পা ফেলে ছোকরা দুটো হেঁটে চলে গেল। কি আত্মপ্রত্যয়ে ভরা শান্ত দৃষ্টি তাদের মুখে হাসি, ওর দিকে একবার ফিরেও চাইল না। ওদের চলে যেতে দিল সে, একটি কথাও বলল না, শুধু পরিষ্কার রুমালটি মুখের ওপর চেপে ধরে রইল।

ততক্ষণে জানোয়ার দুটোর মা-বাবারাও এসে পড়েছিল, দুজন পুরুষ, দুজন মহিলা, ওরই সমবয়সী, তবে সাজসজ্জায় ওর চাইতে আরেকটু মার্কিনী ধরনের। ওর দিকে তাকিয়েছিল ওরা, একটু লজ্জিত ভাবে, কিন্তু চোখে একটা অদ্ভুত বেপরোয়া বিজয়ের ভাবও ছিল।

সংযমের বাঁধ ভেঙে বনাসেরা এবার সামনে ঝুঁকে পড়ে, ভাঙা গলায় চিৎকার করে উঠল, "আমি যেমন কেঁদেছি, তোমরাও তেমনি কাঁদবে—তোমাদের ছেলেরা আমাকে যেমন কাঁদিয়েছে, আমিও তেমনি তোমাদের কাঁদাব।" রুমালটা ততক্ষণে বনাসেরার চোখের উপরে উঠেছিল। পিছনেই প্রতিবাদী ক্ষর উকীলরা ছিল, তারা এবার মক্কেলদের একসঙ্গে জড়ো করে, ঘনসন্নিবিষ্ট দল পাকিয়ে ফেলল। ছেলে দুটো দাঁড়িয়েছিল, যেন মা-বাপকে রক্ষা জন্য, তারাও ঐ দলের মধ্যে পড়ে গেল। একজন লম্বা-চওড়া বেলিফ ছুটে এসে বনাসেরা যে সারিতে দাঁড়িয়ে ছিল তার পথটি বন্ধ করতে কন্তু তার কোনো দরকার ছিল না।

তকাল অ্যামেরিকায় বাস করেছিল আমেরিগো বনাসেরা, এখানকার আইন-শৃঙ্খলার ওপর ওর আস্থা ছিল। তার ফলে ওর বৈষয়িক উন্নতিই হয়েছিল, কিন্তু এই মুহূর্তে বিদ্বেষে ওর মাথায় আগুন জ্বলছিল, একটা বন্দুক কিনে ঐ দুই ছোকরাকে হত্যা করার উন্মত্ত বাসনায় মাথার খুলি পর্যন্ত ঝন্-ঝন্ করছিল। তারই মধ্যে বনাসেরা তার স্ত্রীর দিকে ফিরল, সে তখনো কিছুই বোঝেনি, বনাসেরা তাকে বুঝিয়ে বলল, "ওরা আমাদের বোকা বানিয়েছে।" একটু থেমে মন ঠিক করে ফেলল সে, যা থাকে কপালে, "ন্যায়বিচারের জন্য ডন কর্লিয়নির কাছে হাঁটু গেড়ে কেঁদে পড়তে হবে।"

এদিকে লস এঞ্জেলেসের একটা চটকদার হোটেলের দারুণ স্যুইটে যে-কোনো সাধারণ স্বামীর মতোই জনি ফন্টেন ঈর্ষার চোটে মদ খেয়ে চুর হয়ে ছিল। একটা লাল কৌচে শুয়ে, থেকে থেকে এক হাতে ধরা এক বোতল স্কচ্ হুইস্কি থেকে নির্জলা টান দিচ্ছিল সে, তার পরেই জল আর বরফের কুচি ভরা একটা কাচের বালতিতে মুখ ডুবিয়ে মদের স্বাদ ধুয়ে ফেলছিল।

তখন ভোর চারটে, জনি মোদো স্বপ্ন দেখছিল দুশ্চরিত্রা স্ত্রী বাড়ি ফিরলেই তাকে খুন করে ফেলবে। অর্থাৎ যদি সে আদৌ বাড়ি ফেরে। প্রথমা স্ত্রীকে ফোন করে মেয়ে দুটোর খবর নেওয়ার পক্ষে বড় বেশি দেরি হয়ে গেছিল আর

বন্ধুদের কাউকে ডাকা সম্বন্ধে মনের মধ্যে একটু 'কিন্তু' ছিল, জনির কর্মজীবনের সাফল্য যে-রকম তাড়াতাড়ি ধাপে ধাপে নেমে যাচ্ছিল। এমন সময় ছিল, যখন ভোর চারটের সময়ে ডাকলে ওরা কৃতার্থ হয়ে যেত; এখন ওদের বিরক্তি ধরে। এই অবস্থাতেও ভেবে একটু হাসি পেল যে যখন জনি ফন্টেনের নামডাক ছিল, তখন অ্যামেরিকার চলচ্চিত্রের সেরা তারকারাও জনির ব্যক্তিগত সমস্যার কথা শুনতে ব্যগ্র হয়ে উঠত।

স্কচের বোতল থেকে আরেক ঢোক গিলতেই, অবশেষে দরজায় স্ত্রীর চাবির শব্দ কানে এল; তবু জনি মদ গিলে চলল যতক্ষণ না সে ঘরে ঢুকে ওর সামনে দাঁড়াল। ওর চোখে এই মেয়ে কি অপূর্ব সুন্দর, দেববালার মতো মুখ, ভাবগম্ভীর বেগুনী চোখ, কি চিক্কণ ভঙ্গুর নিখুঁত দেহের গড়ন। রুপালী পরদায় সে রূপ শতগুণে বর্ধিত হয়ে, ভাবে বিভোর হয়ে দেখা দিত। পৃথিবীর সব জায়গা থেকে দশ কোটি পুরুষ মার্গট অ্যাশটনের ঐ মুখের প্রেমে আকুল। রুপালী পরদায় ও মুখ দেখবার জন্য তারা টাকা খরচ করত।

জনি ফন্টেন জিজ্ঞাসা করল, "কোন চুলোয় গেছিলে?"

সে বলল, "বেরিয়েছিলাম ঢলাঢলি করতে।'

জনির মাতলামির হিসাব পায়নি সে। এক লাফে ককটেল-টেবিল ডিঙিয়ে, জনি ওর গলা টিপে ধরল। কিন্তু সেই অপরূপ মুখের, সেই অপূর্ব বেগুনী চোখের অত কাছে আসবামাত্র ওর রাগ পড়ে গেল; আবার অসহায় হয়ে পড়ল জনি। ভুলক্রমে ব্যঙ্গ করে হাসল মার্গট, অমনি জনি ঘুষি তুলল। চিৎকার করে উঠল মার্গট, "মুখে নয়, জনি, আমি যে এখন ছবি করছি।"

এই হাসছিল সে। ওর পেটে এক কিল মারতেই ও মাটিতে পড়ে গেল। জনিও ওর ওপরে পড়ল। নিশ্বাস নেবার জন্য হাঁসফাঁস করছিল মার্গট, সে নিশ্বাসের গন্ধও জনির নাকে এল। তারপর ওপর হাতে আর রেশমের মতো মসৃণ রোদে-রাঙা পায়ে কিল মারতে লাগল জনি। বহুকাল আগে জনি যখন বয়সে কিশোর ছিল, নিউ ইয়র্কের গুণ্ডাপাড়া, হেল্‌স্ কিচেনে, যেমন করে নাকে-সিকনি ছোট ছেলেদের ঠ্যাঙাত, তেমনি করে আজ জনি স্ত্রীকে ঠ্যাঙাল। খুব ব্যথা লাগল বটে, কিন্তু দাঁত নড়ে কি নাক ভেঙে স্থায়ীভাবে তার রূপ নষ্ট হল না।

তবু যথেষ্ট জোর মারেনি। পারেনি মারতে। ওর দিকে চেয়ে ফিক্‌ফিক্ করে হাসছিল মেয়ে। হাত পা এলিয়ে মাটিতে শুয়েছিল, ব্রোকেডের গাউন উরুর ওপর উঠে গেছিল, তবু হাসির ফাঁকে ফাঁকে ওকে বিদ্রূপ করে বলছিল, "এসো না, ঢোকাও, জনি, আসলে তাই তো চাও।"

জনি উঠে পড়ল। মাটিতে শোয়া ঐ মেয়ে ওর দু'চক্ষের বিষ, কিন্তু ঐ রূপ যেন একটা জাদু-করা ঢালের মতো। গড়িয়ে সরে গিয়ে, নর্তকীর মতো এক লাফে উঠে পড়ে, জনির মুখোমুখি দাঁড়িয়ে ছোট মেয়ের মতো ব্যঙ্গভরে সে নেচে

নেচে সুর করে বলতে লাগল, "জনি আমাকে মারেনি! জনি আমাকে মারেনি!" তারপর কেমন যেন বিষণ্ণতার সঙ্গে, সুগভীর সৌন্দর্যে মণ্ডিত হয়ে বলল, "ওরে আহাম্মুক, ছোট ছেলের মতো হাতে-পায়ে জং ধরিয়ে দিলি, হতভাগা! জনি, তুমি চিরকেলে বোকা, কাঁচা, স্বপ্নবিলাসী! প্রেম কর পর্যন্ত ছোট ছেলের মতো। তুমি এখনো ভাব মেয়েদের সঙ্গে ঘনিষ্ঠ হওয়া বুঝি সেই যে সব ন্যাকা গান গাইতে তুমি, সেইরকম!" মাথা নেড়ে সে আবার বলল, "বেচারা জনি। গুডবাই, জনি।" এই বলে শোবার ঘরে গিয়ে ঢুকল; দরজার চাবি ঘোরানোর শব্দ জনির কানে এল।

দু হাতে মুখ ঢেকে মাটিতে বসে রইল জনি। গ্লানিকর, অপমানকর নৈরাশ্যে মন অভিভূত হয়ে পড়ল। তারপর যে প্রাণশক্তির জোরে রাস্তার ছেলেরা বাঁচে, যার জন্য হলিউডের জঙ্গলে ওর আজও বেঁচে থাকা সম্ভব হয়েছে, তারই জোরে ফোন তুলে জনি এয়ার-পোর্টে যাবার জন্য একটা ট্যাক্সি ডাকল। নিউ-ইয়র্কে ফিরে যেতে হবে। ওর এখন যে-ক্ষমতার যে-বিচক্ষণতার দরকার, যে-ভালোবাসার ওপর ও নির্ভর করতে পারে, পৃথিবীতে একটিমাত্র লোকের কাছে সে-সব আছে, তারই কাছে যাবে জনি। ওর ধর্মপিতা কর্লিয়নি।

নাজোরিনি রুটি তৈরি করত, চেহারাটাও ওর প্রকাণ্ড ইতালীয় রুটির মতোই ফোলা-ফোলা, মচমচে। সারা গায়ে ময়দা মেখে, ওর স্ত্রীর, ওর বিয়ের যুগ্যি মেয়ে ক্যাথারিনের আর ওর সহকারী এন্‌জোর দিকে ভুরু কুঁচকে নাজোরিনি তাকিয়ে ছিল। কাপড় ছেড়ে, এন্‌জো আবার তার যুদ্ধবন্দীর উর্দি পরেছিল; জামার হাতায় সবুজ অক্ষর লেখা একটা ব্যাণ্ড। এই ব্যাপারের জ... গভর্নর্স আইল্যাণ্ডে হাজিরা দিতে যদি দেরি হয়ে যায়, এই ভয়েই সে আধ... অনেক হাজার ইতালীয় যুদ্ধবন্দীকে সে সময়ে রোজ পারোলে ছেড়ে দেওয়া হ..., যাতে তারা মার্কিনী অর্থনীতির উন্নতির জন্য কাজ করতে পারে। এন্‌জোর সদাই ভয় এই বুঝি ওর অনুমতি রদ হয়ে গেল।

কাজেই আজকের এই ছোটখাটো প্রহসনটি ওর কাছে একটা গুরুত্বপূর্ণ ব্যাপার।

নাজোরিনি তেরিয়া হয়ে জিজ্ঞাসা করল, "তুমি কি আমার মেয়ের ধর্মনষ্ট করেছ? স্মৃতিচিহ্নস্বরূপ একটা খুদে পোঁটলা দিয়েছ ওকে? এখন যুদ্ধ থেমে গেছে, এবার অ্যামেরিকা তোমার পশ্চাদ্ভাগে পদাঘাত করে তোমাকে সিসিলির সেই গুয়ো গাঁয়ে ফেরত পাঠাবে, সে-কথা তুমি জান।"

এন্‌জো মানুষটি খুব বেঁটে, গাঁট্টাগোট্টা; বুকের ওপর হাত রেখে কাঁদো কাঁদো ভাবে, কিন্তু খুব বুদ্ধি করে সে বলল, "কর্তা, যীশুর মায়ের দিব্যি, আমি কখনো আপনার দয়ার সুবিধা নিইনি। আপনার মেয়েকে আমি ভালোবাসি, শ্রদ্ধা করি। বিনীতভাবে বলছি, তাকে আমি বিয়ে করতে চাই। আমি জানি

আমার কোনো অধিকার নেই, কিন্তু ওরা আমাকে একবার ইটালি পাঠালে আর আমার অ্যামেরিকায় ফেরা হবে না। তাহলে ক্যাথারিনকে আমি বিয়ে করতে পারব না।

নাজোরিনির স্ত্রী ফিলোমিনার সোজা কথা, "ও সব ঢং রাখ।" তারপর নাদুসনুদুস স্বামীটিকে বলল, "জানই তো তোমাকে কি করতে হবে। এন্‌জোকে এখানে রেখে দেবে, লং আইল্যাণ্ডে আমাদের আত্মীয়দের কাছে লুকিয়ে রাখবে।"

ক্যাথারিন কান্নাকাটি করছিল। এরই মধ্যে দিব্যি মোটা হয়ে পড়েছিল সে, সাদামাটা মুখ, তাতে মিহি একটু গোঁফের রেখা। এন্‌জোর মতো সুদর্শন স্বামী আর কোথাও সে পাবে না, আর কোনো পুরুষমানুষ অমন শ্রদ্ধাপূর্ণ প্রেমের সঙ্গে ওর শরীরের গোপন জায়গাগুলোতে হাত দেবে না। চেঁচিয়ে-মেচিয়ে বাপকে ক্যাথারিন বলল, আমি ইটালিতে গিয়ে থাকব। তোমরা এন্‌জোকে এখানে রাখার ব্যবস্থা না করলে, আমিও পালিয়ে যাব!"

নাজোরিনি চতুর চোখে ওর দিকে তাকাল। ভারি সেয়ানা ওর এই মেয়েটা। নাজোরিনি লক্ষ্য করেছিল এন্‌জো যখন তন্দুর থেকে গরম গরম রুটি বের করে, খদ্দেরদের টেবিলের টুকরি বোঝাই করত, তখন ক্যাথারিনের পিছনে একটুখানি জায়গা দিয়ে তাকে যাওয়া-আসা করতে হত, আর ক্যাথারিন তার পরিপুষ্ট পশ্চাৎভাগটি ইচ্ছা করে ওর গায়ে ঘষত। সময়মতো ব্যবস্থা না করলে ব্যাটাচ্ছেলের গরম রুটি ঐ মেয়ের তন্দুরে উঠবে। এন্‌জোকে অ্যামেরিকাতে ধরে রাখতে হবে, ওকে অ্যামেরিকার নাগরিক বানাতে হবে। একটিমাত্র লোক আছে যে এই বন্দোবস্ত করতে পারবে। সে হল ধর্মপিতা, ডন কর্লিয়নি।

১৯৪৫ সালের আগস্ট মাসের শেষ শনিবার, শ্রীমতী কন্‌স্ট্যান্‌সিয়া কর্লিয়নির বিয়েতে উপস্থিত থাকবার জন্য এরা সকলে এবং আরো অনেকে এন্‌গ্রেভ করা নিমন্ত্রণপত্র পেয়েছিল। কনের বাপ ডন ভিটো কর্লিয়নি কখনো পুরনো বন্ধু কিংবা প্রতিবেশীদের কথা ভুলে যেতেন না, যদিও আজকাল তিনি লং আইল্যাণ্ডে মস্ত এক বাড়িতে থাকতেন। ঐ বাড়িতেই বিয়ের উৎসব হবে, সারাদিন ধরে আমোদ আহ্লাদ চলবে। একটা এলাহি ব্যাপার হবে, সে বিষয়ে কোনো সন্দেহ ছিল না। জাপানীদের সঙ্গে যুদ্ধ সবে থেমে গিয়েছিল, কাজেই কারো ছেলে যুদ্ধ করছে এ দুশ্চিন্তা সেদিনের আমোদ-প্রমোদকে ম্লান করে দেবে না। মনের আনন্দ প্রকাশ করতে হলে বিয়েবাড়ির মতো আছে কি!

অতএব সেই শনিবারের সকালে ডন কর্লিয়নির বন্ধুবান্ধবরা তাঁর সম্মান রক্ষার্থে নিউ-ইয়র্ক শহর থেকে স্রোতের মতো বেরিয়ে আসতে লাগল। প্রত্যেকে ঘি রঙের খামে ভরে টাকা নিয়ে এসেছিল, বিয়েতে উপহার দেবার জন্য, চেক্‌-

টেক্ নয়। প্রত্যেকটি খামে একটা করে কার্ডে দাতার পরিচয় দেওয়া ছিল এবং তাতে করেই ধর্মপিতার প্রতি তাদের ভক্তির মাত্রাটাও প্রকাশ পাচ্ছিল। তিনিও সে-ভক্তির বাস্তবিকই যোগ্য ছিলেন।

সাহায্যের জন্য সবাই ডন ভিটো কর্লিয়নির কাছে আসত, কাউকে তিনি ফিরিয়ে দিতেন না। কাউকে তিনি ভুয়ো প্রতিশ্রুতি দিতেন না, কাপুরুষের মতো এ-কথাও বলতেন না যে তাঁর চাইতেও প্রবল কোনো শক্তির কারণে তাঁর হাত-পা বাঁধা। সাহায্য পেতে হলে তাঁর সঙ্গে বন্ধুত্ব থাকবারও দরকার ছিল না, তাঁর সে ঋণ শোধ করবার সঙ্গতি না থাকলেও কিছু এসে যেত না। কেবল একটি জিনিসের প্রয়োজন ছিল। সেটি হল, প্রার্থীকে যেচে গিয়ে বন্ধুত্ব নিবেদন করতে হত। তা হলেই প্রার্থী যত দরিদ্র দুর্বলই হোক না কেন, ডন কর্লিয়নি বুক পেতে তার সমস্ত দুশ্চিন্তা নিজে গ্রহণ করতেন। আর সেই দুঃখের কারণ দূর করবার পথে কোনো বাধাকেই তিনি মানতেন না। তাঁর পুরস্কার? বন্ধুত্ব, মর্যাদাসূচক 'ডন' উপাধি, কিংবা কখনো কখনো তার চাইতেও স্নেহের সম্বোধন, "ধর্মপিতা"। আর হয়তো, শ্রদ্ধা জানাবার হেতু, লাভের জন্য নয়, তাঁর বড়দিনের ভোজের জন্য এক গ্যালন ঘরে তৈরি মদ, কিংবা সযত্নে বেক করা এক ঝুড়ি ঝাল নিমকি। তাছাড়া এই রকম বোঝাবুঝি ছিল যে যদিও ব্যাপারটা একটু লৌকিকতা ছাড়া কিছুই নয়, তবু গিয়ে বলতে হত যে তাঁর কাছে তুমি ঋণী আর ছোটখাটো কোনো কাজ দিয়ে সে ঋণ পরিশোধ করতে বলার তাঁর অধিকার রইল।

আজকের এই শুভদিনে, মেয়ের বিয়ের দিনে, ডন ভিটো কর্লিয়নি তাঁর লং বীচের বাড়ির সদর দরজায় দাঁড়িয়ে অতিথিদের অভ্যর্থনা জানাচ্ছিলেন; তারা সবাই তাঁর পরিচিত, সবাইকে তিনি বিশ্বাস করতেন। তাদের মধ্যে অনেকে তাদের সমস্ত জীবনের সাফল্যের জন্য তাঁর কাছে ঋণী ছিল; আজ এই আন্তরিক উপলক্ষে তারা তাঁকে সামনাসামনি ধর্মপিতা বলে ডাকবারও সাহস পাচ্ছিল। বাপের-বাড়ির কাজকর্ম করছিল যারা, তারাও তাঁর বন্ধুবান্ধব। পানীয়ের টেবিলে মদ ঢেলে দিচ্ছিল যে, সেও এক পুরনো সঙ্গী; সুপটু পরিচালনা ছাড়া সমস্ত মদ-ও তারই দেওয়া। পরিবেশকরা ছিল তাঁর ছেলেদের বন্ধুবান্ধব। বাগানের মধ্যে পিকনিকের টেবিলে সাজানো উপাদেয় খাবারগুলি ডনের স্ত্রী আর তাঁর বন্ধুদের হাতে রান্না। এক একর জায়গা জুড়ে বাগানটিকে রঙ-বেরঙের মালা দিয়ে সাজিয়েছিল কনের তরুণী বান্ধবীরা।

সমান প্রীতির সঙ্গে সকলকে ডন কর্লিয়নি স্বাগত জানাচ্ছিলেন, তা সে ধনীই হোক আর গরীবই হোক, ক্ষমতাশালীই হোক বা দীনহীনই হোক। কারো অনাদর করেননি। ঐ তাঁর স্বভাব। অতিথিরাও বারবার বলছিল কালো সান্ধ্য-পোশাকে তাঁকে কেমন সুন্দর মানিয়েছে, যে-কোনো অনভিজ্ঞ দর্শক দেখলে মনে করবে যে উনিই বুঝি বিয়ের সৌভাগ্যবান বর।

দরজার সামনে বাপের সঙ্গে ছিল তাঁর তিন ছেলের মধ্যে দুজন। বড় ছেলের ভালো নাম সান্তিনো, কিন্তু বাবা ছাড়া সবাই তাকে ডাকত সনি, প্রৌঢ় ইতালীয় ভদ্রলোকরা তার দিকে আড়চোখে তাকাচ্ছিলেন। যুবকরা তাকাচ্ছিল সশ্রদ্ধভাবে। এক পুরুষ অ্যামেরিকাবাসী ইতালীয় মা-বাপের ছেলের পক্ষে সনি ছিল বেশ লম্বা, প্রায় ছ ফুট, তার ওপর মাথাভরা এলোমেলো কোঁকড়া চুল, তাতে আরো লম্বা দেখাত। মুখখানা ছিল কিঞ্চিৎ স্থূল, কিউপিডের মতো, নাক চোখ সুগঠিত, ধনুকের মতো বাঁকা ঠোঁটজোড়া ছিল পুরু, দেখে মনে হত ইন্দ্রিয়াসক্ত, তার নিচে টোল-খাওয়া বিভক্ত থুতনিতে কেমন যেন অদ্ভুত অশ্লীলতার ইঙ্গিত ছিল। ষাঁড়ের মতো শক্তিশালী শরীরের গড়ন, সকলেই বলত নাকি প্রকৃতি ওকে এমনি মুক্তহস্তে দান করেছিল যে অবিশ্বাসীরা সেকালে যে রকম 'র‍্যাক' নামক যন্ত্রকে ভয় করত, ওর উৎপীড়িতা স্ত্রী বেচারাও ওদের দাম্পত্য শয্যাকে তেমনি ভয় করত। কানাকানি শোনা যেত যে প্রথম যৌবনে সনি যখন বেশ্যাবাড়ি যেত, সেখানকার সবচাইতে ডাকসাইটে দুর্দান্ত মেয়েমানুষরাও একবার ওর বিশাল ইন্দ্রিয়খানির দিকে তাকিয়ে অমনি দ্বিগুণ মাসুল দাবি করত।

আজকের এই বিয়েবাড়িতেও কয়েকজন কমবয়সী চওড়া-কোমর বড়-মুখ গিন্নি গম্ভীরভাবে এবং অভিজ্ঞ চোখে সনি কর্লিয়নির মাপ নিচ্ছিল। তবে আজকের এই বিশেষ দিনে ওদের কষ্টই সার। কারণ স্বয়ং স্ত্রী ও তিনটি শিশুসন্তানের উপস্থিতি সত্ত্বেও, সহোদরার নীত-কনে লুসি ম্যানচিনিকে কেন্দ্র করে সনির অন্য মতলব ছিল। গোলাপী উৎসব-বেশে, চকচকে কালো চুলে ফুলের মুকুট পরে, বাগিচার এক টেবিলের ধারে বসে এই তরুণীও সে-বিষয়ে খুবই সচেতন ছিল। সারা সপ্তাহ ধরে যখন বিয়ের মহড়া চলেছিল, এই মেয়ে সনির সঙ্গে রঙ্গ জমিয়েছিল এবং আজ সকালেও বিয়ের অনুষ্ঠানের সময়ে সনির হাত চেপে ধরেছিল। একজন তরুণী কুমারী তার চাইতে বেশি আর কি করতে পারে ?

ছেলে যে বাপের মতো একজন মহাপুরুষ হয়ে উঠবে না, তাতে লুসি থোড়াই কেয়ার করত। সনি কর্লিয়নির গায়ে জোর আর বুকে বল ছিল। ভারি উদারও ছিল, হৃদয়টাও ওর সেই ইন্দ্রিয়টির মতোই বৃহদাকার ছিল। তবু বাবার মতো বিনয়ী ছিল না সে, তার বদলে চট্ করে রেগে উঠত আর রাগলে বিচার-বুদ্ধি হারাত। যদিও বাপের ব্যবসায়ে ও খুবই সহায়তা করত, তবু এই ছেলেই তাঁর উত্তরাধিকারী হবে কি-না সে বিষয়ে অনেকের মনে সন্দেহ ছিল।

মেজ ছেলের নাম ফ্রেডারিকো, সবাই ডাকত ফ্রেড কিংবা ফ্রিডো, সব ইতালীয় মা-বাবারা এমন ছেলের জন্যই প্রার্থনা করত। কর্তব্যপরায়ণ, বিশ্বাসী, সর্বদা বাপের হুকুম তামিল করতে প্রস্তুত, ত্রিশ বছর বয়সেও মা-বাপের সঙ্গে সে বাস করত। বেঁটে, কিঞ্চিৎ ভারি গড়নের, সুপুরুষ না হলেও কর্লিয়নি

পরিবারের আর সকলের মতো কিউপিডের মাথা, গোল মুখের ওপর কোঁকড়া চুলের শিরস্ত্রাণ, ধনুকের মতো বাঁকা ঠোঁট। তবে ফ্রেডের ঠোঁটে ইন্দ্রিয়াসক্তির চিহ্ন ছিল না, মনে হত গ্রানাইট পাথরে কোঁদা। চরিত্রে একটা শক্ত নীরস ভাব, তবু সে বাপের যষ্টিস্বরূপ ছিল, কখনো তাঁর মুখের ওপর তর্ক করত না, কিংবা নারীসংঘটিত ব্যাপারে জড়িয়ে পড়ে তাঁকে লজ্জা দিত না। এত গুণ থাকা সত্ত্বেও, ওর সেই প্রবল ব্যক্তিত্ব ছিল না যা মানুষের মনকে টানে, সেই পশু-বলও ছিল না, লোকনেতা হতে হলে যার একান্ত প্রয়োজন হয়। সেও যে বাপের উত্তরাধিকারী হবে এমন আশা কেউ করত না।

তৃতীয় ছেলে মাইকেল কর্লিয়নি বাবার আর বড় দুই ভাইয়ের সঙ্গে দরজার কাছে না দাঁড়িয়ে, বাগানের সব চাইতে নিভৃত কোণে একটা টেবিলের ধারে বসে ছিল। কিন্তু সেখানে বসেও সে আত্মীয়-বন্ধুদের দৃষ্টি এড়িয়ে যেতে পারেনি।

মাইকেল কর্লিয়নি ছিল ডনের কনিষ্ঠ ছেলে, একমাত্র সে-ই বিখ্যাত বাপের নির্দেশ মেনে চলতে রাজী হয়নি। অন্য ছেলেদের মতো মাইকেলের ঐ কিউপিডের মতো ভারি মুখ ছিল না, কুচকুচে কালো চুলগুলো কোঁকড়া না হয়ে বরং সোজা ছিল। গায়ের রঙও কেমন পরিষ্কার সোনালী মেশানো বাদামী, কোনো মেয়ের অমন রঙ হলে সবাই তাকে সুন্দর বলত। একটা চিক্কণ মিহি ধরনের রূপ ছিল তার। এমনও সময় গেছিল যখন ছেলের পৌরুষ সম্বন্ধে ডনের দুশ্চিন্তা হত। তবে মাইকেলের যখন সতেরো বছর বয়স হল, সে দুশ্চিন্তা দূর হয়েছিল।

আজ ডনের এই কনিষ্ঠ পুত্রটি বাগানের একেবারে কোনাতে একটা টেবিলের ধারে বসেছিল, যাতে সে যে স্বেচ্ছায় বাপের এবং বাড়ির অন্যান্যদের কাছ থেকে নিজেকে বিচ্ছিন্ন করেছে, সে-কথা প্রকট হয়। ওর পাশে যে অ্যামেরিকান মেয়েটি বসে ছিল, তার কথা সকলেই শুনেছিল, কিন্তু এতাবৎ কেউ চাক্ষুষ দেখেনি। মাইকেল অবশ্য শীলতা বজায় রেখে বিয়েবাড়ির সকলের সঙ্গে মেয়েটির আলাপ করিয়ে দিয়েছিল, তার মধ্যে পরিবারের সকলেও ছিল। তারা ওকে দেখে খুব একটা প্রভাবিত হয়নি। বড় বেশি রোগা, বড্ড ফরসা, মেয়েমানুষের পক্ষে মুখটা বড় বেশি চোখা চালাক, আর ভাবখানাও একজন কুমারী মেয়ের পক্ষে বড় বেশি সপ্রতিভ। ওর নামটাও ওদের কানে ভারি অদ্ভুত শোনাল, কে অ্যাডাম্‌স্‌। ঐ মেয়ে যদি ওদের বলত যে ওর পূর্ব-পুরুষরা দুশো বছর আগে অ্যামেরিকায় এসে বসবাস শুরু করেছিল এবং ওর পদবীটি সর্বজনবিদিত, তা হলেও ওরা তাচ্ছিল্য দেখিয়ে শুধু একটু কাঁধ ঝাঁকাত।

অতিথিরা সকলেই লক্ষ্য করেছিল যে ডন তাঁর এই তৃতীয় ছেলেটির দিকে বিশেষ নজর দিচ্ছিলেন না। যুদ্ধের আগে অবধি মাইকেলই তাঁর প্রিয়পাত্র ছিল, আর দেখেই বোঝা যেত যে সময়কালে পারিবারিক ব্যবসা চালাবার

জন্য ওকেই বেছে নেওয়া হবে। বিখ্যাত বাপের নীরব শক্তি আর তীক্ষ্ণ বুদ্ধির সবটাই ও পেয়েছিল, সেই সঙ্গে ওরও এমন ভাবে চলবার একটা জন্মগত ক্ষমতা ছিল, যাতে মানুষ মাত্রেরই ওকে শ্রদ্ধা না করে উপায় ছিল না। কিন্তু দ্বিতীয় বিশ্বযুদ্ধ শুরু হতেই মাইকেল কর্লিয়নি স্বেচ্ছায় গিয়ে মেরিন কোরে, অর্থাৎ সামুদ্রিক বাহিনীতে নাম লেখাল। বাপের বিশেষ বারণ সত্ত্বেও মাইকেল এ কাজ করেছিল।

নিজে যাকে একটা বিদেশী শক্তি বলে জ্ঞান করতেন, তার সেবার্থে তাঁর কনিষ্ঠ পুত্রকে নিহত হতে দেবেন, ডন কর্লিয়নির এমন ইচ্ছা বা অভিপ্রায় ছিল না। ডাক্তারদের ঘুষ দেওয়া হয়েছিল, গোপন ব্যবস্থাও হয়ে গেছিল। উপযুক্ত বন্দোবস্তের জন্য প্রচুর টাকাও খরচ করা হয়েছিল। কিন্তু মাইকেলের একুশ বছর বয়স হয়ে গেছিল, তার স্বেচ্ছাচারিতার বিরুদ্ধে কিছুই করা যায়নি। নাম লিখিয়ে' প্রশান্ত মহাসাগরের যুদ্ধে সে যোগদান করেছিল। ক্যাপ্টেন হয়েছিল মাইকেল, পদক পেয়েছিল। ১৯৪৪ সালে লাইফ পত্রিকাতে ওর ছবি বেরিয়েছিল, সেই সঙ্গে ওর নানান কীর্তির সচিত্র বিবরণী। পত্রিকাটা একজন বন্ধু ডন কর্লিয়নিকে দেখিয়েছিল, বাড়ির লোকদের সাহসে কুলোয়নি। একটা তাচ্ছিল্য-সূচক শব্দ করে ডন বলেছিলেন, "বিদেশীদের জন্য ও এ সব অলৌকিক ঘটনা ঘটিয়ে থাকে।"

১৯৪৫ সালের গোড়ার দিকে যখন সামরিক বিভাগ থেকে মাইকেল কর্লিয়নি মুক্তি পেল, যাতে আহত ও অক্ষম অবস্থা থেকে সুস্থ হয়ে উঠতে পারে, ওর কোনো ধারণাই ছিল না যে ওর বাবাই এই নিষ্কৃতির ব্যবস্থা করেছিলেন। কয়েক সপ্তাহ চুপচাপ বাড়িতে বসে থাকার পর, কাউকে কিছু না বলে মাইকেল নিউ হ্যাম্পশেয়ারের হ্যানোভার শহরে ডার্টমাথ কলেজে ভরতি হয়ে গেল। এই ভাবে সে বাপের বাড়ি ছেড়েছিল। এতদিন পরে বোনের বিয়ে উপলক্ষে সে বাড়ি এসেছিল, সেই সঙ্গে নিজের ভাবী স্ত্রীকে দেখাবার উদ্দেশ্যও ছিল, ঐ ধোপ-খাওয়া ন্যাকড়ার মতো মার্কিনী মেয়েটাকে।

নিমন্ত্রিত অতিথিদের মধ্যে যারা একটু চটকদার, তাদের সম্বন্ধে ছোট ছোট গল্প বলে মাইকেল কর্লিয়নি কে অ্যাডমসের মনোরঞ্জন করেছিল। উল্টে কে-র চোখে যে ঐ সব লোককে ভারি রোমাঞ্চময় মনে হচ্ছিল তাই দেখে মাইকেলেরও মজা লাগছিল। তাছাড়া যা কিছু নতুন, যা কিছু ওর অভিজ্ঞতার বাইরে, তাতেই ওর এত বেশি কৌতূহল দেখে মাইকেল মুগ্ধও হচ্ছিল, সর্বদাই যেমন হত। অবশেষে কে-র চোখে পড়ল ছোট একদল লোক এক পিপে ঘরে-তৈরি মদের চারদিকে কেমন জটলা পাকিয়েছে। সেই লোকগুলি হল আমেরিগো বনাসেরা, নাজোরিনি বলে রুটিওয়ালা, অ্যান্টনি কপোলা আর লুকা ব্রাসি। ওর স্বাভাবিক সজাগ বুদ্ধির সাহায্যে কে মন্তব্য করেছিল যে চারজন লোককে দেখে খুব খুশি মনে হচ্ছে না। মাইকেল মৃদু হাসল, "খুশি তো নয়-ই ওরা।

ওরা যে গোপনে আমার বাবার সঙ্গে দেখা করবার জন্য অপেক্ষা করছে। তাঁর কাছে কিছু চাইবে ওরা।" বাস্তবিকই, দেখলেই বোঝা যাচ্ছিল যে ডন যেখানেই যাচ্ছিলেন, ওদের চোখও তাঁকে অনুসরণ করছিল।

ডন কর্লিয়নি দাঁড়িয়ে দাঁড়িয়ে অতিথিদের অভিবাদন জানাচ্ছিলেন, এদিকে একটা কালো বন্ধ শেভ্রলে গাড়ি এসে শান-বাঁধানো প্রাঙ্গণের উল্টো দিকে থামল। সামনের সীটে বসা দুজন লোক তাদের কোটের পকেট থেকে নোট-বই বের করে, কোন রকম গোপনীয়তার চেষ্টা না করেই, প্রাঙ্গণের চারদিকে রাখা অন্যান্য গাড়িগুলোর নম্বর টুকে নিতে লাগল। বাপের দিকে ফিরে সনি বলল, "ঐ ব্যাটারা নিশ্চয় পুলিসের লোক।"

ডন কর্লিয়নি কাঁধ তুলে বললেন, "আমি তো আর রাস্তাটার মালিক নই। ওদের যা খুশি তাই করতে পারে।"

রাগের চোটে সনির ভারি কিউপিড-মুখটা লাল হয়ে উঠল। "পাজি নচ্ছার, কোনো জিনিসের প্রতি কি ওদের শ্রদ্ধা থাকতে নেই?" বাড়ির সিঁড়ি থেকে নেমে প্রাঙ্গণ পার হয়ে সনি কালো বন্ধ গাড়িটার কাছে গেল। রেগেমেগে চালকের মুখের কাছে মুখ নিতেই, এতটুকু না ঘাবড়ে সে লোকটা ওয়ালেটের খাপ খুলে একটা সবুজ পরিচয়-পত্র দেখিয়ে দিল। কোনো কথা না বলে, সনি পিছু হটে গেল তারপর এমন ভাবে এক গাল থুতু ফেলল যাতে গাড়িটার পিছনের দরজার ওপর পড়ে, থুতু ফেলে সনি চলে এল। ওর আশা ছিল গাড়ির চালক গাড়ি থেকে নেমে ওর পিছন পিছন তেড়ে প্রাঙ্গণে উঠে আসবে, কিন্তু কিছুই হল না। সিঁড়ির কাছে পৌঁছে সনি বাপকে বলল, "ব্যাটারা এফ-বি-আই-এর লোক। সব গাড়ির নম্বর টুকে নিচ্ছে! হারামজাদারা।"

ডন কর্লিয়নি জানতেন ওরা কে। তাঁর ঘনিষ্ঠ এবং সব চাইতে অন্তরঙ্গ বন্ধুদের বলে দেওয়া হয়েছিল কেউ যেন নিজের গাড়ি করে বিয়েবাড়িতে না আসে। যদিও ছেলের এই রকম নির্বোধের মতো রাগ দেখানোর তিনি পক্ষপাতী ছিলেন না, তবু তাতে একটা ভালো ফল দেবে। অনাহূত আগন্তুকদের মনে এই ধারণা বদ্ধমূল হয়ে যাবে যে তাদের আগমন একেবারে অপ্রত্যাশিত এবং তার জন্য কোনো প্রস্তুতিই হয়নি। কাজেই ডন রাগ করেননি। অনেক দিন আগেই তাঁর এই শিক্ষা হয়েছিল যে সমাজ মাঝে মাঝে মানুষের ওপর এমন সব অপমান ঢালে, চুপ করে সহ্য করতে হয়, এই আশাতে বুক বেঁধে যে এ জগতে এমন দিনও আসে যখন হীনতম ব্যক্তিও যদি চোখ কান খোলা রাখে, তাহলে অতিশয় ক্ষমতাশালীর ওপরেও প্রতিশোধ নিতে পারে। তাঁর এই জ্ঞান ছিল বলেই ডন কর্লিয়নি কখনো তাঁর সর্ববন্ধুজন-প্রশংসিত বিনয়ের ভাবটি হারাতেন না।

সে যাই হোক, ঠিক এই সময়ে বাড়ির পিছন দিকের বাগানে চার বাজনদার ব্যাণ্ড বেজে উঠল। সব অতিথিরা এসে গিয়েছিল। ডন কর্লিয়নিও অনাহূত

আগন্তুকদের চিন্তা মন থেকে দূর করে দিয়ে দুই ছেলেকে নিয়ে বিয়ের ভোজে যোগদান করতে চললেন।

ততক্ষণে মস্ত বাগানে বেশ কয়েক শো অতিথি জড়ো হয়েছিল; তাদের মধ্যে কেউ কেউ ফুল দিয়ে সাজানো কাঠের মঞ্চের ওপর উঠে নাচছিল, বাকিরা নানা রকম উপাদেয় মসলাদার খাদ্যসামগ্রীর রাশি আর গ্যালন মাপের জগ ভরতি ঘরে তৈরি কালো মদে বোঝাই লম্বা লম্বা টেবিলের সামনে বসে ছিল। বিয়ের কনে, কনি কর্লিয়নি, জমকালো সাজসজ্জাসুদ্ধ একটা বিশেষ উঁচু টেবিলে, তার বর, নীত-কনেদের আর নীত-বরদের সঙ্গে শোভা পাচ্ছিল। সেকালের ইতালীয় পাড়াগেঁয়ে রীতিতে এই ভাবেই বিয়ের উৎসবের ব্যবস্থা হত। কনের এ ব্যবস্থা পছন্দ ছিল না, তবু বাবাকে খুশি করবার জন্য এমন আনাড়ি আয়োজনে সম্মত হয়েছিল, কারণ পতি-নির্বাচনের ব্যাপারে বাপকে সে যথেষ্ট অসন্তুষ্ট করেছিল।

বরের নাম কার্লো রিট্‌সি, দো-আঁশলা, বাপ সিসিলির, মা ইটালির উত্তর দিকের মেয়ে; তাঁর কাছ থেকে ছেলে তার সোনালী চুল আর নীল চোখ পেয়েছিল। মা-বাপ নেভাডায় থাকতেন, আইনের সঙ্গে কিঞ্চিৎ অ-বনিবনার ফলে কার্লো সে রাজ্য ছেড়ে চলে এসেছিল। নিউ-ইয়র্কে সনি কর্লিয়নির সঙ্গে আলাপ এবং সেই সূত্রে সনির বোনের সঙ্গেও। ডন কর্লিয়নি অবশ্য নেভাডায় বিশ্বাসী বন্ধু পাঠিয়ে খবর নিয়েছিলেন যে পুলিসের সঙ্গে অ-বনিবনাটা একটা বন্দুক নিয়ে, কাজেই তার কোনো গুরুত্ব ছিল না, খাতা থেকে ব্যাপারটাকে সহজেই মুছে ফেলা যায়, তাহলে পাত্রের কোনো খুত থাকে না। বন্ধুরা ফিরে এসে আরো পুঙ্খানুপুঙ্খরূপে জানিয়েছিল নেভাডায় কি ভাবে আইনানুমোদিত জুয়ো খেলা চলে থাকে। কথাটা শুনে ডনের বিশেষ কৌতূহল হয়েছিল এবং সেই ইস্তক তাই নিয়ে মনে মনে নাড়াচাড়াও করছিলেন। ডনের মহত্ত্বের আরেকটি বৈশিষ্ট্য ছিল যে সব কিছু থেকেই তিনি লাভবান হতেন।

কনি কর্লিয়নি খুব একটা সুন্দরী ছিল না, রোগা, সহজেই ঘাবড়ে যেত, এ-ধরনের মেয়েরা একটু বয়স হলেই বড় খিটখিটে হয়ে ওঠে। কিন্তু আজ সাদা বিবাহ-বেশে আর ব্যগ্র কৌমার্যের মহিমায় কনি এমন উজ্জ্বল উদ্ভাসিত রূপ ধরেছিল যে এক রকম সুন্দরীই দেখাচ্ছিল। কাঠের টেবিলের নিচে, স্বামীর পেশীবহুল উরুর ওপর কনি হাত রেখেছিল। কিউপিডের ধনুকের মতো কনির ঠোঁট তার উদ্দেশ্যে বাতাসে একটি হালকা চুমো ভাসিয়ে দিতে উদগ্র ছিল।

কনির মনে হত কার্লো অপরূপ রূপবান। অল্প বয়সে মরুভূমির খোলা বাতাসে কাজ করত, কঠিন পরিশ্রমের কাজ। তার ফলে এখন তার কি তাগড়াল বলশালী বাহু, কাঁধের পেশীর চাপে শৌখীন কোটের কাঁধ উঁচু হয়ে গেছে। বৌয়ের শ্রদ্ধা-ভালোবাসা-ভরা দৃষ্টিতে কার্লো গদ্‌গদ হয়ে, তার গেলাসে

মদ ঢেলে দিচ্ছিল। কনির প্রতি তার ঘটা করে সৌজন্য প্রকাশ দেখে মনে হচ্ছিল যেন তারা কোনো একটা নাটকে অভিনয় করছে। কিন্তু বরের চোখ কেবলই যাচ্ছিল কনের ডান কাঁধে ঝোলানো প্রকাণ্ড রেশমী থলিটার দিকে, ঐ থলি এখন খামেভরা টাকায় ঠাসা। কত টাকা ওতে ধরতে পারে? দশ হাজার? কুড়ি হাজার? কার্লো রিট্‌সি মুচকি হাসল। এই তো সবে শুরু। এক রকম বলতে গেলে সে এখন রাজার জামাই হয়েছে। ওরা ওর আদর-যত্ন করতে বাধ্য।

অতিথিদের ভিড়ের মধ্যে থেকে বেঁজির মতো তেল-চুকচুকে মাথাওয়ালা এক চালিয়াত ছোকরাও ঐ রেশমী থলিটার দিকে নজর দিচ্ছিল। স্রেফ অভ্যাসবশতঃ পলি গাটো ভাবছিল ঐ পুরুষ্টু টাকার থলিটি কি ভাবে ছিনতাই করা যায়। ভেবে সে মজা পাচ্ছিল। অবশ্য সে ভালো করেই জানত যে ওটা একটা অলস অর্থহীন দিবাস্বপ্ন ছাড়া কিছুই নয়, ছোট ছেলেরা যেমন খেলার বন্দুক দিয়ে ট্যাঙ্ক উড়িয়ে দেবার স্বপ্ন দেখে। পলি দেখছিল ওর ওপরওয়ালা মোটা, আধবয়সী পিটার ক্লেমেন্‌জা কেমন কাঠের মঞ্চের ওপর উঠে, অল্পবয়সী মেয়েদের সঙ্গে ঘুরে ঘুরে উল্লসিত গ্রাম্য ট্যারান্টেলা নাচ নাচছে। বেজায় লম্বা ঐ ক্লেমেন্‌জা, চওড়াও তেমনি, অথচ নাচছিল কেমন দক্ষ বেপরোয়া ভাবে; ওর শক্ত ভুঁড়িটা কেমন বেঁটে বেঁটে ছেলেমানুষ মেয়েগুলোর বুকের সঙ্গে লাম্পট্যভরে ধাক্কা খাচ্ছিল। তাই দেখে অন্য অতিথিরা ওকে বাহবা দিচ্ছিল। একটু বয়স্ক মহিলারা এর পর ওর পার্টনার হবার জন্য ওর হাত ধরে টানাটানি করছিল। কমবয়সী পুরুষরাও সশ্রদ্ধ ভাবে ওর জন্য জায়গা ছেড়ে দিচ্ছিল আর ম্যাণ্ডোলিনের খ্যাপা তালের সঙ্গে তাল রেখে হাততালি দিচ্ছিল। অবশেষে ক্লেমেন্‌জা যখন হাঁপিয়ে উঠে একটা চেয়ারে বসে পড়ল, পলি গাটো ওর জন্য এক গেলাস কালো মদ এনে, রেশমী রুমাল দিয়ে স্বয়ং দেবতাদের প্রধান জোভের যোগ্য ঐ কপালের ঘাম মুছিয়ে দিল। তিমি মাছের মতো হাঁসফাঁস করতে করতে গলায় মদ ঢালছিল ক্লেমেন্‌জা। কিন্তু কোথায় পলিকে ধন্যবাদ দেবে, তা না, সংক্ষিপ্ত স্বরে বলল, "দেখ, নাচের বিচারক হতে হবে না, যাও, নিজের কাজ কর গে। চারদিকে ঘুরে দেখ সব ঠিকঠাক আছে কি না।" পলি ভিড়ের মধ্যে সুড়ুৎ করে ঢুকে গেল।

ব্যাণ্ড-বাদকরা এবার একটু টিফিনের ছুটি নিল। নিনো ভ্যালেন্টি বলে এক ছোকরা পড়ে-থাকা একটা ম্যাণ্ডোলিন তুলে নিয়ে, চেয়ারের ওপর বাঁ পা তুলে দিয়ে, সিসিলির একটা কিঞ্চিৎ অমার্জিত ধরনের প্রেমের গান গাইতে লাগল। নিনোর মুখখানা ছিল বাস্তবিক সুন্দর, যদিও ক্রমাগত মদ খেয়ে খেয়ে কেমন ফুলো-ফুলো দেখতে হয়েছিল, এমন কি এরই মধ্যে নিনোর একটু নেশা ধরেছিল। জিব দিয়ে তারিয়ে তারিয়ে অশ্লীল পদগুলো গাইছিল নিনো, আর তার বিলোল চোখে তাকাচ্ছিল। মেয়েরা আমোদের চোটে চিৎকার করছি

পুরুষরা প্রত্যেক চরণের শেষ শব্দটা নিনোর সঙ্গে সঙ্গে চেঁচিয়ে উচ্চারণ করছিল।

এসব বিষয়ে ডন কর্লিয়নির গোঁড়ামির যথেষ্ট অখ্যাতি ছিল, কিন্তু তাঁর মোটা গিন্নিটি সকলের সঙ্গে সানন্দে চ্যাচাচ্ছেন দেখে তিনি বুদ্ধি করে, বাড়ির ভিতরে অদৃশ্য হয়ে গেলেন। তাই দেখে সনি কর্লিয়নি কনের টেবিলে গিয়ে, তরুণী নীত-কনে লুসি ম্যান্‌চিনির পাশে বসে পড়ল। এখন কোনো বিপদ নেই। সনির বৌ রান্নাঘরে গিয়ে, পরিবেশনের আগে বিয়ের কেকটাতে শেষ সাজ দিচ্ছিল। সনি তরুণীর কানে কানে কি যেন বলতেই সে উঠে পড়ল। কয়েক মিনিট অপেক্ষা করে যেন কিছুই হয়নি এমন ভাবে সনিও তার পিছন পিছন চলল, ভিড় ঠেলে যাবার পথে দাঁড়িয়ে অতিথিদের মধ্যে এর সঙ্গে ওর সঙ্গে দুটো চারটে কথাও বলে গেল।

সকলের চোখ ওদের অনুসরণ করল। এই নীত-কনে তিন বছর কলেজে পড়ে একেবারে অ্যামেরিকান বনে গেছিল; পাকা ফলটার মতো মেয়ে, এরই মধ্যে আলোচনার পাত্রীও হয়ে উঠেছিল। যতক্ষণ বিয়ের মহড়া চলেছিল, সনি কর্লিয়নিকে ঐ মেয়ে খানিকটা চটিয়ে, খানিকটা ঠাট্টা করে খেপিয়ে তুলেছিল, কারণ ওর ধারণা ছিল যে-হেতু ও নীত-কনে আর সনি নীত-বর, এতে কোনো দোষ হয় না। এখন মাটি থেকে গোলাপী গাউনটিকে একটুখানি তুলে ধরে, মুখে কপট সারল্যের হাসি নিয়ে, বাড়ির মধ্যে গিয়ে লুসি লঘু পদক্ষেপে সিঁড়ি দিয়ে উঠে দোতলার স্নানের ঘরে ঢুকল। সেখানে কয়েক মিনিট ছিল সে। বেরোতেই, ওপরের ল্যাণ্ডিং থেকে সনি কর্লিয়নি ওকে ইশারায় ডাকল।

একটু উঁচু করে তৈরি একটা কোনার ঘরে ছিল ডন কর্লিয়নির আপিস। সেখানকার বন্ধ জানলার ফাঁক দিয়ে টমাস হেগেন ফুলের মালা দিয়ে সাজানো বাগানের উৎসব দেখছিল। ওর পিছনের দেয়ালে থাকে থাকে আইনের বই সাজানো ছিল। হেগেন ছিল ডনের উকীল এবং কার্যকরী কনসিলিয়রি অর্থাৎ মন্ত্রণাদাতা। এই জন্য ওঁদের পারিবারিক ব্যবসায় নিয়োজিত অধস্তন কর্মচারীদের মধ্যে ওর পদের একটা বিশেষ গুরুত্ব ছিল।

ডনের সঙ্গে এই ঘরে বসে হেগেন বহু জটিল সমস্যার সমাধান করেছিল, কাজেই যেই সে দেখল যে ডন উৎসবক্ষেত্র ছেড়ে বাড়িতে ঢুকলেন, হেগেন বুঝে নিল যে বিয়েই হোক আর যা-ই হোক, আজ কিছু কাজও সম্পন্ন করা হবে। ডন এসে ওর সঙ্গে দেখা করবেন। তার পরেই চোখে পড়ল সনি লুসির কানে কানে কি বলল, তার পরবর্তী প্রহসন শুরু হল এবং সনিও লুসির পিছন পিছন বাড়িতে ঢুকল। মুখ বিকৃত করে হেগেন একটুক্ষণ ভাবল কথাটা ডনের কানে তুলবে কি না, তারপর স্থির করল তা করবে না। ডেস্কের কাছে গিয়ে হেগেন একটা তালিকা তুলে নিল, যারা যারা ডনের সঙ্গে গোপনে সাক্ষাৎ করবার অনুমতি পেয়েছিল, তাদের নামের তালিকা। ডন ঘরে ঢুকতেই, হেগেন তাঁকে

তালিকাটা দিল। মাথা নেড়ে অনুমোদন জানিয়ে ডন কর্লিয়নি বললেন, "বনাসেরাকে সবার শেষে ডেকো।"

বাইরে যাবার লম্বা দরজা খুলে হেগেন সোজা বাগানে বেরিয়ে, যেখানে মদের পিপের চারপাশে প্রার্থীরা জটলা করছিল, সেখানে উপস্থিত হয়ে নাদুসনুদুস রুটিওয়ালা নাজোরিনির দিকে আঙুল দেখাল।

ডন কর্লিয়নি রুটিওয়ালাকে বুকে জড়িয়ে ধরে অভিবাদন করলেন।

ইটালিতে দুজনে একসঙ্গে কত খেলা করেছিলেন, বন্ধুভাবেই দুজনে বড় হয়েছিলেন। প্রত্যেক বছর ঈস্টারের সময় তাজা ছানা আর সুজি নিয়ে ট্রাকের চাকার মতো প্রকাণ্ড আকারের, মুরগির ডিমের হলুদ দিয়ে সোনালী রঙ করা, সদ্য বেক করা পাই ডন কর্লিয়নির বাড়িতে এসে পৌঁছত। বড়দিনে কিংবা বাড়িতে কারো জন্মদিন উপলক্ষ্যে, উপাদেয় সব ক্ষীর-পোরা মিষ্টান্নের উপহার নাজোরিনিদের শ্রদ্ধা জ্ঞাপন করত। বছরের পর বছর, সুদিনে দুর্দিনে, বয়সকালে ডন যে বেকারি সমিতি প্রতিষ্ঠা করেছিলেন নাজোরিনি প্রফুল্ল মনে তার চাঁদা দিত। প্রতিদানে কখনো সে আর কোনো অনুগ্রহ ভিক্ষা করেনি, যুদ্ধের সময় কিছু কালোবাজারি চিনির কুপন কেনবার সুযোগ ছাড়া। এত দিন পরে বিশ্বাসী বন্ধুর দাবি জানাবার সময় এসেছিল; ডন কর্লিয়নিও সানন্দে তার অনুরোধ রক্ষা করবার আশায় ছিলেন।

তাকে একটা 'ডি নোবিলি' চুরুট আর এক গেলাস হলদে রঙের 'স্ট্রেগা' মদ খেতে দিয়ে, উৎসাহিত করবার জন্য তার কাঁধে হাত রাখলেন ডন কর্লিয়নি। এটি তাঁর মানবীয় গুণের প্রমাণ। তিক্ত অভিজ্ঞতা থেকে তিনি নিজেও জানতেন মানুষ হয়ে আরেকটা মানুষের কাছ থেকে অনুগ্রহ চাইতে হলে কত সাহসের দরকার।

রুটিওয়ালা তাঁকে নিজের কন্যার আর এন্‌জোর কাহিনী বলল। সিসিলিতে বাড়ি, খাসা এক ইতালীয় ছেলে, মার্কিনী সৈন্যের বন্দী, যুদ্ধবন্দী হিসাবে তাকে অ্যামেরিকা পাঠানো হয়েছিল, এদেশের সামরিক প্রচেষ্টায় সাহায্যার্থে পারোলে ছাড়া পেয়েছিল। এন্‌জোর আর নাজোরিনির সযত্নে লালিত মেয়ে ক্যাথারিনের মধ্যে পবিত্র সশ্রদ্ধ প্রেমের উদ্রেক হয়েছিল, কিন্তু এবার যুদ্ধ বন্ধ হওয়াতে এন্‌জো বেচারিকে ইটালিতে ফেরত পাঠানো হবে আর নাজোরিনির কন্যা যে ভগ্নহৃদয় হয়ে প্রাণত্যাগ করবে সে-কথা বলাই বাহুল্য। একমাত্র ধর্মপিতা কর্লিয়নিই দুর্গতদের সাহায্য করতে পারেন। তিনিই ওদের শেষ অবলম্বন।

নাজোরিনির কাঁধে হাত রেখে ডন ঘরময় পায়চারি করতে লাগলেন, থেকে থেকে সহানুভূতি জানিয়ে মাথা নাড়ছিলেন যাতে লোকটা নিরুৎসাহ হয়ে না পড়ে। রুটিওয়ালার কথা শেষ হলে, তার দিকে চেয়ে মৃদু হেসে ডন বললেন, "বন্ধু, সব দুর্ভাবনা ত্যাগ কর।" তারপর কি কি করতে হবে সব তাকে সাবধানে বুঝিয়ে দিলেন। ঐ অঞ্চলের কংগ্রেস সদস্যের কাছে আবেদন করতে হবে।

কংগ্রেস সদস্য তারপর একটা বিশেষ বিলের প্রস্তাব করবেন, তার জোরে এন্জো মার্কিনী নাগরিক হবার অনুমতি পেয়ে যাবে। সেই বিলটি কংগ্রেস থেকে অবশ্যই অনুমোদিত হয়ে যাবে। সব ব্যাটারা পরস্পরের জন্য ওটুকু করেই থাকে। ডন কর্লিয়নি বুঝিয়ে বললেন যে এর জন্য টাকা খরচ করতে হবে, চলতি বাজারে খরচ পড়বে দু হাজার ডলার। ডন কর্লিয়নি নিজে ব্যবস্থার সাফল্যের জামিন হবেন, টাকাটা তাঁর কাছেই জমা দিতে হবে। বন্ধু কি এতে সম্মত আছে?

সোৎসাহে মাথা নেড়ে রুটিওয়ালা সম্মতি জানাল। এত বড় একটা অনুগ্রহ যে বিনা পয়সায় হবে সে আশা করেনি। এ তো বোঝাই যাচ্ছে। কংগ্রেসের বিশেষ বিল কি একেবারে মাগনায় হয় কখনো? ধন্যবাদ দিতে গিয়ে নাজোরিনির চোখে জল এল। ডন কর্লিয়নি তার সঙ্গে দরজা পর্যন্ত গেলেন, তাকে আশ্বাস দিলেন যে কোনো উপযুক্ত ব্যক্তি দোকানে গিয়ে সমস্ত খুঁটিনাটি বন্দোবস্ত করে, দরকারি দলিলপত্র প্রস্তুত করে ফেলবে। বাগানের মধ্যে অদৃশ্য হয়ে যাবার আগে রুটিওয়ালা ডন কর্লিয়নিকে আলিঙ্গন করল।

হেগেন ডনের দিকে চেয়ে হাসল। "নাজোরিনির পক্ষে একটা লাভজনক বিনিয়োগের ব্যবস্থা হয়ে গেল। মাত্র দু হাজার ডলার দিয়ে একটা জামাই আর রুটির দোকানের জন্য সস্তায় একটা যাবজ্জীবনের লোক পেয়ে গেল।" একটু থেমে হেগেন জিজ্ঞাসা করল, "এ কাজটা কাকে দেবে?"

ডন কর্লিয়নি ভুরু কুঁচকে একটু ভেবে বললেন, "আমাদের জাতের কাউকে নয়। পাশের পাড়ার ইহুদীকে দাও না। বাড়ির ঠিকানা সব বদলে দিও। এখন যুদ্ধ থেমে গেছে, এ ধরনের ব্যাপার আরো অনেক দেখা যাবে। ওয়াশিংটনে আমাদের আরো কিছু লোক রাখা দরকার, তারা বাড়তি প্রয়োজনটুকু সামলাবে, দর বাড়াবে না।" হেগেন তার নোটবইতে একটু টুকে নিল। ডন বললেন, "কংগ্রেস সদস্য লুটেকোকে দিয়ে হবে না। ফিশারকে চেষ্টা কর।"

এর পর যাকে হেগেন নিয়ে এল, তার ব্যাপারটা খুবই সাদাসিধা। লোকটার নাম আন্টনি কপোলা, যৌবনে যার সঙ্গে রেলের ইয়ার্ডে ডন কর্লিয়নি কাজ করতেন, এ তারই ছেলে। কপোলা একটা পাইয়ের দোকান খুলতে চায়, তার জন্য পাঁচশো ডলার দরকার। আসবাবপত্রের আর বিশেষ ধরনের ওভেনের জন্য আগাম টাকা জমা দিতে হবে। কতকগুলো অমুক্ত কারণে টাকা ধার পাওয়া যাচ্ছিল না। ডন পকেটে হাত দিয়ে এক গোছা নোট বের করলেন। তাতে যথেষ্ট হল না দেখে, মুখবিকৃতি করে টম হেগেনকে বললেন, "একশো ডলার ধার দাও দিকিনি। সোমবার ব্যাঙ্কে যাব, তখন ফেরত দেব।" প্রার্থী তাতে বলতে লাগল তার চারশোতেই হয়ে যাবে, কিন্তু ডন তার কাঁধ চাপড়ে দিয়ে কুণ্ঠিতভাবে বললেন, "এই শখের বিয়ের জন্যই তো আমার ট্যাঁক খালি।"

হেগেন টাকাটা বাড়িয়ে ধরতেই, নিজের নোটের সঙ্গে সেগুলোকেও ডন অ্যান্টনি কপোলাকে দিয়ে দিলেন।

নীরব প্রশংসার সঙ্গে হেগেন তাকিয়ে রইল। ডন বরাবর এই শিক্ষাই দিয়ে এসেছিলেন যে দান যখন করা যায়, সেটিকে ব্যক্তিগত দান বলেই দিতে হয়। ডনের মতো একজন লোক ওরই জন্য টাকা ধার করলেন এতে অ্যান্টনি কপোলার মর্যাদা কতখানি বেড়ে গেল। এমন নয় যে কপোলা জানত না ডন একজন কোটিপতি, কিন্তু গরীব বন্ধুর জন্য কজন কোটিপতি নিজেদের এতটুকু অসুবিধা ঘটাতে রাজী হয়?

ডন জিজ্ঞাসু ভাবে মাথা তুললেন। হেগেন বলল, "তালিকায় যদিও ওর নাম নেই, তবু লুকা ব্রাসি একবার দেখা করতে চায়। ও বুঝতেই পারছে যে ব্যাপারটা প্রকাশ্যে হতে পারে না, তবু ব্যক্তিগত ভাবে আপনাকে অভিনন্দন জানাতে চায়।"

এই প্রথম ডনকে অপ্রসন্ন হতে দেখা গেল। একটু ঘুরিয়ে উত্তর দিলেন, "তার কি কোনো দরকার আছে?"

কাঁধ তুলে হেগেন বলল, "তাকে তো আমার চাইতে আপনিই ভালো জানেন। তবে ওকে বিয়েতে নেমন্তন্ন করেছেন বলে ও খুবই কৃতজ্ঞ। অতটা আশা করেনি। বোধ হয় কৃতজ্ঞতাটা প্রকাশ করতে চায়।"

মাথা দুলিয়ে, ইশারা করে ডন তাকে নিয়ে আসতে বললেন। বাগানে বসে লুকা ব্রাসির মুখে আরক্তিম হিংস্রতার ছাপ দেখে কে অ্যাডাম্‌সের ভারি কৌতূহল হয়েছিল। তার বিষয়ে জানতে চেয়েছিল। মাইকেল আসলে কে-কে বিয়ে বাড়িতে নিয়ে এসেছিল যাতে সে অল্পে অল্পে এবং হয়তো খুব বেশি স্তম্ভিত না হয়ে, ওর বাবার বিষয়ে প্রকৃত তথ্য আহরণ করতে পারে। কিন্তু এখন পর্যন্ত মনে হচ্ছিল ডনকে কে একজন কিঞ্চিৎ দুর্নীতিপরায়ণ ব্যবসাদার ছাড়া আর কিছু মনে করেনি। কাজেই মাইকেল ভাবল পরোক্ষভাবে ওকে প্রকৃত অবস্থার কিছুটা জানিয়ে দেবে। মাইকেল তাই বুঝিয়ে বলল যে পূবদিকের গোপন আইনভঙ্গকারীদের মহলে ওর চাইতে ভয়াবহ কেউ নেই। লোকে বলে ওর সব চাইতে বড় প্রতিভা হল যে একা একা, কারো সাহায্য না নিয়ে, ও এমন চমৎকার খুন করতে পারে যে ধরা পড়ার কিংবা দণ্ডিত হবার প্রায় কোনো সম্ভাবনাই থাকে না। মুখ বাঁকিয়ে মাইকেল বলল, "এসব কথা কতখানি সত্য তা অবিশ্যি বলতে পারি না, শুধু এটুকু বলতে পারি যে আমার সঙ্গে ওর এক রকম বন্ধুর সম্বন্ধ।"

এই প্রথম কে-র চোখ ফুটল। একটু অবিশ্বাসের সঙ্গে সে জিজ্ঞাসা করল, "তুমি আশা করি বলতে চাইছ না যে ঐ রকম একটা লোক তোমার বাবার চাকরি করে?"

মাইকেল ভাবল, আরে ধেত্তেরি! সোজাসুজি বলে বসল, "প্রায় পনেরো

বছর আগে কয়েকটা লোক আমার বাবার তেল আমদানির ব্যবসাটি বেহাত করে নেবার তালে ছিল। ওরা বাবাকে মেরে ফেলার চেষ্টা করেছিল, প্রায় ফেলেওছিল। তারপর লুকা ব্রাসি ওদের পিছনে লাগল। শোনা যায় যে দু সপ্তাহের মধ্যে ও ছটা লোককে সাবাড় করেছিল। ঐখানেই বিখ্যাত জলপাই-তেলের যুদ্ধের সমাপ্তি।" হাসল মাইকেল যেন কত না মজার কথা বলেছে।

কে শিউরে উঠল, "তুমি বলতে চাইছ খুনে গুণ্ডারা তোমার বাবাকে গুলি করেছিল?"

মাইকেল বলল, "পনেরো বছর আগের কথা। তারপর সব চুপচাপ হয়ে গেছে।" ভয় হচ্ছিল বেশি বাড়াবাড়ি করে ফেলেনি তো!

কে বলল, "আসলে আমাকে ভয় দেখাবার চেষ্টা করছ। চাও না যে আমি তোমাকে বিয়ে করি।" হাসছিল কে, কনুই দিয়ে মাইকেলের পাঁজরায় ছোট একটা খোঁচা দিয়ে বলেছিল, "ভারি চালাক।"

মাইকেলও ওর দিকে ফিরে হেসে বলেছিল, "আমি চাই তুমি এ বিষয়ে একটু ভেবে দেখ।"

কে জিজ্ঞাসা করল, "সত্যি সত্যি ছজন লোককে মেরে ফেলেছিল?"

মাইক বলল, "কাগজে তো তাই লিখেছিল। কেউ প্রমাণ করতে পারেনি। কিন্তু ওর সম্বন্ধে আরেকটা গল্পও আছে, যেটা কেউ কাউকে বলে না। সে নাকি এমন সাংঘাতিক গল্প যে বাবা পর্যন্ত সে-কথা মুখে আনেন না। টম হেগেন জানে, কিন্তু কিছুতেই বলবে না। একবার ওকে ঠাট্টা করে জিজ্ঞাসা করেছিলাম, 'লুকার গল্প শোনবার মতো বয়স আমার কবে হবে?' টম বলেছিল, 'একশো বছর বয়স হলে।'"

মাইকেল তার গেলাসে ছোট ছোট চুমুক দিয়ে বলে চলল, "গল্পের মতো গল্প নিশ্চয়ই। নিশ্চয়ই বড় ভয়ঙ্কর কিছু।"

বাস্তবিকই, লুকা ব্রাসিকে নরকের রাজা স্বয়ং শয়তান পর্যন্ত ভয় করতে পারত। বেঁটে, গাঁট্টাগোট্টা, বিশাল মাথার খুলি, কাছে এলেই সবার মনে বিপদ-সঙ্কেত বেজে ওঠে। মুখটা যেন হিংস্রতার মুখোশ। চোখদুটো পাটকিলে, কিন্তু তাতে পাটকিলে চোখের কোমলতা ছিল না, কেমন একটা মারাত্মক বাদামী রঙ। মুখটা দেখতে ততটা নিষ্ঠুর ছিল না, কিন্তু কি রকম প্রাণহীন; পাতলা, রবারের মতো, 'ভিল' মাংসের মতো রক্তশূন্য।

হিংসাত্মক কাজের জন্য যেমন ব্রাসির সাংঘাতিক বদনাম ছিল, তেমনি ডন কর্লিয়নির প্রতি তার শ্রদ্ধাভক্তির কথাও কিংবদন্তীর মতো ছিল। ও নিজে ছিল ডন কর্লিয়নির শক্তির প্রাসাদের ভিতে গাঁথা বিশাল একটা পাথরের মতো। এ-রকম মানুষ সচরাচর দেখা যায় না।

লুকা ব্রাসি পুলিসকে ভয় করত না, সমাজকে ভয় করত না, ভগবানকে ভয় করত না, নরকের সম্ভাবনাকে ভয় করত না, আর কোনো মানুষকে ভয়ও করত না,

ভালোবাসতও না। একমাত্র ডন কর্লিয়নিকে উপযাচক হয়ে, স্বেচ্ছায় ভয় করত, ভালোবাসত। এখন ওকে ডনের সান্নিধ্যে নিয়ে আসা হলে, ঐ ভয়ঙ্কর মানুষটা ভক্তির চোটে কাঠ হয়ে দাঁড়িয়ে রইল। সালঙ্কার ভাষায় অভিনন্দন জানাতে গিয়ে তার তোতলামি এসে গেল, চিরাচরিত প্রথায়, সে আশা প্রকাশ করল ডন যেন প্রথমেই নাতির মুখ দেখেন। তারপর ব্রাসি নবদম্পতির জন্য উপহার-স্বরূপ টাকা দিয়ে বোঝাই করা একটা খাম ডনের হাতে দিল।

তাহলে এই উদ্দেশ্যেই তার আগমন। হেগেন ডন কর্লিয়নির মধ্যে একটা পরিবর্তন লক্ষ্য করল। যে প্রজা রাজার সেবার্থে কোনো মহান কাজ করেছে, তাকে রাজা যে-ভাবে অভ্যর্থনা করে থাকেন, খুব অন্তরঙ্গতার সঙ্গে নয়, কিন্তু রাজোচিত সম্মান সহকারে, সেইভাবে ডন ব্রাসিকে অভ্যর্থনা করলেন। প্রতিটি ভঙ্গীতে, প্রতি বাক্যে ডন কর্লিয়নি লুকা ব্রাসিকে বুঝিয়ে দিলেন যে তাঁর কাছে তার অনেক মূল্য। তাঁর হাতে ব্যক্তিগতভাবে বিবাহোপহারটি দেবার জন্য তিনি এতটুকু বিস্ময় প্রকাশ করলেন না। তিনি সবই বুঝলেন।

অন্যান্যরা যা দিয়েছে, এখানে নিশ্চয়ই তার চাইতে অনেক বেশি টাকা আছে। অন্যদের কত টাকা দেবার সম্ভাবনা, তার সঙ্গে ব্রাসি কত দেবে তার তুলনা করে, অনেক ঘণ্টা ধরে ভেবেচিন্তে ব্রাসি নিশ্চয় টাকার মাপটা স্থির করেছিল। ও যে ডনকে সব চাইতে বেশি ভক্তি করে, এ-কথা প্রমাণ করার জন্য, ওর ইচ্ছা ও-ই সবার থেকে বেশি দেয়। সেইজন্যেই ডনের নিজের হাতে টাকাটা দেওয়া; ডনও সালঙ্কার ভাষায় ধন্যবাদ জ্ঞাপন করে ঐটুকু আনাড়িপনা সম্পূর্ণ মাপ করে দিলেন। হেগেন চেয়ে দেখল লুকা ব্রাসির মুখ থেকে হিংস্র মুখোশটা খসে পড়ল, গর্বে আনন্দে মুখখানি স্ফীত হয়ে উঠল। হেগেন দরজা খুলে ধরল, চলে যাবার আগে ব্রাসি ডনের হাতে চুমো খেল। বুদ্ধি করে হেগেন ব্রাসির দিকে একটা সৌহার্দ্যের হাসি হাসল, উত্তরে ব্রাসিও সৌজন্যসহকারে রবারের মতো রক্তশূন্য ঠোঁটদুটো ঈষৎ প্রসারিত করল।

দরজাটা বন্ধ হতেই ডন কর্লিয়নি ছোট একটা স্বস্তির নিশ্বাস ফেললেন। পৃথিবীতে এই একটা মাত্র লোকই তাঁকে একটু শঙ্কিত করতে পারত। লোকটা যেন একটা প্রচণ্ড প্রাকৃতিক শক্তির মতো, তাকে সত্যি করে সংযত রাখা অসম্ভব। ওকে ডিনামাইটের মতো সাবধানে ঘাঁটতে হত। ডন কাঁধ তুলে ভাবলেন, তেমন তেমন হলে ডিনামাইটেরও তো নিরাপদে বিস্ফোরণ ঘটানো যায়। জিজ্ঞাসুভাবে হেগেনের দিকে চেয়ে ডন বললেন, "আর কি শুধু বনাসেরা বাকি?"

হেগেন মাথা নেড়ে সমর্থন জানাল। ভুরু কুঁচকে একটু চিন্তা করে, ডন কর্লিয়নি বললেন, "ওকে এখানে আনবার আগে সান্তিনোকে আসতে বল। তারও এ-সব কিছু কিছু শেখা দরকার।"

বাগানে বেরিয়ে এসে ব্যস্ত হয়ে হেগেন সনিকে খুঁজতে লাগল। বনাসেরা অপেক্ষা করছিল তাকে হেগেন একটু ধৈর্য ধরে থাকতে বলে মাইকেল কর্লিয়নি

আর তার বান্ধবীর কাছে গেল। জিজ্ঞাসা করল, "সনিকে এদিকে কোথাও দেখলে নাকি?" মাইকেল মাথা নাড়ল। হেগেন ভাবল, সনি যদি এতক্ষণ পর্যন্ত ঐ নীত-কনেটির সঙ্গে আসঙ্গ চালিয়ে থাকে, তাহলেই এক কাণ্ড হবে! সনির বৌ আছে, মেয়েটার বাড়ির লোকরা আছে; এর থেকে তো সর্বনাশ হতে পারে। ভারি উদ্বিগ্ন হয়ে হেগেন তাড়াতাড়ি সদর দরজার দিকে চলল, আধ ঘণ্টা আগে সনিকে ওদিক দিয়ে যেতে দেখা গেছিল।

হেগেনকে বাড়ির ভিতর যেতে দেখে কে অ্যাডাম্‌স্ মাইকেলকে জিজ্ঞাসা করল, "ও কে? তোমার ভাই বলে পরিচয় করিয়ে দিলে, অথচ নাম তো আলাদা, দেখেও তো মোটেই ইতালীয় বলে মনে হয় না।"

মাইকেল বলল, "বারো বছর বয়স থেকে ও এখানে আছে। মা-বাবা মারা গেলে, পথে পথে ঘুরে বেড়াত, চোখের একটা ব্যারাম ছিল। সনি একদিন রাতে ওকে ধরে নিয়ে এসেছিল, সেই ইস্তক এখানেই আছে। যাবার একটা জায়গাই ছিল না। বিয়ে না হওয়া পর্যন্ত ও আমাদের বাড়িতেই থাকত।"

কে অ্যাডাম্‌স্ তাই শুনে রোমাঞ্চিত হয়ে উঠল।

"সত্যি গল্পের মতো শুনতে। তোমার বাবা নিশ্চয়ই ভারি দয়ালু। নিজের এতগুলো ছেলেমেয়ে থাকা সত্ত্বেও, ঐভাবে আরক জনকে পুষ্যি নিলেন!"

বহিরাগত ইতালীয়রা যে চারটি সন্তানকে ছোট পরিবার মনে করে, সে-কথা মাইকের বুঝিয়ে বলা দরকার বলে মনে হল না, শুধু বলল, "ওকে বাবা পুষ্যি নেননি। এমনি আমাদের সঙ্গে থাকত।"

কে বলল, "তাই নাকি?" তারপর কৌতূহলবশত জিজ্ঞাসা করল, "তা পুষ্যি নিলেন না কেন?"

মাইকেল হাসল, "তার কারণ বাবা বললেন নাম বদলানো মানে অসম্মান দেখানো। অর্থাৎ ওর মা-বাবার প্রতি অসম্মান।"

ওরা দেখতে পেল হেগেন সনিকে তাড়া দিয়ে লম্বা কাচের দরজা দিয়ে ডনের আপিসে ঢুকিয়ে, আঙুল বাঁকিয়ে আমেরিগো বনাসেরাকে ডাকল। কে জিজ্ঞাসা করল, "আজকের মতো এমন দিনে, ওরা তোমার বাবাকে কাজের কথা বলে বিরক্ত করছে কেন?"

মাইকেল আবার হাসল। "কারণ ওরা সবাই জানে যে মেয়ের বিয়ের দিন কেউ প্রার্থীকে ফিরিয়ে দেবে না, সিসিলির এই রকম রীতি। সিসিলির লোকেরা কি আর অমন সুযোগ ছেড়ে দেয়।"

মাটি থেকে গোলাপী গাউনটা একটুখানি তুলে ধরে লুসি ম্যানচিনি সিঁড়ি দিয়ে দৌড়ে ওপরে উঠল। সনি কর্লিয়নির ভারি কিউপিডের মতো মুখটা মোদো লালসায় বিশ্রী লাল হয়ে উঠেছিল, ভয় করছিল লুসির, কিন্তু এই অভিপ্রায়েই তো সারা সপ্তাহ ও সনিকে জ্বালাতন করেছিল। এর আগে কলেজে যে দুটো প্রেমের

ব্যাপারে লুসি জড়িত হয়েছিল তার মধ্যে কিছুই পায়নি। এক সপ্তাহের বেশি একটাও টেকেনি। দ্বিতীয় প্রেমিকটি ঝগড়ার মধ্যিখানে বিড়বিড় করে কি যেন বলেছিল ওর নাকি ও দিকটা বেজায় বড়। মানেটা লুসি ঠিকই ধরেছিল, তার পর থেকে আর কারো সঙ্গে ওভাবে মিশতে রাজী হয়নি।

এবার গ্রীষ্মে প্রাণের বন্ধু কনি কর্লিয়নির বিয়ের প্রস্তুতের মধ্যে লুসি সনি কর্লিয়নির সম্বন্ধে নানা রকম কানাঘুষো শুনেছিল। একটা রবিবার দুপুরে কর্লিয়নিদের রান্নাঘরে সনির স্ত্রী সানড্রা প্রাণ খুলে গল্পগুজব করছিল। সানড্রা মানুষটা একটু অমার্জিত তবে মনটা ভালো, ইটালিতে জন্মেছিল, ছোটবেলাতেই অ্যামেরিকায় নিয়ে আসা হয়েছিল। লম্বা-চওড়া মানুষটা, পীনস্তনী, বিয়ের পর পাঁচ বছরে তিনটি ছেলে-মেয়ের মা। সানড্রা আর অন্যান্য মেয়েরা কনিকে দাম্পত্য শয্যার ভয়াবহ ব্যাপার নিয়ে ঠাট্টা করছিল। ফিক্-ফিক্ করে হেসে সানড্রা বলেছিল, "আরি বাপ! সনির ঐ ডাণ্ডা প্রথম দেখেই যেই বুঝলাম ওটি আমার মধ্যে চালাবে আমি তো চেঁচিয়েমেচিয়ে একাকার। বছর খানেকের মধ্যে আমার ভিতরটার যা অবস্থা, যেন এক ঘণ্টা ধরে ম্যাকারনি সেদ্ধ করা হয়েছে, নরম থেসথেসে! যখন শুনলাম অন্য মেয়ে নিয়ে কারবার শুরু করেছে, গির্জায় গিয়ে মোমবাতি জ্বেলে যীশুর মাকে ধন্যবাদ জানালাম।"

শুনে সবাই হেসেছিল, শুধু লুসির দুই পায়ের মাঝ দিয়ে গা শিহরিত হয়েছিল।

এখন সিঁড়ি বেয়ে সনির কাছে যাবার সময় সমস্ত দেহের মধ্যে কামনার আগুন জ্বলে উঠল। সিঁড়ির ওপরে পৌঁছতেই সনি ওর হাত চেপে ধরে হল ঘরের পাশে একটা খালি শোবার ঘরে টেনে নিয়ে গেল। দরজাটা বন্ধ হয়ে যেতেই লুসি পায়ে জোর পেল না। অনুভব করল নিজের অধরে সনির অধর। সনির ঠোঁটে পোড়া তামাকের স্বাদ, বড় কটু। মুখ খুলল লুসি। অনুভব করল নীত-কনের গাউনের নিচে সনির হাত, রেশমী কাপড় খানিকটা ছিঁড়ে গেল। সনির গলা জড়িয়ে ধরল লুসি, সনি পোশাক খুলতে লাগল। তারপর লুসির নিতম্বের নিচে দু হাত দিয়ে সনি তাকে তুলে ধরল। শূন্যে লাফিয়ে উঠে লুসি তাকে আঁকড়ে ধরল। সনির জিব লুসির মুখে, লুসি তাকে চুষতে লাগল। সনি ওকে ঠেলে দিতেই দরজায় মাথা ঠুকে গেল লুসির। জ্বলন্ত অঙ্গারের স্পর্শ অনুভব করল লুসি। সে মিলনের অভাবনীয় আনন্দে লুসির নিশ্বাস বন্ধ হয়ে এল। জীবনে এই প্রথম পরম পরিতৃপ্তি লাভ করল সে। হাঁপ ধরে গেল, পরস্পরের গায়ে ঠেস দিয়ে দাঁড়িয়ে রইল ওরা।

হয়তো শব্দটা কিছুক্ষণ ধরেই হচ্ছিল, ওরা খেয়াল করেনি, এখন কানে গেল দরজায় কে আস্তে আস্তে টোকা দিচ্ছে। দরজা ঠেসে ধরে, যাতে বাইরে থেকে খোলা না যায়, সনি তাড়াতাড়ি কাপড়চোপড় ঠিক করে নিল। লুসিও খ্যাপার মতো গোলাপী গাউন হাত দিয়ে সমান করতে লাগল, ওর চোখ জ্বলছিল। তারপর শোনা গেল নিচু গলায় টম হেগেন বলছে, "সনি, আছ নাকি?"

একটা স্বস্তির নিশ্বাস ফেলে, সনি লুসির দিকে চোখ মটকাল। "আমি, টম। কি ব্যাপার?"

তখন গলা নামিয়ে হেগেন বলল, "ডন তোমাকে তাঁর আপিসে ডেকেছেন, এক্ষুনি।" হেগেনের চলে যাবার শব্দ শোনা গেল। কয়েক মুহূর্ত অপেক্ষা করে, লুসির ঠোঁটে জোরে একটা চুমো খেয়ে, নিঃশব্দে সনি দরজা খুলে বেরিয়ে হেগেনের পিছু পিছু চলল।

লুসি চুল আঁচড়াতে লাগল। কাপড়চোপড় ঠিক আছে কিনা দেখে নিল, মোজার গার্টার সোজা করল। শরীরটাকে জর্জরিত মনে হচ্ছিল, ঠোঁটদুটো ক্ষত, ব্যথিত। দরজা খুলে সোজা সিঁড়ি দিয়ে নেমে বাগানে চলে গেল লুসি। কনির পাশে কনের টেবিলে গিয়ে বসতেই, কনি খুঁতখুঁত করে বলল, "কোথায় গিয়েছিলে, লুসি? মনে হচ্ছে নেশা করেছ। আমার কাছে থাক।"

সোনালী-চুল বর লুসিকে এক গেলাস মদ ঢেলে দিতে দিতে সেয়ানার মতো হাসল। লুসির কিছুতেই এসে গেল না। শুকনো মুখে গাঢ় লাল দ্রাক্ষা-রস তুলে চুমুক দিল সে। ওর শরীর কাঁপছিল। পান করবার সময়ে, গেলাসের কানার ওপর দিয়ে ওর তৃষ্ণার্ত চোখ সনি কর্লিয়নিকে খুঁজে বেড়াতে লাগল। আর কারো দিকে তাকাতে ইচ্ছা করছিল না। চালাকি করে লুসি কনির কানে কানে বলল, "আর কটা ঘণ্টা সবুর কর, তার পরেই ব্যাপারটা বুঝবে।" কনি ফিকফিক করে হেসে ফেলল। লুসি ভালোমানুষের মতো টেবিলের ওপর হাত দুখানি জড়ো করে রাখল। তার মনে সে কি বিশ্বাসঘাতক উল্লাস, যেন কনের ধন চুরি করেছে।

এদিকে আমেরিগো বনাসেরা হেগেনের পিছন পিছন কোনার ঘরে গিয়ে দেখে প্রকাণ্ড ডেস্কের পিছনে ডন কর্লিয়নি বসে আছেন আর সনি কর্লিয়নি জানলার সামনে দাঁড়িয়ে বাগানের দিকে তাকিয়ে আছে। সেদিন এই প্রথম ডন কেমন উদাসীন ব্যবহার করলেন। আগন্তুককে আলিঙ্গনও করলেন না, হ্যাণ্ডশেকও করলেন না। বিবর্ণ মুখ লোকটি একজন আণ্ডারটেকার, মৃতদেহ সমাধিস্থ করার ব্যবস্থা ও শবাধার তৈরি করা তার ব্যবসা। তার স্ত্রী ছিল ডনের স্ত্রীর অন্তরঙ্গ বন্ধু, সেই সূত্রে আজ তার নিমন্ত্রণ। নইলে তার ওপর ডন কর্লিয়নি অত্যন্ত অসন্তুষ্ট ছিলেন।

বনাসেরা তার অনুরোধ পেশ করতে শুরু করল বাঁকা এবং সুচতুর ভাবে, "আমার মেয়ে, আপনার স্ত্রীর ধর্ম-কন্যা আজ এসে আপনাদের পরিবারকে তার শ্রদ্ধা জানাতে পারল না বলে তাকে ক্ষমা করবেন। সে এখনো হাসপাতালে।" একবার সনি কর্লিয়নি আর টম হেগেনের দিকে তাকাল বনাসেরা, বোঝাতে চাইছিল যে, তাদের সামনে কথাটা পাড়তেও অনিচ্ছুক। ডনের কিন্তু দয়া হল না।

তিনি বললেন, "তোমার মেয়ের দুর্ভাগ্যের কথা আমরা সকলেই জানি। তাকে যদি আমি কোনো ভাবে সাহায্য করতে পারি, সে-কথা একবার বললেই হবে। যাই হোক, আমার স্ত্রী তার ধর্মমাতা। সে সম্মানের কথা আমি কখনো ভুলি না।" এর মধ্যে একটু তিরস্কার ছিল। বনাসেরা ডন কর্লিয়নিকে কখনো ধর্মপিতা বলে সম্বোধন করত না, যদিও রীতি অনুসারে তাই করা উচিত ছিল।

বনাসেরার মুখ ছাইয়ের মতো সাদা হয়ে গেল। এবার সে সোজাসুজি বলল, "আপনার সঙ্গে গোপনে কথা বলতে পারি কি?"

ডন কর্লিয়নি মাথা নাড়লেন, "এই দুজনকে আমি আমার প্রাণ দিয়ে বিশ্বাস করি। এরা আমার দুটি ডান হাত। এখান থেকে যেতে বলে ওদের অপমান করতে পারব না।"

বনাসেরা এক মুহূর্তের জন্য চোখ বুজে, কথা বলতে শুরু করল। বড় শান্ত কণ্ঠস্বর, এই রকম স্বরেই ও মৃতদের আত্মীয়স্বজনকে সান্ত্বনা দিত। "আমার মেয়েকে আমি অ্যামেরিকান ফ্যাশানে মানুষ করেছি। অ্যামেরিকাতে আমার আস্থা আছে। অ্যামেরিকাই আমাকে সাফল্য এনে দিয়েছে। মেয়েকে স্বাধীনতা দিয়েছি বটে, সঙ্গে সঙ্গে এ-কথাও শিখিয়েছি যেন কখনো নিজেদের পরিবারে কলঙ্ক না আনে। একজন ছেলে বন্ধু ছিল ওর, সে ইতালীয় নয়। তার সঙ্গে সিনেমা দেখতে যেত আমার মেয়ে। কিন্তু মেয়ের মা-বাবার সঙ্গে আলাপ করতে কখনো সে আমাদের বাড়ি আসেনি। এ সবই আমি মেনে নিয়েছিলাম, কোনো আপত্তি করিনি। সেটা আমারই দোষ। দু মাস আগে ঐ ছেলেটা ওকে মোটরে বেড়াতে নিয়ে গেছিল। সঙ্গে আরেক ছোকরা ছিল। ওরা ওকে হুইস্কি খাইয়ে ওর ধর্ম নষ্ট করার চেষ্টা করেছিল। ও আপত্তি করেছিল। ধর্ম রক্ষা করেছিল। ওরা ওকে তখন মেরেছিল। জানোয়ারের মতো। হাসপাতালে গিয়ে দেখলাম, দু চোখে কালসিটে। নাক ভাঙা। চোয়ালের হাড় টুকরো টুকরো। তার দিয়ে জোড়া দিতে হয়েছে।

অত যন্ত্রণার মধ্যে কেঁদে কেঁদে আমাকে বলল, 'বাবা, কেন ওরা এমন করল? আমাকে এমন করল কিসের জন্য?' শুনে আমিও কেঁদেছিলাম।"

আর কথা বলতে পারছিল না বনাসেরা, ওর কথায় ওর মনের আবেগ প্রকাশ পায়নি, কিন্তু এখন সে আবার কাঁদল।

যেন অনিচ্ছাসত্ত্বেও ডন কর্লিয়নি একটুখানি সমবেদনার ইঙ্গিত করলেন, বেদনায় বনাসেরার কণ্ঠস্বর প্রায় মানুষের মতো হয়ে এল, "কেন কেঁদেছিলাম? ও আমার চোখের আলো, বড় স্নেহশীলা মেয়ে আমার। ভারি সুন্দর দেখতে। মানুষকে ও বিশ্বাস করত, আর কখনো করবে না। আর কখনো ওকে সুন্দর দেখাবে না।" থরথর করে কাঁপছিল বনাসেরা, ফ্যাকাশে মুখে বিশ্রী গাঢ় লাল রঙ ধরেছিল।

"কর্তব্যপরায়ণ অ্যামেরিকানের মতো পুলিসের কাছে গেলাম। ছেলে দুটো

গ্রেপ্তার হল। তাদের বিচার হল। এত সাক্ষ্য অগ্রাহ্য করা যায় না। ওরা অপরাধ স্বীকার করল। জজ ওদের তিন বছরের জেল দিলেন, সঙ্গে সঙ্গে দণ্ড মকুফ করে দিলেন। সেই দিনই ওরা ছাড়া পেয়ে গেল। মূঢ়ের মতো আদালতে দাঁড়িয়ে রইলাম আমি, হারামজাদারা আমার দিকে ফিরে হাসল। তখন আমি আমার স্ত্রীকে বললাম, 'সুবিচার পেতে হলে ডন কর্লিয়নির কাছে যেতে হবে।'"

এই লোকটির দুঃখের প্রতি শ্রদ্ধা জানাবার জন্য ডন মাথা নত করলেন। কিন্তু যখন কথা বললেন, গলার স্বরে আহত আত্মমর্যাদার শৈত্য প্রকাশ পেল, "কেন গেছিলে পুলিসের কাছে? ব্যাপারটার শুরুতেই আমার কাছে আসনি কেন?"

বনাসেরা বিড়বিড় করে যা বলল, ভালো করে শোনা গেল না। "আপনি আমার কাছে কি চান? শুধু বলুন আপনার কি ইচ্ছা। কিন্তু আমার ভিক্ষা রাখুন।" কথার মধ্যে প্রায়-ঔদ্ধত্যের মতো কিছু ছিল।

গম্ভীর মুখে ডন কর্লিয়নি বললেন, "ভিক্ষাটা কি?" বনাসেরা হেগেন আর সনির দিকে চেয়ে মাথা নাড়ল। ডন তখনো হেগেনের ডেস্কেই বসে ছিলেন, প্রার্থীর দিকে একটু ঝুঁকে। একটু ইতস্তত করে বনাসেরা নিচু হয়ে ডনের লোমশ কানের এত কাছে মুখ নিয়ে গেল যে প্রায় ছোঁয় আর কি। গির্জার পাদ্রী যেমন করে পাপীদের স্বীকারোক্তি শোনে, তেমনি করে শুনলেন ডন, বহু দূরে তাঁর চোখ, উদাস, বিচ্ছিন্ন। দীর্ঘ এক মুহূর্ত ঐ ভাবে রইল ওরা, তারপর বনাসেরার কথা শেষ হলে, সে সোজা হয়ে দাঁড়াল। গম্ভীর মুখে ডন ওর দিকে চেয়ে রইলেন। বনাসেরার মুখ লাল হয়ে উঠেছিল, সেও নির্ভীক ভাবে তাকিয়ে রইল।

শেষ পর্যন্ত ডন বললেন, "তা আমি করতে পারি না। তুমি আবেগের স্রোতে ভেসে যাচ্ছ।"

স্পষ্ট করে, জোরে জোরে বনাসেরা বলল, "যত চান টাকা দেব।" এ-কথা শুনেই হেগেন সঙ্কুচিত হয়ে উঠল, মাথায় একটা শিরা দপ-দপ করতে লাগল। সনি কর্লিয়নি বুকের ওপর বাহু রেখে, মুখে মৃদু ব্যঙ্গের হাসি নিয়ে, ঘরের মধ্যেকার দৃশ্যের প্রতি এই প্রথম মনোযোগ দিল।

ডেস্কের পিছনে ডন কর্লিয়নি উঠে দাঁড়ালেন। মুখে তখনো কোনো ভাবের প্রকাশ ছিল না, কিন্তু কণ্ঠস্বর মৃত্যুর মতো হিম-শীতল, "অনেক দিন ধরে পরস্পরকে চিনি, তুমি আর আমি। কিন্তু এর আগে কখনো তুমি পরামর্শ কিংবা সাহায্যের জন্য আমার কাছে আসনি। শেষ যে কবে আমাকে তোমার বাড়িতে কফি খেতে বলেছ তা আমার মনে পড়ে না, অথচ আমার স্ত্রী তোমার একমাত্র সন্তানের ধর্ম-মা। দেখ, স্পষ্ট কথাই বলা যাক। তুমি আমার বন্ধুত্ব ঘৃণার সঙ্গে প্রত্যাখ্যান করেছ। পাছে আমার কাছে ঋণী হও এই তোমার ভয়।"

বনাসেরা ফিসফিস করে বলল, "আমি কোনো গোলমালের মধ্যে থাকতে চাইনি।"

ডন একটা হাত তুললেন, "না। কথা বল না। তোমার মনে হয়েছিল

অ্যামেরিকা হল স্বর্গবিশেষ। তোমার ব্যবসা ভালো চলছিল, টাকাকড়ি ভালো কামাচ্ছিলে, ভেবেছিলে পৃথিবীটা ভারি নিরাপদ জায়গা, সেখানে ইচ্ছামতো ফুর্তি করা যায়। প্রকৃত বন্ধু দিয়ে নিজের নিরাপত্তার ব্যবস্থা তুমি করনি। যাই হক না কেন, পুলিস আছে তোমাকে পাহারা দেবার জন্য, আইনের জন্য আদালত আছে, তোমার আর তোমার প্রিয়জনের কোনো বিপদ ঘটতেই পারে না। ডন কর্লিয়নিকে দিয়ে তোমার কোনো দরকার ছিল না। ভালো কথা। আমার মনে দুঃখ হয়েছিল, কিন্তু যাদের কাছে আমার বন্ধুত্বের কোনো মূল্য নেই, যারা আমাকে অতিশয় অকিঞ্চিৎকর বলে মনে করে, জোর করে তাদের ঘাড়ে আমার বন্ধুত্ব চাপাব, আমি সে বান্দা নই।"

একটু থেমে ডন ভদ্রভাবে কাষ্ঠ হাসলেন, "আর এখন এসে কিনা বলছ, 'ডন কর্লিয়নি, আমাকে সুবিচার দাও!' তাও কিছু শ্রদ্ধার সঙ্গে বলছ না। আমার মেয়ের বিয়ের দিনে আমার বাড়িতে এসে আমাকে বলছ খুন করতে, ডন ঘৃণাভরে বনাসেরার স্বরের নকল করে বললেন, 'বলছ যত টাকা চাও তত দেব!' না, না, আমি ক্ষুব্ধ হইনি, কিন্তু বল তো কি এমন করেছি আমি যে আমার প্রতি এত অসম্মান দেখাচ্ছ?"

যন্ত্রণায়, ভয়ে বলে উঠল বনাসেরা, "অ্যামেরিকা আমার সঙ্গে কত ভালো ব্যবহার করেছে। আমি চেয়েছিলাম ভালো নাগরিক হব। চেয়েছিলাম আমার মেয়ে হবে অ্যামেরিকান মেয়ে।"

দৃঢ় সমর্থন জানিয়ে হাততালি দিলেন ডন কর্লিয়নি, "খাসা বলেছ। চমৎকার। তাহলে তো আর কোনো নালিশই রইল না। জজ রায় দিয়েছেন। অ্যামেরিকা রায় দিয়েছে। হাসপাতালে মেয়েকে দেখতে যাবার সময় সঙ্গে করে ফুল আর এক বাক্স মিষ্টি নিয়ে যেও। তাতেই ও সান্ত্বনা পাবে। তুমিও সন্তুষ্ট হবে। যাই বল, এ তো আর তেমন গুরুতর কিছু নয়, ছেলেগুলোর বয়স কম, উত্তেজনা বেশি, একজন আবার ক্ষমতাশালী রাজনীতিবিদের ছেলে। না, ভাই আমেরিগো, তুমি সর্বদাই ভারি সৎ। এটুকু স্বীকার করতেই হবে যে যদিও তুমি আমার বন্ধুত্বকে উপেক্ষা করেছ, তবু অন্য কোনো মানুষের চাইতে, আমেরিগো বনাসেরার কথায় আমার আস্থা বেশি। অতএব কথা দাও এ পাগলামি ছাড়বে। এটা ঠিক অ্যামেরিকান কাজ নয়। ক্ষমা কর। ভুলে যেও। দুনিয়াটা দুর্ঘটনা দিয়ে ঠাসা।"

যে নিষ্ঠুর তাচ্ছিল্যপূর্ণ ব্যঙ্গের সঙ্গে এ-কথাগুলো বলা হল আর ডনের চাপা রাগ দেখে বনাসেরা বেচারা জেলির মতো থরথর করে কাঁপতে লাগল, কিন্তু তবু সাহস করে বলল, "আমি আপনার কাছে সুবিচার চাই।"

সংক্ষিপ্ত স্বরে ডন বললেন, "আদালত তো সুবিচার দিয়েছে।"

একগুঁয়ের মতো মাথা নাড়ল বনাসেরা, "তা নয়। ওরা ঐ ছোকরাদের সুবিচার দিয়েছে। আমাকে দেয়নি।"

মাথা দুলিয়ে এই সূক্ষ্ম বিচারের অনুমোদন করলেন ডন কর্লিয়নি। তারপর

জিজ্ঞাসা করলেন, "কিসে তোমার সুবিচার হবে?"

বনাসেরা বলল, "চোখের বদলে চোখ।"

ডন বললেন, "তার চাইতে বেশি চেয়েছিলে। তোমার মেয়ে তো বেঁচে আছে।"

অনিচ্ছার সঙ্গে বনাসেরা বলল, "ও যেমন কষ্ট পাচ্ছে, ওরাও তেমনি পাক।" ডন অপেক্ষা করলেন যদি আরো কিছু বলে। সাহসের শেষ অবশিষ্টটুকু সংগ্রহ করে বনাসেরা বলল, "আপনাকে কত টাকা দেব?" কথা তো নয়, হতাশার আর্তনাদ।

ডন কর্লিয়নি পিঠে ফেরালেন। তার মানে বিদায়। বনাসেরা নড়ল না।

অবশেষে একটা দীর্ঘনিশ্বাস ফেলে ডন কর্লিয়নি আবার ফিরলেন, মনটা তাঁর ছিল ভালো, ভ্রান্ত বন্ধুর ওপর কতক্ষণ রাগ করে থাকা যায়? ততক্ষণে বনাসেরা ওর ব্যবসার মৃতদেহগুলোর মতোই ফ্যাকাশে হয়ে গেছিল। কোমল সহিষ্ণুভাবে বললেন ডন কর্লিয়নি, "আমাকে প্রথম থেকে বিশ্বাস করতে ভয় পাও কেন? আইনের দোরে গিয়ে মাসের পর মাস অপেক্ষা করে থাকতে হয়। উকিলদের জন্য কাঁড়ি কাঁড়ি টাকা ঢাল, অথচ তারা ভালো করেই জানে তোমাকে কেমন বোকা বানানো হবে। এমন জজের রায় মেনে নাও যে পথের বেশ্যাদের মতো নিজেকে বেচে দেয়। বহু বছর আগে, তোমার টাকার দরকার হয়েছিল, তুমি ব্যাঙ্কে গিয়ে সর্বনেশে সুদ দিয়ে টাকা ধার নিলে, তার জন্য টুপি হাতে ভিখিরির মতো তোমাকে বসে থাকতে হয়েছিল আর ওরা তোমার পশ্চাৎভাগ পর্যন্ত শুঁকে শুঁকে দেখে নিয়েছিল, তোমার টাকা শোধ দেবার ক্ষমতা আছে কি না!

তার বদলে যদি আমার কাছে আসতে, আমার টাকার থলি তোমার হয়ে যেত। যদি সুবিচারের জন্য আসতে, যে পাপিষ্ঠগুলো তোমার মেয়ের সর্বনাশ করেছে, আজ তাদের চোখ দিয়ে নোনা জল বইত। যদি দুর্ভাগ্যবশত তোমার মতো একজন সৎ লোকের কেউ শত্রুতা করত, তারা আমার শত্রু হত।" ডন হাত তুলে বনাসেরার দিকে আঙুল দেখিয়ে বললেন, "আর বিশ্বাস কর, তাহলে তারা তোমাকেও ভয় করত।"

মাথা নত করে রুদ্ধকণ্ঠে বনাসেরা বলল, "আমার বন্ধু হন। আমি সব মেনে নিলাম।"

লোকটার কাঁধে হাত রাখলেন ডন কর্লিয়নি। বললেন, "বেশ। সুবিচার তুমি পাবে। একদিন, হয়তো সেদিন কখনো আসবে না, আমি তোমাকে গিয়ে বলব এর বদলে তুমি আমার একটা কাজ করে দাও। সে পর্যন্ত মনে ভেবো এই সুবিচার আমার স্ত্রীর দান। সে তোমার মেয়ের ধর্ম-মা।"

কৃতজ্ঞতায় অভিভূত বনাসেরা চলে গেলে, দরজা বন্ধ হলে, ডন কর্লিয়নি হেগেনের দিকে ফিরে বললেন, "এ ব্যাপারটা ক্লেমেন্জাকে দিও; ওকে বল যেন অতি অবশ্য শুধু নির্ভরযোগ্য লোক লাগায়, যারা রক্তের গন্ধে ক্ষেপে যাবে না এমন

লোক। বল, আমরা তো আর খুনে নই, ঐ ব্যাটা মড়াপোতার মাথায় যত পাগলামিই গজাক না কেন।" ডন কর্লিয়নি লক্ষ্য করলেন যে ওঁর পুরুষসিংহ জ্যেষ্ঠ পুত্রটি জানলা দিয়ে বাগানে উৎসবের দৃশ্যের দিকে চেয়ে রয়েছে। ভাবলেন, নাঃ, ওর কোনো আশা নেই। কিছুই যদি শিখতে না চায় তাহলে সান্তিনো কখনোই পৈর্তৃক ব্যবসাটা চালাতে পারবে না, 'ডন' হওয়া ওর কর্ম নয়! আর কাউকে খুঁজে নিতে হবে। এবং শীঘ্রই। উনি নিজে তো আর অমর নন।

বাগান থেকে একটা আনন্দ-ধ্বনি শুনে, তিনজনেই চমকে উঠল। সনি কর্লিয়নি জানলা ঘেঁষে দাঁড়াল। যা দেখল, তাতে মুখে একগাল হাসি নিয়ে সনি দরজার দিকে ছুটল, "জনি এসেছে, বিয়েতে জনি এসেছে, কেমন, বলিনি আমি?" হেগেনও জানলার কাছে গিয়ে ডন কর্লিয়নিকে বলল, "বাস্তবিকই আপনার ধর্মপুত্র এসে গেছে। এখানে নিয়ে আসব নাকি?"

ডন বললেন, "না। ওরা ওকে নিয়ে আনন্দ করুক। ওর যখন ইচ্ছা হবে, আমার কাছে আসবে।" হাসলেন হেগেনের দিকে চেয়ে, "দেখলে তো, কেমন ভালো ধর্মপুত্র।"

হেগেনের একটু ঈর্ষা হল। শুকনো গলায় বলল, "দু বছর তো হল। হয়তো আবার কোনো ফ্যাসাদে পড়েছে, সাহায্যের দরকার।"

ডন কর্লিয়নি জিজ্ঞাসা করলেন, "তাই যদি হয় তো ওর ধর্মবাপের কাছে ছাড়া কার কাছে যাবে শুনি?"

জনি ফন্টেনকে বাগানে ঢুকতে সবার আগে দেখেছিল কনি কর্লিয়নি। বিয়ের কনের সম্মানিত অবস্থার কথা একেবারে ভুলে গিয়ে কনি "জনি-ই-ই!" বলে চেঁচিয়ে উঠে ছুটে ওর প্রসারিত বাহুর মধ্যে গিয়ে ঢুকল, জনি ওর মুখচুম্বন করল, বাকিরা যখন ওকে অভিবাদন জানাবার জন্য ঘিরে ধরল, তখনো কনিকে জড়িয়ে ধরে রেখেছিল। এরা সবাই ওর পুরনো বন্ধু, ওয়েস্ট সাইডে এদের সঙ্গেই জনি বড় হয়েছিল। তারপর কনি ওকে ওর নববিবাহিত স্বামীর কাছে টেনে নিয়ে গেল। সেদিনকার প্রধান আসন থেকে বিচ্যুত হওয়ায় সোনালী চুল ছোকরার মুখ হাঁড়ি। তাই দেখে জনির খুব মজা লাগল। তাই সে বরটিকে জাদু করতে লেগে গেল, তার করমর্দন করল, এক গ্লাস মদ্য পান করে তাকে শুভকামনা জানাল।

ব্যাণ্ডের মঞ্চ থেকে একটা চেনা কণ্ঠ ডাক দিল, "এবার একটা গান শোনালে কেমন হয়, জনি?" ওপরে তাকিয়ে জনি দেখল ওর দিকে চেয়ে নিনো ভ্যালেন্টি হাসছে। এক সময় দুজনের ছিল গলায়-গলায় ভাব, একসঙ্গে গান গাইত, মেয়েদের নিয়ে একসঙ্গে বেড়াত, যতদিন না জনি খুব নাম করতে শুরু করেছিল, রেডিওতে গাইতে আরম্ভ করেছিল। ছবি করতে জনি যখন হলিউড গেল, প্রথম প্রথম বার-দুই নিনোকে ফোন করেছিল, শুধু একটু গল্প করবার জন্য, কথা দিয়েছিল নিনোকে ও ক্লাবে গাইবার ব্যবস্থা করে দেবে। কিন্তু তা আর করেনি। এখন নিনোকে আর নিনোর হাসিখুশি, ব্যঙ্গ-ভরা, মোদো হাসি দেখে, পুরনো ভালোবাসাটা আবার

চাগিয়ে উঠল।

নিনো ম্যাণ্ডোলিনে একটু টুং-টাং শুরু করতেই, জনি ফণ্টেন ওর কাঁধে হাত দিয়ে বলল, "এ গানটা বিয়ের কনের জন্য!" বলেই পা ঠুকে সিসিলির পুরনো একটা অশ্লীল প্রেমের গান জুড়ে দিল। গানের সঙ্গে সঙ্গে নিনো যথোপযুক্ত অঙ্গভঙ্গী করতে লাগল। গর্বে কনের মুখ রাঙা হয়ে উঠল, অতিথির দল চিৎকার করে জয়ধ্বনি দিতে লাগল। গান শেষ হবার আগে সবাই উঠে পড়ে, পা ঠুকে প্রতি চরণের শেষের চতুর দ্ব্যর্থব্যঞ্জক পদটি সমস্বরে গর্জন করে গাইতে শুরু করে দিল। গান শেষ হলে করতালি আর থামে না, যতক্ষণ না জনি আরেকটা গান ধরল।

ওর জন্যে ওদের গর্ব কত। ও ছিল ওদেরই একজন, এখন সে বিখ্যাত গাইয়ে হয়েছে, চলচ্চিত্রের তারকা হয়েছে, দুনিয়ার সব চাইতে লোভনীয় নারীদের সঙ্গে ও ঘুমোয়। অথচ ওর ধর্মবাপকে যথাযোগ্য সম্মান দেখিয়ে, তিন হাজার মাইল দূর থেকে বিয়ের উৎসবে যোগ দিতে এসেছে। নিনো ভ্যালেণ্টির মতো পুরনো বন্ধুদের ও এখনো ভালোবাসে। জনি আর নিনো যখন ছেলেমানুষ ছিল, তখন ওদের একসঙ্গে গান গাইতে এদের অনেকেই দেখেছিল। তখন কেউ স্বপ্নেও ভাবেনি যে জনি একদিন হাতের মুঠোর মধ্যে পাঁচ কোটি নারীর হৃদয় ধরে রাখবে।

জনি ফণ্টেন হাত বাড়িয়ে কনিকেও মঞ্চে তুলে নিল, কনি জনির আর নিনোর মাঝখানে দাঁড়াল। ওরা দুজনে নিচু হয়ে মুখোমুখি দাঁড়াল, নিনো ম্যাণ্ডোলিনের তার থেকে কয়েকটা কর্কশ পদ বের করল। এটা ওদের একটা পুরনো রুটিন, নকল যুদ্ধ আর প্রেম নিবেদন। কণ্ঠস্বর যেন তলোয়ারের মতো, পালা করে একেকজন কোরাস ধরছিল। অতি সূক্ষ্ম সৌজন্যের সঙ্গে নিনোর কণ্ঠকে জনি নিজের গলাকে ছাপিয়ে উঠতে দিল, ওর হাত থেকে কনে হরণ করে নিতে দিল, নিনোকেই বিজয়ীর শেষ চরণটি গাইতে দিল, জনির গলা আস্তে আস্তে মিলিয়ে গেল। বিয়েবাড়ির সকলের সে কি উচ্ছ্বসিত জয়ধ্বনি! একেবারে শেষে ওরা তিনজন পরস্পরকে আলিঙ্গন করল। অতিথিরা আরেকটা গান দাবি করতে লাগল।

কেবলমাত্র ডন কর্লিয়নি, কোনার ঘরের দরজার কাছে দাঁড়িয়ে আঁচ করে ছিলেন যে কোথাও একটা গোলমাল আছে। প্রফুল্লকণ্ঠে, সানন্দ অমায়িকভাবে, অতিথিদের কারো মনে কষ্ট না দিয়ে, তিনি ডেকে বললেন, "আমার ধর্মপুত্র আমাদের সম্মানিত করবার জন্য তিন হাজার মাইল দূর ছুটে এল আর ওকে একটু গলা ভেজাবার কিছু দেবার কথা কারো মনে পড়ল না?" সঙ্গে সঙ্গে গোটা বারো পূর্ণ পাত্র জনির দিকে তুলে ধরা হল। প্রত্যেক গেলাসে একটি করে চুমুক দিয়ে, জনি ধর্মবাপকে আলিঙ্গন করতে ছুটে এল। তারই মধ্যে তাঁর কানে কানে কি যেন বলল জনি, তিনি তাকে সঙ্গে করে বাড়ির মধ্যে নিয়ে গেলেন।

জনি ঘরে ঢুকতেই টম হেগেন তার হাতখানি বাড়িয়ে দিল। জনি তার করমর্দন করে বলল, "কেমন আছ, টম?" কিন্তু সকলের প্রতি যে উষ্ম অন্তরঙ্গতা

ছিল জনির প্রধান আকর্ষণীয়তা, ঐ কথার স্বরে তার অভাব দেখা গেল। ডনের সব অপ্রিয় কাজ যাকে করতে হয়, এটুকু শাস্তি তাকে বহন করতেই হবে।

জনি ফণ্টেন ডনকে বলল, "বিয়ের চিঠি পেয়েই ভাবলাম তাহলে আমার ধর্মবাপ আর আমার ওপর রাগ করে নেই। আমার ডিভোর্সের পর আপনাকে পাঁচবার ফোন করেছিলাম, প্রত্যেকবার টম বলেছিল হয় আপনি বেরিয়ে গেছেন, নয়তো বড্ড ব্যস্ত আছেন। কাজেই বুঝতে পেরেছিলাম আপনি অসন্তুষ্ট হয়েছেন।"

স্ট্রিগার হলদে বোতল থেকে পানীয় ঢেলে গেলাস ভরে দিলেন ডন। "ও সব ভুলে গেছি এখন। তোমার জন্য এখনো কিছু করতে পারি নাকি? এত বিখ্যাত, এত বড়লোক হয়ে যাওনি তো যে আমি কিছু করতে পারব না?"

আগুনের মতো হলদে পানীয়টুকু গিলে ফেলে, জনি আবার গেলাস বাড়িয়ে ধরল। গলার স্বরে একটা ফূর্তির ভাব আনার চেষ্টা করে সে বলল, "আমি তো বড়লোক নই, ধর্মবাপ, আমি পড়ে যাচ্ছি। আপনি ঠিকই বলেছিলে। ঐ যে দুশ্চরিত্রা মেয়েটাকে বিয়ে করলাম, তার জন্য স্ত্রীকে আর মেয়েদের ত্যাগ করা আমার উচিত হয়নি। আপনি আমার ওপর অসন্তুষ্ট হয়ে কিছু অন্যায় করেননি।"

ডন কাঁধ তুললেন, "তোমার জন্য ভাবনা হচ্ছিল, হাজার হোক তুমি আমার ধর্মপুত্র তো। এই আর কি!"

জনি ঘরের মধ্যে পায়চারি করতে লাগল, "ঐ বদ মেয়েমানুষটার জন্য একেবারে ক্ষেপে গেছিলাম। হলিউডের শ্রেষ্ঠ তারকা। দেখতে যেন দেববালা। একটা ছবি শেষ হলে কি করে জানেন? যে লোকটা ওর মেক-আপ করে দেয়, তার কাজ যদি ভালো হয়, অমনি তার সঙ্গে আসঙ্গ করে। ক্যামেরা-ম্যান যদি সুন্দর করে ওর ছবি তোলে, তাকে ওর কাপড় ছাড়ার ঘরে এনে, তার সঙ্গে শোয়। কাউকে বখশিশ দিতে হলে আমি যেমন পকেট থেকে রেজ্‌কি দিই, ও অমনি নিজের দেহটাকে দেয়। শয়তানের উপযুক্ত একটা বেশ্যা ছাড়া কিচ্ছু নয়।"

সংক্ষিপ্ত স্বরে ডন কর্লিয়নি বললেন, "তোমার পরিবার কেমন আছে?"

জনি দীর্ঘনিশ্বাস ত্যাগ করে বলল, "ওদের ভালো বন্দোবস্ত করেছি। ডিভোর্সের পর আদালত যা দিতে বলেছিল, তার চাইতেও বেশি দিয়েছি। সপ্তাহে একবার দেখা করতে যাই। ওদের জন্য মন কেমন করে। মাঝে মাঝে মনে হয় আমি বোধ হয় পাগল হয়ে যাচ্ছি।" আরেকবার গেলাস ভরল জনি। "আমার দ্বিতীয় পক্ষের স্ত্রী আজকাল আমাকে নিয়ে হাসে। আমার কেন ঈর্ষা হয় বুঝতে পারে না। বলে আমি সেকেলে, আনাড়ি, আমার গান নিয়ে বিদ্রূপ করে। আসবার আগে বেশ করে পিটুনি দিয়ে এসেছি। তবে মুখে মারিনি, ছবি করছে কি না। গায়ে খিল ধরিয়ে দিয়েছি, ছোট ছেলের মতো হাতে পায়ে মেরেছি আর ও তাই নিয়ে কেবলই হেসেছে।" একটা সিগারেট ধরাল জনি। "কাজে কাজেই, ধর্মবাপ, বেঁচে থাকায় এখন কোনো সুখ নেই।"

ডন কর্লিয়নি সরলভাবে বললেন, "এ-সব ব্যাপারে আমি কোনো সাহায্যই করতে পারি না।" একটু থেমে, জিজ্ঞাসা করলেন, "তোমার গলায় কি হয়েছে?"

সমস্ত আত্মপ্রত্যয়, মাধুর্য, নিজেকে নিয়ে পরিহাস জনির মুখ থেকে খসে পড়ল। প্রায় ভগ্নকণ্ঠে জনি বলল, "ধর্মবাপ, আমি আর গাইতে পারি না, আমার গলায় কিছু হয়েছে, ডাক্তাররা ধরতে পারছে না।" চমকে গিয়ে হেগেন আর ডন ওর দিকে চাইলেন, জনি সর্বদাই এত জবরদস্ত। জনি বলে চলল, "দুটো ছবিতে অনেক টাকা করেছিলাম। মস্ত তারকা হয়ে গেছিলাম। এখন ওরা আমাকে ভাগাতে চাইছে। স্টুডিওর মালিক বরাবর আমার ওপর হাড়ে চটা, এবার তার শোধ তুলছে।"

ধর্মপুত্রের সামনে দাঁড়িয়ে গম্ভীর গলায় ডন কর্লিয়নি জিজ্ঞাসা করলেন, "কেন সে তোমার ওপর হাড়ে চটা?"

"আমি ঐসব প্রগতি সংস্থার জন্য গান গাইতাম, বুঝলেন, ঐ যেগুলো আপনিও পছন্দ করতেন না। জ্যাক য়োল্ট্‌স্‌ও সে-সব ভালোবাসে না। বলত আমি নাকি কমিউনিস্ট, কিন্তু কিছু প্রমাণ করতে পারেনি। তারপর একটা মেয়েকে ও নিজের জন্য বাগিয়েছিল, তাকে আমি ছিনিয়ে নিলাম। মাত্র এক রাতের ব্যাপার আর ঐ মেয়েটাই আমাকে ধাওয়া করেছিল। আমি আর কি করতে পারি? তারপর আমার বেশ্যা বৌ আমাকে দূর করে দিল। আর জিনি আর আমার মেয়েরা আমাকে ফিরিয়ে নেবে না, এক যদি না আমি হাতে পায়ে হামা দিয়ে ক্ষমা চাই। এদিকে আমি আজকাল গাইতে পারছি না। ধর্মবাপ, এখন আমি কি করব?"

ডন কর্লিয়নির মুখটা বরফের মতো হয়ে গেছিল, এতটুকু সহানুভূতির চিহ্ন দেখা যাচ্ছিল না। তাচ্ছিল্যের সঙ্গে তিনি বললেন, "প্রথমে পুরুষমানুষের মতো আচরণ করতে পার।" হঠাৎ রাগে মুখটা বিকৃত হল, চেঁচিয়ে বললেন, "পুরুষমানুষের মতো!" ডেস্কের ওপর দিয়ে হাত বাড়িয়ে ডন জনির চুলের মুঠি ধরলেন, ভীষণ হিংস্র স্নেহের ভঙ্গীতে। "হায় যীশু! এও কি সম্ভব যে তুমি আমার কাছে এতকাল কাটিয়েও শেষ পর্যন্ত এর বেশি কিছু হলো না! হলিউডের একটা নষ্ট মেয়ে, কেঁদে কেঁদে দয়া ভিক্ষা করে! মেয়েমানুষের মতো ইনিয়ে-বিনিয়ে বলে— 'আমি কি করব? আমি কি করব?'"

এত চমৎকার অনুকরণ করলেন ডন, এতই অপ্রত্যাশিত ভাবে যে হেগেন আর জনি দুজনেই চমকে হেসে ফেলল। ডন কর্লিয়নি খুশি হলেন। এক মুহূর্তের জন্য মনে পড়ল ধর্মপুত্রকে তিনি কত ভালবাসেন। এই ভাবে যাচ্ছেতাই করে বকাবকি করলে ওঁর নিজের ছেলেদের কি প্রতিক্রিয়া হত? সান্তিনোর মুখ হাঁড়ি হত, সপ্তাহের পর সপ্তাহ ধরে ভালো করে কথা বলত না। ফ্রিডো কেঁচো বনে যেত। মাইকেল বরফের মতো হেসে বাড়ি থেকে বেরিয়ে যেত, মাসের পর মাস তার দেখা পাওয়া যেত না। কিন্তু জনি? বা, খাসা ছেলে জনি, এরই মধ্যে হাসছে, মনে জোর পাচ্ছে, ধর্মবাপের মতলবটা ঠিক ধরে ফেলেছে।

ডন কর্লিয়নি বলে চললেন, "তোমার ওপরওয়ালার মেয়েমানুষ ভাগিয়ে নিলে, তোমার চাইতে ও লোকটার ক্ষমতা বেশি, তারপর আবার অনুযোগ করছ ও তোমাকে কেন সাহায্য করছে না! এ কি রকম বাজে কথা। তোমার পরিবারকে ফেলে গেলে, সন্তানদের পিতৃহীন করলে, একটা বেশ্যাকে বিয়ে করবার জন্য! আবার কাঁদছ কেন, না ওরা কেন দু বাহু বাড়িয়ে তোমাকে স্বাগত জানাচ্ছে না! ঐ যে বেশ্যাটা, ওর মুখে মারনি কেন, না ও যে ছবি করছে! তারপর ও তোমাকে বিদ্রূপ করল বলে অবাক হচ্ছ! একটা নির্বোধের মতো জীবন কাটিয়েছ; নির্বোধের যা পরিণাম হয়, তোমারও তাই হয়েছে।"

এবার থামলেন ডন কর্লিয়নি, সহিষ্ণু কণ্ঠে বললেন, "এবার থেকে আমার পরামর্শমতো চলবে তো?"

জনি ফন্টেন কাঁধ তুলে বলল, "জিনিকে আবার বিয়ে করতে পারব না, ও যে-ভাবে চায় সে-ভাবে তো আর চলতে পারব না। আমাকে জুয়োও খেলতে হত, মদও খেতে হত, বন্ধুদের সঙ্গে হৈচৈও করতে হত। সুন্দরী মাগীরা আমার পিছনে ছুটত আর আমি কখনও লোভ সামলাতে পারতাম না। তারপর জিনির কাছে যখন ফিরে যেতাম, মনে সে কি গ্লানি! ও-সবের মধ্যে আবার গিয়ে ঢুকতে পারব না।"

কদাচিৎ ডন কর্লিয়নি অসহিষ্ণুতা প্রকাশ করতেন। "আমি তো বলিনি আবার ওকে বিয়ে করতে হবে। তুমি যা চাও, তাই কর। সন্তানদের বাপের কর্তব্য করতে চাও সে তো ভালো কথা। যে পুরুষমানুষ সন্তানের বাপের কর্তব্য করে না, সে তো পুরুষমানুষই নয়। তা হলে কিন্তু ওদের মার কাছেও গ্রহণযোগ্য হতে হবে। কে বলেছে ওদের কাছে রোজ যেতে পাবে না? কে বলেছে এক বাড়িতে বাস করতে পারবে না? কে বলেছে তুমি যেমন চাও, সে-ভাবে জীবন কাটাতে পাবে না?"

জনি ফন্টেন হেসে বলল, "ধর্মবাপ, সবাই তো আর সেকালের ইতালীয় স্ত্রীদের মতো নয়। জিনি ও-সব সহ্য করবে না।"

এবার ডন বিদ্রূপ করতে লাগলেন, "তার কারণ তুমি যে নাটুকে ব্যবহার করেছিলে। আদালত যা বলল, তার বেশি দিলে। ঐ অন্যটার মুখে মারলে না কেন, না ও যে ছবি করছে। মেয়েদের কথামতো চল তুমি। আরে ওরা তো দুনিয়ার কাজ চালাতে অপটু অক্ষম, যদিও স্বর্গে গিয়ে ওরা 'সেণ্ট' বনে যাবে আর আমরা পুরুষমানুষরা নরকে পুড়ব। তাছাড়া এতকাল ধরে তোমার ওপর আমি নজর রেখেছি।"

তারপর ডনের কণ্ঠে গাম্ভীর্য এল, "তুমি আমার সৎ ধর্মপুত্র, সর্বদা আমাকে শ্রদ্ধা করে এসেছ। কিন্তু তোমার অন্যান্য পুরনো বন্ধুদের জন্য কি করেছ? এক বছর এর সঙ্গে বেজায় ভাব, পরের বছর অন্য কারো সঙ্গে বেজায় ভাব। ঐ যে ইতালীয় ছেলেটা, বেজায় মজার ফিল্ম করত, তার কি একটা দুর্ভাগ্য হতেই তার

সঙ্গে দেখাশুনা বন্ধ করে দিলে, তোমার কি না তখন ওর চাইতে বেশি নাম-ডাক! তারপর তোমার আরো বেশি পুরনো বন্ধু, যার সঙ্গে স্কুলে পড়তে, যে তোমার গানের পার্টনার ছিল? নিনো। হতাশ হয়ে সে মদ ধরেছে, তবু মুখে কিছু বলে না। ভীষণ খাটে, আমাদের কাঁকরের ট্রাক চালায়, শনি রবিবার গান গেয়ে কয়েক ডলার পায়। তোমারো বিরুদ্ধে একটা কথা বলে না। তাকে একটু সাহায্য করতে পার না? কেন পার না? ভালো গায় তো।"

জনি ফন্টেন ধৈর্য ধরে ক্লান্তভাবে বলল, "ধর্মবাপ, ওর যে যথেষ্ট প্রতিভা নেই। এমনিতে ভালো কিন্তু সেরকম সাফল্য করতে পারবে না।"

ডন কর্লিয়নির চোখের ওপর পল্লব নেমে এল, চোখ প্রায় বোজা, বললেন, "আর তুমি, ধর্মপুত্র, তোমারও তো এখন যথেষ্ট প্রতিভা নেই। ওর সঙ্গে কাঁকরের ট্রাকে তোমার জন্যেও একটা কাজ ঠিক করে দেব নাকি?"

জনির কাছ থেকে কোনো উত্তর না পেয়ে, ডন বলে চললেন, "বন্ধুত্বই সব। প্রতিভার চাইতে অনেক বেশি। সরকারের চাইতে বেশি। প্রায় পরিবারের সমান সমান। এটা কখনো ভুলো না। তুমি যদি একটা বন্ধুত্বের প্রাচীর গড়ে তুলতে, তাহলে আর আমার কাছে সাহায্য চাইতে হত না। এবার বল, গাইতে পারছ না কেন? বাগানে তো বেশ গাইলে। নিনোর মতোই ভালো।"

এই সূক্ষ্ম খোঁচায় হেগেন আর জনি দুজনেই মৃদু হাঁসল। জনির এবার ভারিক্কিভাবে ধৈর্য ধরে থাকার পালা। "আমার গলার জোর চলে গেছে। দুটো-একটা গান গাইলে, তারপর ঘণ্টার পর ঘণ্টা, এমন কি দিনের পর দিন গাইতে পারি না। রিহার্সাল আছে, দু-তিন বার করে গান রেকর্ড করতে হয়, সে আর পারি না। গলাটা দুর্বল হয়ে গেছে, গলায় কোনো রোগে ধরেছে।"

"তাহলে তোমার মেয়েমানুষ নিয়ে সমস্যা। গলায় রোগ। এবার বল ঐ যে হলিউডের কর্তাব্যক্তি, যে তোমাকে কাজ দিতে চাইছে না, তার সঙ্গে ঝগড়াটা কি নিয়ে।" এবার ডন হাতে-কলমে কাজে নামছিলেন।

জনি বলল, "আপনার কাপ্তানদের চাইতে ওর ক্ষমতা বেশি। ও-ই স্টুডিওটার মালিক। যুদ্ধের সময় চলচ্চিত্রে যত প্রপাগাণ্ডা হল, সে বিষয়ে প্রেসিডেন্টের পরামর্শদাতা ছিল ও-ই। মাত্র এক মাস আগে, এ বছরের শ্রেষ্ঠ উপন্যাসের চিত্রাধিকার কিনে নিয়েছে ও। বইটা একটা বেস্ট-সেলার। গল্পের নায়ক অবিকল আমার মতো একটা লোক। আমাকে অভিনয়ই করতে হবে না, স্বাভাবিকভাবে চলাফেরা করলেই হবে। গান পর্যন্ত গাইতে হবে না। সবাই জানে ও পার্ট আমাকেই মানাবে, আবার আমার নাম হবে। এবার অভিনেতা হিসাবে। কিন্তু জ্যাক য়োলট্‌স্ হারামজাদা আমার ওপর এক হাত নিচ্ছে, কিছুতেই ও পার্ট আমাকে দেবে না। বলে পাঠিয়েছে স্টুডিওর কমিসারিতে সকলের সামনে যদি আমি গিয়ে ওর পশ্চাদ্ভাগে চুমো খাই, তাহলে ব্যাপারটা ভেবে দেখতে পারে।"

হাত নেড়ে ডন কর্লিয়নি এ-সব ন্যাকামি উড়িয়ে দিলেন। যারা যুক্তি মেনে

চলে, তারা কাজ-সংক্রান্ত যে-কোনো সমস্যার সমাধান করতে পারে। ধর্মপুত্রের কাঁধ চাপড়ে ডন বললেন, "তুমি একেবারে নিরুৎসাহ হয়ে পড়েছ। ভেবেছ তোমার জন্য কেউ কেয়ার করে না। অনেকখানি ঝরেও গেছ দেখছি। বোধ হয় খুব মদ খাচ্ছ? ঘুম আসে না, তাই বোধ হয় খুব বড়ি খাও?" মাথা নেড়ে ডন জানালেন যে এ-সবে তাঁর সমর্থন নেই।

বললেন, "আমি চাই এবার তুমি আমার হুকুম-মাফিক চল। আমি চাই আমার কাছে তুমি এক মাস থাক। আমি চাই তুমি ভালো করে খাও, বিশ্রাম নাও, ঘুমোও। আমি চাই তুমি আমার সঙ্গে সঙ্গে থাক, তোমার সঙ্গ আমি উপভোগ করি। আর তুমিও হয়তো তোমার ধর্মবাপের কাছ থেকে দুনিয়া সম্বন্ধে এমন কিছু শিখতে পার, যাতে তোমাদের ঐ বিখ্যাত হলিউডেও কিছু সুবিধা হয়ে যেতে পারে। কিন্তু গান গাইবে না, মদ খাবে না, মেয়েমানুষদের কাছে যাবে না। এক মাস পরে হলিউডে ফিরে যেতে পার আর তখন তোমার ঐ ৯০ ক্যালিবারের কাপ্তানটি তুমি যে কাজটি চাও, তোমাকে সেইটিই দিয়ে দেবে। রাজী আছ?"

জনি ফন্টেন ঠিক বিশ্বাস করতে পারছিল না যে ডনের এত ক্ষমতা আছে। কিন্তু ওর ধর্মবাপ কখনো যে-কাজ করতে পারতেন না, সে-কাজ করবেন বলতেন না। জনি বলল, "ও ব্যাটা জে এডগার হুভারের ব্যক্তিগত বন্ধু। ওর সমান গলা তুলে কথাই বলা যায় না।"

অম্লানবদনে ডন বললেন, "ও তো একজন ব্যবসাদার। আমি ওকে এমন প্রস্তাব দেব যে ও 'না' বলতে পারবে না।"

জনি বলল, "বড্ড দেরি হয়ে গেছে। সব কনট্রাক্ট সই হয়ে গেছে। এক হপ্তার মধ্যে শুটিং শুরু হবে। একেবারে অসম্ভব ব্যাপার।"

ডন কর্লিয়নি বললেন, "তুমি যাও, পার্টিতে যোগ দাও গে। তোমার বন্ধুরা তোমার আশায় বসে আছে। আমার হাতে সব ছেড়ে দাও।" জনিকে ঠেলে তিনি ঘর থেকে বের করে দিলেন।

হেগেন তার ডেস্কের পিছনে বসে সব নোট করে নিল। ডন একটা দীর্ঘনিশ্বাস ছেড়ে বললেন, "আর কিছু আছে?"

ক্যালেণ্ডারের উপর কলম রেখে হেগেন বলল, "সলট্সোকে তো আর ঠেকিয়ে রাখা যাচ্ছে না। এই সপ্তাহের মধ্যেই তার সঙ্গে আপনাকে দেখা করতে হবে।"

কাঁধ তুলে ডন বললেন, "বিয়ের ব্যাপার চুকল, এখন তুমি যেদিন বল।"

এই উত্তর থেকে হেগেন দুটি জিনিস বুঝল। সব চাইতে গুরুতর কথা হল যে ভার্জিল সলট্সোকে 'না' বলা হবে। দ্বিতীয় কথা হল যে মেয়ের বিয়ের আগে কোনো কথা না বলার মানেই হল ডন কর্লিয়নি মনে করছেন এর ফলে কিছু গোলমাল হবে।

সতর্কভাবে হেগেন বলল, "ক্লেমেনজাকে বলব কয়েকটা লোক এনে এ-বাড়িতে রাখতে?"

অসহিষ্ণু ভাবে ডন বললেন, "কিসের জন্য? বিয়ের আগে উত্তর দিইনি, কারণ আমার ইচ্ছা ছিল না যে এমন একটা বিশেষ দিনে, দূরের আকাশেও এতটুকু মেঘ দেখা যায়। তাছাড়া আমি জানতে চাইছিলাম ও আমার সঙ্গে কি বিষয়ে কথা বলতে চায়। সেটা এখন জানা গেছে। ও যা প্রস্তাব করবে সে বড় জঘন্য ব্যাপার।"

হেগেন বলল, "তবে কি আপনি অসম্মত হবেন?" ডন মাথা দুলিয়ে সায় দিলেন। হেগেন বলল, "আমার কিন্তু মনে হয় সকলে মিলে—পরিবারের সকলে মিলে ভালো করে ব্যাপারটা আলোচনা করে তারপর উত্তর দিলে ভালো।"

ডন মৃদু হাসলেন। "তোমার তাই মনে হয় বুঝি? ভালো কথা, আলোচনাই করা যাবে। তুমি কাল ক্যালিফর্নিয়া থেকে ফিরে এলে পর। আমার ইচ্ছা তুমি প্লেনে করে গিয়ে জনির ব্যাপারটা মিটিয়ে দিয়ে আস। ঐ চলচ্চিত্রের কর্তাটির সঙ্গে দেখা কর। সলট্সোকে বল যে তুমি ক্যালিফর্নিয়া থেকে ফিরলেই তার সঙ্গে দেখা করব। আর কিছু আছে?"

হেগেন তখন নিষ্প্রাণ ভাবে বলল, "হাসপাতাল থেকে ফোন এসেছিল। কন্‌সিলিয়রি আবানদাণ্ডো মৃত্যুশয্যায়, রাত কাটবে না। ওঁর বাড়ির লোকদের ওখানে গিয়ে অপেক্ষা করতে বলা হয়েছে।"

গত এক বছর ধরে হেগেনই 'কন্‌সিলিয়রি' অর্থাৎ মন্ত্রণাদাতার পদে নিযুক্ত ছিল, গেন্‌কো আবানদাণ্ডো ক্যান্সার রোগে আক্রান্ত হয়ে হাসপাতালে বন্দী হওয়া অবধি। ডন কর্লিয়নি কখন বলবেন ঐ পদই ওর স্থায়ী হল, এই আশাতে হেগেন বসে ছিল। সেটা না হবারই সম্ভাবনা বেশি ছিল। এত উঁচু পদ কেবলমাত্র তাদেরই দেওয়া হত যাদের মা-বাবা উভয়ই ইতালীয়। এরই মধ্যে সাময়িকভাবেও ঐ পদের জন্য হেগেন নির্বাচিত হওয়াতে কিছু আপত্তি উঠেছিল। তাছাড়া ওর মাত্র পঁয়ত্রিশ বছর বয়স; অনেকে মনে করতে পারত যে কন্‌সিলিয়রির কাজে সাফল্য-লাভ করতে হলে যে অভিজ্ঞতা আর চাতুরির দরকার হয়, অত কম বয়সে সেটা সম্ভব নয়।

কিন্তু ডন ওকে কোনো উৎসাহই দিলেন না। শুধু জিজ্ঞাসা করলেন, "আমার মেয়ে-জামাই কখন রওনা হবে?"

হেগেন হাতঘড়ি দেখল, "কয়েক মিনিটের মধ্যেই ওরা কেক কাটবে, তারপর আর আধঘণ্টা।" তাতে আরেকটা কথা মনে পড়ে গেল। "আপনার নতুন জামাইকে কি পরিবারের মধ্যে কোনো বড় পদ দেওয়া হবে?"

ডন কর্লিয়নি এমন দৃঢ়তার সঙ্গে উত্তর দিলেন যে হেগেন চমকে উঠল। "না, কখনো না।" হাতের তেলো দিয়ে টেবিল চাপড়ে ডন আরো বললেন, "কখনো না। এমন কিছু দিও যাতে ওদের খাওয়া-পরা চলে, বেশ ভালো ভাবেই চলে। কিন্তু আমাদের পারিবারিক ব্যবসার কথা কখনো জানতে দিও না। অন্যদেরও এ-কথা বলে দিও, সনি, ফ্রিডো; ক্লেমেন্‌জাকে।"

একটু থেমে, আবার বললেন, "আমার ছেলেদের বল, তিনজনকেই বল যে ওরা আমার সঙ্গে গেন্কো বেচারিকে দেখতে হাসপাতালে যাবে। আমি চাই যে ওরা তাকে ওদের শেষ নমস্কার জানায়। ফ্রেডিকে বড় গাড়িটা চালাতে বল, জনিকে জিজ্ঞাসা কর, আমাকে খুশী করার জন্য ও আমাদের সঙ্গে যাবে কিনা।" জিজ্ঞাসু ভাবে তাকাল হেগেন। ডন বললেন, "আমার ইচ্ছা তুমি আজ রাতেই ক্যালিফর্নিয়া যাও। গেন্কোর সঙ্গে দেখা করবার সময় পাবে না। কিন্তু আমি হাসপাতাল থেকে ফিরে এসে তোমার সঙ্গে কিছু কথা বলবার আগেই রওনা হয়ে যেও না। বুঝেছ?"

হেগেন বলল, "বুঝেছি। ফ্রেড কখন গাড়ি নিয়ে আসবে?"

ডন কর্লিয়নি বললেন, "অতিথিরা বিদায় নিলে পর। গেন্কো আমার জন্য অপেক্ষা করবে।"

হেগেন বলল, "সেনেটর ফোন করেছিলেন। নিজে আসতে পারেননি বলে ক্ষমা চাইলেন, বললেন আপনি ঠিক বুঝবেন। ঐ দুজন এফ. বি. আই-এর লোক যে রাস্তার ওধার থেকে গাড়ির নম্বর নিচ্ছিল বোধহয় তাদের বিষয় ইঙ্গিত করলেন। লোক দিয়ে ওঁর উপহার পাঠিয়ে দিয়েছেন।"

ডন মাথা দোলালেন। এ-কথা বলা প্রয়োজন মনে করলেন না যে তিনি নিজেই সেনেটরকে আসতে বারণ করে দিয়েছিলেন। "ভালো উপহার পাঠিয়েছেন?"

প্রভাবিত সমর্থনের এমন একটা মুখ করল হেগেন, যাকে খাঁটি ইতালীয় বলা চলে, ওর ঐ আধা-জর্মান আধা-আইরিশ মুখে ভাবটা ঠিক মানাল না। "প্রাচীন রূপোর জিনিস, খুব দামী। বেচলে ওরা অন্তত হাজার ডলার পাবে। সেনেটর অনেক সময় খরচ করে ঠিক উপযুক্ত জিনিসটিই খুঁজে বের করেছেন। ঐ ধরনের লোকের কাছে দামের চাইতে তারই গুরুত্ব বেশি।"

সেনেটরের মতো একজন উচ্চপদস্থ ব্যক্তি ওঁকে এতখানি সম্মানিত করেছে দেখে ডন কর্লিয়নি আনন্দ রাখার জায়গা পেলেন না। লুকা ব্রাসির মতো এই সেনেটরটিও ডন কর্লিয়নির ক্ষমতার প্রাসাদের ভিতের একখানি বড় প্রস্তর। এই উপহার দিয়ে তিনিও নতুন করে তাঁর আনুগত্য প্রকাশ করলেন।

জনি ফন্টেন বাগানে দেখা দেবামাত্র কে অ্যাডাম্স্ ওকে চিনতে পেরে, বাস্তবিক আশ্চর্য হয়ে বলল, "তুমি তো কখনো বলনি তোমরা জনি ফন্টেনকে চেন। এবার মন ঠিক করে ফেলেছি তোমাকে বিয়ে করব।"

মাইকেল জিজ্ঞাসা করল, "ওর সঙ্গে আলাপ করবে?"

কে বলল, "এখন না।" তারপর একটা দীর্ঘনিশ্বাস ফেলে বলল, "তিন বছর ধরে ওর সঙ্গে বেজায় প্রেমে পড়েছিলাম। যখনই ক্যাপিটলে ও গান গাইত, আমি নিউ ইয়র্কে এসে চেঁচিয়ে চেঁচিয়ে গলা চিরে ফেলতাম। কি আশ্চর্য মানুষ ও।"

মাইকেল বলল, "পরে দেখা করা যাবে।"

গান শেষ করে জনি যেই ডন কর্লিয়নির সঙ্গে বাড়ির ভিতর গেল, কে মাইকেলের দিকে অপাঙ্গে চেয়ে বলল, "এ-কথা বল না যে জনি ফণ্টেনের মতো একজন বিখ্যাত চিত্রতারকাকেও তোমার বাবার অনুগ্রহ চাইতে হয়?"

মাইকেল বলল, "ও আমার বাবার ধর্মপুত্র। বাবা না থাকলে ও হয়তো আজ এত বড় চিত্রতারকা হয়ে উঠত না।"

আনন্দে হেসে উঠল কে। "মনে হচ্ছে ও-কথার মধ্যেও একটা রহস্যময় গল্প আছে।"

মাইকেল মাথা নাড়ল, "সে গল্প বলা যায় না।"

কে বলল, "আমাকে বিশ্বাস করতে পার।"

মাইক বলল গল্প। বলল যখন একটুও হাস্যকর শোনাল না।

একটুও গর্বের সঙ্গে বলল না। কোনো রকম কৈফিয়ৎ না দিয়ে বলল যে বছর আষ্টেক আগে বাবা আরো খেয়ালমতো চলতেন এবং ঘটনার কেন্দ্রে তাঁর ধর্মপুত্র থাকাতে, সেটাকে একটা আত্মসম্মানের ব্যাপার বলে ধরে নিয়েছিলেন।

গল্প বলতে বেশি সময় লাগল না। আট বছর আগে একটা জনপ্রিয় ডান্স ব্যাণ্ডের সঙ্গে গান গেয়ে জনি ফণ্টেনের অদ্ভুত নামডাক হয়েছিল। ক্রমে সে রেডিয়োর একটি শ্রেষ্ঠ আকর্ষণ হয়ে উঠেছিল। দুঃখের বিষয় ঐ ব্যাণ্ড পার্টির কর্তার নাম লেস হ্যালি—সেও ঐ-সব ক্ষেত্রে ব্যবসাদার হিসাবে খুবই নাম করেছিল—সে জনিকে দিয়ে একটা পাঁচ বছরের ব্যক্তিগত কনট্র্যাক্ট সই করিয়ে নিয়েছিল। নাচ-গানের ব্যবসায় এ-রকম হামেশাই হত। এতে লেস হ্যালির জনিকে এখানে ওখানে খাটিয়ে, মুনাফাটার বেশির ভাগ পকেটস্থ করার অধিকার ছিল।

ডন কর্লিয়নি নিজেই মধ্যস্থ হয়ে একটা মীমাংসা করে দেবার চেষ্টা করলেন। প্রস্তাব করলেন ঐ ব্যক্তিগত কনট্র্যাক্ট থেকে জনিকে অব্যাহতি দিলে তিনি লেস হ্যালিকে কুড়ি হাজার ডলার দেবেন। হ্যালি বলল জনির রোজগারের মাত্র শতকরা পঞ্চাশ ভাগ সে দাবি করছে। ডন কর্লিয়নির হাসি পেল। তিনি তখন প্রস্তাবটাকে কুড়ি হাজার থেকে দশ হাজারে নামিয়ে দিলেন। বোঝাই যাচ্ছে ব্যাণ্ড পার্টির মালিক নিজের পেটোয়া নাচ-গানের ব্যবসার বাইরের দুনিয়ার কোনো খবর রাখত না, কাজেই সে মুনাফা কমাবার অর্থটা বুঝতে পারল না। সে এতে রাজী হল না।

পরদিন ডন কর্লিয়নি নিজে তার সঙ্গে দেখা করতে গেলেন। সঙ্গে নিজের দুজন সব চাইতে অন্তরঙ্গ বন্ধু নিয়ে গেলেন; একজন হল তাঁর মন্ত্রী গেন্‌কো আবানদাণ্ডো, অন্যজন লুকা ব্রাসি। অন্য কোনো সাক্ষীর অনুপস্থিতিতেই ডন কর্লিয়নি লেস হ্যালিকে একটা দলিলে সই দিতে রাজী করালেন। তাতে করে দশ হাজার ডলারের একটা সার্টিফাই করা চেকের বিনিময়ে লেস হ্যালি জনি ফণ্টেনের ব্যক্তিগত কাজের ওপর থেকে তার সমস্ত দাবি তুলে নিল। ডন

কর্লিয়নি ব্যাণ্ড লীডারের কপালের কাছে একটা পিস্তল ধরে অতিশয় গাম্ভীর্যের সঙ্গে বলেছিলেন যে ঠিক এক মিনিটের মধ্যে ঐ দলিলটার ওপর হয় হ্যালির সই নয় হ্যালির মাথার ঘিলু পড়বে। লেস হ্যালি সই দিয়েছিল। ডন কর্লিয়নি তখন পিস্তলটি পকেটে পুরে, সার্টিফাই করা চেকটি ওর হাতে দিয়েছিলেন।

বাকিটুকু ইতিহাস। ক্রমে জনি ফণ্টেন অ্যামেরিকার সব চাইতে চাঞ্চল্যকর গাইয়ে বলে প্রখ্যাত হল। হলিউডে সে এমন সব সঙ্গীতকর্ম রচনা করেছিল যার ফলে ওর স্টুডিও বড়লোক হয়ে গেছিল। ওর গানের রেকর্ড থেকে লক্ষ লক্ষ ডলার আয় হত। তারপর জনি তার ছোটবেলাকার প্রেয়সী ও বিয়ে-করা বৌকে ডিভোর্স করে, দুটি সন্তানকে ত্যাগ করে চলে গেল চলচ্চিত্রের সব চাইতে মনমোহিনী তারকাকে বিয়ে করতে। অল্প দিনের মধ্যেই জনি টের পেল স্ত্রীটি স্রেফ 'বেশ্যা'। জনি মদ খেতে, জুয়ো খেলতে, অন্য মেয়েদের পিছনে ছুটতে আরম্ভ করল। ওর রেকর্ড আর বিক্রি হত না। স্টুডিও ওকে নতুন কনট্র্যাক্ট দিল না। কাজে কাজেই শেষ পর্যন্ত সে তার ধর্মবাপের কাছে ফিরে এল।

কে চিন্তিতভাবে বলল, "ঠিক জান যে তুমি তোমার বাবাকে ঈর্ষা কর না? আমাকে এখন পর্যন্ত যা যা বললে, তাতে দেখছি উনি সর্বদা পরের জন্য কিছু না কিছু করে থাকেন। ওঁর মনটা নিশ্চয় খুব ভালো।" বাঁকা হাসল কে। "অবিশ্যি ওঁর পদ্ধতিগুলো ঠিক বিধানানুমোদিত নয়।"

মাইকেল দীর্ঘনিশ্বাস ছেড়ে বলল, "বোধ হয় সেই রকমই শোনাচ্ছে, কিন্তু তোমাকে একটা কথা বলে রাখি। বোধ হয় মেরু-অভিযাত্রীদের কথা শুনেছ, যারা উত্তর-মেরু যাবার পথে এখানে ওখানে খাবারের পুঁজি লুকিয়ে রেখে দেয়, যদি কখনো দরকার হয়, এই মনে করে? আমার বাবার অনুগ্রহগুলোও সেই রকম। একদিন না একদিন প্রত্যেকের বাড়ি গিয়ে হানা দেবেন, তখন তারা এগিয়ে না এলেই মুশকিল!"

যতক্ষণে বিয়ের কেক বের করা হল, সকলে তারিফ করল, তারপর কেটে খাওয়া হল, ততক্ষণে গোধূলি আসন্ন। নাজোরিনি ঐ কেকটি বিশেষ যত্ন করে বেক করেছিল। কি সুন্দর তার সাজ, ওপরে ক্ষীরের ঝিনুক বসানো, তার স্বাদ এমন উপাদেয় যে সোনালী-চুল বরের সঙ্গে মধুচন্দ্রিমা যাপন করতে যাবার আগে, কনি তার গোটা কতক কেকের ওপর থেকে তুলে নিয়ে গেল। সৌজন্য সহকারে ডন তাঁর অতিথিদের বিদায় দিলেন। সে-সময়ে লক্ষ্য করলেন কালো বন্ধ গাড়িটাকে ও তার এফ. বি. আই. যাত্রীদের আর দেখা যাচ্ছে না।

শেষ পর্যন্ত গাড়ির রাস্তায় একটিমাত্র গাড়ি বাকি রইল, একটা লম্বা কালো ক্যাডিলাক, চালকের আসনে ফ্রেডি। ডন সামনের আসন নিলেন, তাঁর বয়স ও ওজনের অনুপাতে তাঁর চলাফেরা, আশ্চর্য রকম সাবলীল। সনি, মাইকেল আর জনি ফণ্টেন পিছনের সীটে বসল। ডন কর্লিয়নি তাঁর ছেলে মাইকেলকে বললেন, "তোমার বান্ধবীটি কি একা একা ঠিকমতো শহরে ফিরতে পারবে?"

মাইকেল মাথা নেড়ে বলল, "টম বলেছে ব্যবস্থা করবে।" হেগেনের দক্ষতা দেখে ডন কর্লিয়নি প্রসন্ন হয়ে মাথা দোলালেন।

তখনও পেট্রল র‍্যাশন করা ছিল, তাই ম্যানহাটান যাবার পথে বেল্ট পার্ক-ওয়েতে যানবাহন কম ছিল। ফ্রেঞ্চ হাসপাতালের রাস্তায় গাড়ি ঢুকতে এক ঘণ্টাও লাগল না। পথে ডন কর্লিয়নি তাঁর কনিষ্ঠ পুত্রকে জিজ্ঞাসা করেছিলেন কলেজের পড়াশুনো ভালো চলছে কি না। মাইকেল মাথা নেড়ে জানাল ভালোই চলছে। পিছনের সীট থেকে সনি বাপকে জিজ্ঞাসা করল, "জনি বলছে তুমি ওর ঐ হলিউডের গোলমালটা মিটিয়ে দিচ্ছ। তুমি কি চাও যে আমি গিয়ে সাহায্য করি?"

সংক্ষিপ্ত স্বরে ডন বললেন, "টম আজ রাতে যাচ্ছে। সাহায্যের দরকার হবে না। সামান্য ব্যাপার।"

সনি কর্লিয়নি হেসে বলল, "জনির মনে হয় ব্যাপারটা তুমি মেটাতে পারবে না। তাই ভাবছিলাম তুমি হয়তো আমাকে গিয়ে সাহায্যে করতে বলবে।"

ডন কর্লিয়নি মাথা ঘুরিয়ে জনি ফন্টেনকে জিজ্ঞাসা করলেন, "আমার ওপর তোমার আস্থা নেই কেন? তোমার ধর্মবাপ কি যখন যা বলেছেন, ঠিক তাই করেননি? কেউ কখনো আমাকে বোকা বানাতে পেরেছে?"

ভয়ে ভয়ে জনি ক্ষমা চাইল, "ধর্মবাপ, ঐ স্টুডিওর মালিকটি একটি '৯০ ক্যালিবারের বদমায়েস। ওর কথার নড়চড় করানো যায় না, টাকা দিয়েও না। বড় বড় লোকের সঙ্গে ওর সম্বন্ধ। তাছাড়া ও আমাকে দেখতে পারে না। কি করে গোলামালটা মেটাবেন তাই ভেবে পাচ্ছি না।"

সকৌতুকে, সস্নেহে ডন বললেন, "আমি বলছি ওটা তোমার হয়ে যাবে।" তারপর কনুই দিয়ে মাইকেলের পাঁজরায় খোঁচা দিয়ে বললেন, "আমার ধর্মপুত্রকে তো আর নিরাশ করা যায় না, কি বল মাইকেল?"

মাইকেল কখনো মুহূর্তেকের জন্যও বাপকে অবিশ্বাস করত না, কাজেই ও মাথা নেড়ে সায় দিল।

হাসপাতালের ফটকের দিকে যাবার সময়, ডন কর্লিয়নি মাইকেলের বাহুতে হাত রাখলেন, কাজেই বাকিরা এগিয়ে গেল। ডন বললেন, "তোমার কলেজে পড়া শেষ হলে, আমার কাছে এসো, কথা আছে। আমার কতকগুলো পরিকল্পনা আছে, সেগুলো তোমার ভালোই লাগবে।"

মাইকেল কিছু বলল না। বিরক্ত হয়ে ডন হেঁড়ে গলায় বললেন, "তুমি কেমন ছেলে সে তো আমি জানি। তোমার যা পছন্দ নয়, এমন কিছু করতে বলব না। এটা একটা বিশেষ ব্যাপার। এখন যা ভালো লাগে কর, মানুষ তো হয়েছ। কিন্তু পড়াশুনো শেষ হলে, সব ছেলেরই যেমন উচিত, তুমিও একবার আমার কাছে এসো।"

হাসপাতালের দরদালানের সাদা টালির মেঝের ওপর, এক ঝাঁক পুরুষ্টু কাকের

মতো গেন্‌কো আবানদাণ্ডোর পরিবারের লোকরা জড়ো হয়েছিল, ওর স্ত্রী আর তিনটি কন্যা, সবার কালো পোশাক পরনে। লিফ্‌ট থেকে ডন কর্লিয়নিকে নামতে দেখে, ওরা সাদা টালির ওপর থেকে ঠিক যেন ডানা ঝাপটে, আপনা থেকেই আশ্রয়ের জন্য ওঁর কাছে উড়ে এল। মায়ের কালো পোশাক পরা দশাসই চেহারা, মেয়েগুলো মোটাসোটা সাদা-মাটা। কাঁদতে কাঁদতে আবানদাণ্ডোর স্ত্রী ডনের গাল স্পর্শ করে বিলাপের স্বরে বলল, "তুমি দেবতার মতো, নিজের মেয়ের বিয়ে ফেলে এখানে এলে!"

ও-সব কৃতজ্ঞতার কথা ডন কর্লিয়নি গায়ে মাখলেন না, "এমন একজন বন্ধু, যে আজ কুড়ি বছর ধরে আমার ডান হাতের মতো, তাকে আমার শ্রদ্ধা জানানো উচিত নয় কি?" সঙ্গে সঙ্গে ডন বুঝে নিয়েছিলেন যে এই মহিলা যার বৈধব্য আসন্ন, সে কিন্তু একটুও বুঝতে পারেনি যে আজ রাতে তার স্বামীর মৃত্যু হবে।

এক বছর ধরে এই হাসপাতালে শুয়ে গেন্‌কো আবানদাণ্ডো ক্যান্সার রোগে ক্রমে মৃত্যুর দিকে এগিয়ে যাচ্ছিল, ওর মর্মান্তিক রোগটাকে ওর স্ত্রী স্বাভাবিক জীবনযাত্রার অঙ্গ বলেই যেন মেনে নিয়েছিল। ভাবছিল আজ রাতে আরেকটা সঙ্কট-সময় উপস্থিত হয়েছে, তার বেশি নয়। সে বকে যাচ্ছিল, "ভিতরে যাও, গিয়ে আমার স্বামীকে দেখে এসো। তোমাকে ডাকছেন। তোমার মেয়ের বিয়েতে গিয়ে অভিনন্দন জানিয়ে আসবার ইচ্ছা ছিল বেচারির, তা ডাক্তার কিছুতেই মত দিলেন না। তারপর বললেন আজকের এই বিশেষ দিনে তুমি এসে ওঁকে দেখে যাবে। আমি কিন্তু ভাবতেও পারিনি সেটা সম্ভব হতে পারে। মেয়েদের চাইতে পুরুষদের মধ্যে বন্ধুত্বের মূল্য ঢের বেশি। ভিতরে যাও, উনি খুব খুশী হবেন।"

গেন্‌কো আবানদাণ্ডোর প্রাইভেট ঘর থেকে একজন নার্স আর একজন ডাক্তার বেরিয়ে এল। ডাক্তারের বয়স কম, মুখ গম্ভীর, ভাবখানা যেন প্রভুত্ব করবার জন্যই জন্মেছে, অর্থাৎ দেখে মনে হয় চিরকাল বেজায় বড়লোক। মেয়েদের মধ্যে একজন ভয়ে ভয়ে জিজ্ঞাসা করল, "ডাঃ কেনেডি, এখন বাবাকে দেখতে যেতে পারি?"

বিরক্তির সঙ্গে ডাক্তার ওদের ঐ বড় দলটার দিকে তাকালেন। এরা কি সত্যি বুঝতে পারছে না যে ঘরের ঐ মানুষটি মৃত্যুর সম্মুখীন, অতি যন্ত্রণাময় মৃত্যুর সম্মুখীন? ওকে যদি এরা সবাই শান্তিতে মরতে দিত, তাহলে ঢের ভালো হত। অপূর্ব ভদ্র-কণ্ঠে ডাক্তার বললেন, "শুধু ওর বাড়ির লোকেরা।" তার পরেই অবাক হয়ে দেখলেন যে আনাড়ি ভাবে সান্ধ্য পোশাক পরা ভারি শরীরের একজন বেঁটে মানুষের দিকে রুগীর বাড়ির লোকেরা ফিরে দাঁড়াল, যেন তাঁর মতামতের অপেক্ষায় আছে।

ভারি লোকটি কথা বললেন। কণ্ঠে সামান্য একটু ইতালীয় টান শোনা গেল: "ডাক্তার সাহেব, উনি কি সত্যি মারা যাচ্ছেন?"

ডাঃ কেনেডি বললেন, "হ্যাঁ।"

ডন কর্লিয়নি বললেন, "তাহলে আপনাদের আর কিছু করার নেই। আমরা এবার ভার নেব। ওঁকে সান্ত্বনা দেব, ওঁর চোখ বন্ধ করে দেব। ওঁকে সমাধিস্থ করবার সময় আমরাই চোখের জল ফেলব, তারপর ওঁর স্ত্রী-কন্যাদের দেখাশুনোও করব।" এমন স্পষ্ট কথা শুনে আবানদাণ্ডোর স্ত্রী প্রকৃত অবস্থা বুঝতে পেরে কাঁদতে লাগল।

ডাঃ কেনেডি কাঁধ তুললেন। এইসব চাষাভুষোদের কিছু বোঝানোই ঝকমারি। সেই সঙ্গে লোকটির কথার ন্যায্যতাও তাঁকে মানতে হল। সত্যিই ওঁর ভূমিকা শেষ হয়ে গেছে। তখনো অপূর্ব ভদ্রতার সঙ্গে ডাক্তার বললেন, "একটু অপেক্ষা করুন, নার্স আপনাদের ঘরে যেতে বলবে, ওর এখনো রুগীর কিছু কাজ বাকি আছে।" এই বলে দীর্ঘ দরদালান দিয়ে ডাক্তার চলে গেলেন, তাঁর সাদা কোটটি উড়তে লাগল।

নার্স আবার ঘরে ফিরে গেল, ওরা বাইরে অপেক্ষা করতে লাগল। অবশেষে বাইরে এসে ওদের জন্য সে দরজাটি খুলে ধরল। ফিসফিস করে বলল, "জ্বরে বেদনায় উনি ভুল বকছেন। দেখবেন ওঁকে বেশি উত্তেজিত করবেন না। ওঁর স্ত্রী ছাড়া আর কেউ কয়েক মিনিটের বেশি ঘরে থাকবেন না।" বেরিয়ে যাবার সময় জনি ফণ্টেনকে দেখে নার্স চিনতে পারল, অমনি তার চোখদুটি বিস্ফারিত হল। মৃদু হেসে স্বীকৃতি জানাল জনি, মেয়েটি প্রকাশ্যভাবে তাকে আহ্বান জানাল। জনি ভবিষ্যতের প্রয়োজনের জন্য ওর কথা মনে রেখে দিয়ে, অন্যদের সঙ্গে রুগীর ঘরে ঢুকল।

মৃত্যুর সঙ্গে লম্বা দৌড়বাজি খেলেছিল গেন্‌কো আবানদাণ্ডো, এখন হেরে গিয়ে, উঁচু করা খাটটিতে হয়রান হয়ে শুয়ে পড়েছিল। মাংস ঝরে গিয়ে গেন্‌কোর দেহ কঙ্কালসার হয়ে গেছিল। এক সময় মাথাভরা সতেজ কালো চুল ছিল, এখন সেগুলো বিশ্রী পাকানো দড়ির মতো হয়ে গেছিল। প্রফুল্লকণ্ঠে ডন কর্লিয়নি বললেন, "গেন্‌কো, ভাই, এই দেখ, আমার ছেলেদের এনেছি তোমাকে নমস্কার জানাবার জন্য, আর দেখ, কোথায় কোন দূরে হলিউড, সেখান থেকে জনিও এসেছে।"

মরণোন্মুখ মানুষটি জ্বরগ্রস্ত চোখ খুলে কৃতজ্ঞতাভরে ডনের দিকে তাকাল। ছেলেদের বলিষ্ঠ হাতে ওর কেঠো হাত চেপে ধরতে দিল। ওর স্ত্রী আর মেয়েরা খাটের পাশে সারি দিয়ে দাঁড়াল ; ওর গালে চুমো খেয়ে, একে একে ওরা ওর অন্য হাতটি ধরল।

ডনও তাঁর পুরনো বন্ধুর হাত ধরলেন। তাকে সান্ত্বনা দিয়ে বললেন, "তাড়াতাড়ি সেরে ওঠ, আমরা দুজনে ইতালীতে আমাদের গ্রামে একবার বেড়াতে যাব। আমাদের বাবারা যেমন মদের দোকানের সামনে 'বক্কি' খেলতেন, এবার আমরাও খেলব।"

মৃত্যুপথযাত্রী মাথা নেড়ে, এক হাতে ছেলেদের আর ওর নিজের বাড়ির লোকদের সরে যেতে ইশারা করল, পাখির নখের মতো অন্য হাতটা দিয়ে ডন

কর্লিয়নিকে আঁকড়ে ধরল। কথা বলবার চেষ্টা করল গেন্‌কো। ডন ওর মাথাটা নামিয়ে দিয়ে, ওর খাটের পাশের চেয়ারে বসলেন। গেন্‌কো আবানদাণ্ডো ওঁদের ছোটবেলাকার বিষয়ে বকে যাচ্ছিল। তার কুচকুচে কালো চোখ চতুর হয়ে উঠল। ফিসফিস করে কি যেন বলল সে। ডন আরেকটু নিচু হলেন। ঘরের মধ্যে আর যারা ছিল, তারা অবাক হয়ে দেখল, ডন কর্লিয়নি মাথা নাড়ছেন আর তাঁর চোখ দিয়ে জল পড়ছে। রুগীর কম্পিত কণ্ঠে আরো জোর এল, ঘরের সবাই শুনতে পেল। একটা ক্লিষ্ট অমানুষিক চেষ্টা দিয়ে আবানদাণ্ডো মাথাটাকে বালিশ থেকে তুলে ফেলে, দৃষ্টিহীন চোখে, কাঠির মতো একটা আঙুল দিয়ে ডনকে দেখিয়ে, অন্ধের মতো বলে উঠল, 'ধর্মবাপ, ও ধর্মবাপ, মরার হাত থেকে আমাকে বাঁচাও। তোমার পায়ে পড়ি। হাড় থেকে গায়ের মাংসগুলো জলে যাচ্ছে, মগজে পোকা খাচ্ছে, সব আমি টের পাচ্ছি। ধর্মবাপ, তুমি আমাকে ভালো করে দাও, তোমার, সে ক্ষমতা আছে, আমার হতভাগিনী স্ত্রীর চোখের জল মুছিয়ে দাও। কর্লিয়নিতে ছোটবেলায় আমরা একসঙ্গে খেলা করতাম, আর এখন তুমি আমাকে মরে যেতে দেবে? পাপ করেছি তাই নরকে আমার বড় ভয়।"

ডন চুপ করে রইলেন। আবানদাণ্ডো বলল, "আজ তোমার মেয়ের বিয়ের দিন, আজ তো তুমি আমাকে 'না' বলতে পারবে না।"

গম্ভীর ভাবে, শান্ত কণ্ঠে কথা বলতে আরম্ভ করলেন ডন, যাতে অবিশ্বাসীর প্রলাপ ভেদ করে কথাগুলো গেন্‌কোর কানে পৌছয়। "ভাই, তুমি আমার কত দিনের বন্ধু, তেমন ক্ষমতা আমার নেই। যদি থাকত, বিশ্বাস কর, ভগবানের চাইতে আমি বেশি দয়া দেখাতাম। কিন্তু মরাকে ভয় কর না, নরককেও ভয় কর না। প্রত্যেক দিন, সকালে আর রাতে আমি তোমার আত্মার কল্যাণের জন্য উপাসনার ব্যবস্থা করব। তোমার স্ত্রী আর মেয়েরা তোমার জন্য প্রার্থনা করবে। এত লোকে তোমার জন্যে ভগবানের কাছে দয়া ভিক্ষা করলে, তিনি কি আর তোমাকে সাজা দিতে পারবেন?"

কঙ্কালসার মুখে এমন একটা ধূর্ত ভাব প্রকাশ পেল যে দেখতে বিশ্রী লাগল। আবানদাণ্ডো বলল, "তাহলে সব ব্যবস্থা করা হয়ে গেছে?"

ডন যখন এর উত্তর দিলেন, কথাগুলো বরফের মতো ঠাণ্ডা, সান্ত্বনাহীন শোনাল, "অবিশ্বাসীর মতো কথা বলছ তুমি। আত্মসমর্পণ কর।"

বালিশের ওপর মাথাটা নেমে পড়ল। চোখ থেকে উন্মত্ত আশার আলো নিবে গেল। সেই সময় নার্সও ঘরে ফিরে এসে সবাইকে ভারি কাটখোট্টা ভাবে বের করে দিতে লাগল। ডনও উঠে পড়েছিলেন, কিন্তু আবানদাণ্ডো হাত বাড়িয়ে বলল, "ধর্মবাপ, তুমি আমার কাছে থাক, মৃত্যুর সম্মুখীন হতে আমাকে সাহায্য কর। হয়তো আমার কাছে তোমাকে দেখলে ভয় পেয়ে সে আমাকে শান্তিতে থাকতে দেবে। হয়তো তুমি দু-একটা কথা বলে একটু ব্যবস্থা করে দিতে পারবে, কি বল?" মৃত্যুপথযাত্রী চোখ টিপল, যেন ডনকে ব্যঙ্গ করছে, এবার অবশ্য

বাস্তবিকই ঠাট্টা করে কথাগুলো বলেছিলো। "আর যাই হোক, আমাদের তো রক্তের সম্বন্ধ।" তারপর বোধ হয় ভয় হল ডন বুঝি অসন্তুষ্ট হবেন, তাই তাঁর হাত আঁকড়ে ধরে বলল, "থাক আমার কাছে, তোমার হাতটা ধরতে দাও। কত লোককে আমরা জব্দ করেছি, ও ব্যাটাকেও করব। ধর্মবাপ, আমাকে ছেড়ে যেও না।

ডন বাকিদের ঘর থেকে যেতে ইশারা করলেন। তারপর গেন্‌কো আবানদাণ্ডোর শুকনো হাতটি নিজের দুটি প্রশস্ত হাতে তুলে নিলেন। দুজনে তখন মৃত্যুর জন্য প্রতীক্ষা করতে লাগলেন, কত কোমল আশ্বাসের কথা বলে ডন বন্ধুকে সান্ত্বনা দিতে লাগলেন। যেন মানুষের জীবনের সব চাইতে বীভৎস ও পাপিষ্ঠ বিশ্বাসঘাতকের হাত থেকে ডন সত্যি সত্যি গেন্‌কো আবানদাণ্ডোর প্রাণটাকে ছিনিয়ে নিয়ে আসতে পারেন।

কনি কর্লিয়নির পক্ষে তার বিয়ের দিনটি ভালো ভাবেই শেষ হয়েছিল। কার্লো রিটসি দক্ষতা ও বলিষ্ঠতা সহকারে তার স্বামীর কর্তব্য সম্পাদন করেছিলো। বিয়ের কনের টাকার থলির চিন্তায় তার উৎসাহ আরো বেড়ে গেছিল ; থলিতে কুড়ি হাজার ডলারের বেশি জমেছিল। কনে তার কুমারীত্ব যতটা আগ্রহে সমর্পণ করেছিল, থলিটাকে ততটা আগ্রহে করেনি। সেটার জন্য কার্লোকে বৌয়ের চোখে কালশিটে পড়িয়ে দিতে হয়েছিল।

এদিকে লুসি ম্যানচিনি বাড়িতে বসেছিল, সনি কর্লিয়নি কখন টেলিফোন করে, তার দৃঢ় বিশ্বাস ছিল সনি আবার দেখা করার ব্যবস্থা করবে। শেষ পর্যন্ত সনিদের বাড়িতে ফোন করতে যখন একজন মহিলা উত্তর দিল, লুসি ফোন নামিয়ে রাখল। লুসির জানার কোনো উপায়ই ছিল না ঐ মারাত্মক আধ ঘণ্টার জন্য ও আর সনি দুজনেই যে অদৃশ্য হয়ে গেছিল, সেটা বিয়ে-বাড়ির প্রায় প্রত্যেকটি মানুষের চোখে পড়েছিল। চারিদিকে কানাকানি শুরু হয়ে গেছিল যে সনি কর্লিয়নি আরেকটি শিকার খুঁজে পেয়েছে। এবং নিজের বোনের নীত-কনের সঙ্গে সে আসঙ্গ করেছে।

আমেরিগো বনাসেরা ভয়ঙ্কর দুঃস্বপ্ন দেখেছিল। স্বপ্নে দেখেছিল ডন কর্লিয়নি যেন নাক-তোলা টুপি, ওভার-অল আর ভারি দস্তানা পরে, ওর সমাধির দোকানের সামনে গুলিবিদ্ধ কয়েকটা মড়া নামাচ্ছেন আর চিৎকার করে বলছেন, "মনে থাকে যেন, আমেরিগো, কাউকে একটি কথা নয়। এগুলো তাড়াতাড়ি পুঁতে ফেল।" এত জোরে এতক্ষণ ধরে আমেরিগো ঘুমের মধ্যে গোঙাতে লাগল যে ওর স্ত্রী ওকে ঝাঁকিয়ে জাগিয়ে দিয়ে, গজগজ করে বলতে লাগল, "তুমি কেমন মানুষ গো, বিয়ের নেমন্তন্ন খেয়ে এসে দুঃস্বপ্ন দেখ!"

পলি গাটো আর ক্লেমেন্‌জা কে অ্যাডাম্‌স্‌কে তার নিউ ইয়র্ক সিটির হোটেলে পৌঁছে দিয়ে এল। ভারি সৌখীন মস্ত গাড়িটা গাটো চালাচ্ছিল। চালকের পাশে সামনের আসনে কে-কে বসতে দিয়ে, ক্লেমেন্‌জা পিছনে বসল। ওর চোখে এরা

দুজনেই পরম রোমাঞ্চময়। বড় বেশি ব্রুক্লিনের ভাষা ওদের মুখে, ওর সঙ্গে ওদের ব্যবহারেও যেন অতিরিক্ত সমীহ। যেতে যেতে ওদের সঙ্গে কে নানা বিষয়ে গল্প করতে লাগল এবং অবাক হয়ে লক্ষ্য করল মাইকেলের সম্বন্ধে ওরা যা বলল, তাতে স্নেহ ও শ্রদ্ধা স্পষ্ট প্রকাশ পেল। মাইকেলের কথা শুনে এত দিন কে-র ধারণা ছিল পৈতৃক পরিবেশে ও একটি বাইরের লোকের মতো। এখন কিন্তু হেঁড়ে হেঁপো গলায় ক্লেমেন্‌জা ওকে আশ্বাস দিল যে বুড়ো ভদ্রলোকের মতে তাঁর ছেলেদের মধ্যে মাইকেল সবার সেরা, ও-ই নিশ্চয় পৈতৃক ব্যবসার ওয়ারিশ হবে।

অতি স্বাভাবিক ভাবে কে জিজ্ঞাসা করল, "ওদের পৈতৃক ব্যবসাটা কি ?"

গাড়ির চাকা ঘোরাতে ঘোরাতে পল একবার ওর দিকে চকিতে চাইল। পিছন থেকে আশ্চর্য হয়ে ক্লেমেন্‌জা বলল, "মাইক বলেনি ? মিঃ কর্লিয়নি হলেন যুক্তরাষ্ট্রের সব চাইতে বড় ইতালীয় জলপাই তেলের আমদানিকার। যুদ্ধ থেমে যাওয়াতে এবার ব্যবসা একেবারে ফেঁপে উঠবে। মাইকের মতো চালাক ছেলেরই ওঁর দরকার।"

হোটেলে পৌঁছে, ক্লেমেন্‌জা জোর করে ওর সঙ্গে ডেস্ক পর্যন্ত এল। কে আপত্তি করাতে, সরলভাবে বলল, "কর্তা বলে দিয়েছেন যে আপনি নিরাপদে বাড়ি পৌঁছেছেন কিনা সেটা দেখে যেতে হবে। তাই দেখে যেতেই হবে।"

কে তার ঘরের চাবি পেলে, ক্লেমেন্‌জা ওর সঙ্গে লিফ্‌ট অবধি গিয়ে, কে লিফ্‌টে ওঠা পর্যন্ত অপেক্ষা করল। মৃদু হেসে কে ওর দিকে হাত নেড়ে অবাক হয়ে লক্ষ্য করল, তার উত্তরে ক্লেমেন্‌জার মুখে বাস্তবিক প্রসন্ন হাসি দেখা দিল। ভাগ্যিস তারপর হোটেলের ক্লার্কের কাছে ফিরে গিয়ে কে ওকে জিজ্ঞাসা করতে শোনেনি, "কি নামে উনি ঘর নিয়েছেন ?"

হোটেলের ক্লার্ক অপ্রসন্নভাবে ক্লেমেন্‌জার দিকে তাকাল। ক্লেমেন্‌জার হাতে ছোট্ট একটা সবুজ কাগজের গুলি ছিল, সেটি ক্লার্কের দিকে গড়িয়ে দিতেই, সেটি কুড়িয়ে নিয়ে ক্লার্ক বলল, "মিঃ আর মিসেস মাইকেল কর্লিয়নি।"

গাড়িতে ফিরতেই পলি গাটো বলল, "বেশ ভদ্রমহিলা।" ঘোঁৎ ঘোঁৎ করে ক্লেমেন্‌জা বলল, "মাইকেল ওর সঙ্গে সহবাস করে।" মনে মনে ভাবল, যদি না ওকে সত্যি সত্যি বিয়ে করে থাকে।

তারপর পলি গাটোকে বলল, "কাল সকাল সকাল আমাকে তুলো। হেগেন আমাদের একটা কাজ দিচ্ছে, সেটি তাড়াতাড়ি সারতে হবে।"

রবিবার অনেক রাত হলে পর তবে টম হেগেন স্ত্রীকে চুমো খেয়ে বিদায় নিয়ে, এয়ারপোর্টের দিকে রওনা দেবার সময় পেল। ওর বিশেষ এক নম্বর জরুরী অনুমতিপত্র থাকাতে—পেণ্টাগনের একজন স্টাফ জেনারেল অফিসার তাঁর কৃতজ্ঞতার চিহ্নস্বরূপ ওটি দিয়েছিলেন—লস অ্যাঞ্জেলেসের প্লেনে জায়গা পেতে কোনো অসুবিধা হল না।

টম হেগেনের পক্ষে দিনটা খুবই ক্লান্তিকর হলেও, সন্তোষজনক বলতে হবে। ভোর তিনটের সময় গেন্‌কো আবানদাণ্ডো মারা গেল ; ডন কর্লিয়নি হাসপাতাল থেকে বাড়ি ফিরেই টমকে জানিয়েছিলেন এখন থেকে সে-ই সরকারী ভাবে ওদের পরিবারের কনসিলিওরি, অর্থাৎ মন্ত্রণাদাতা হল। তার মানেই হল হেগেন এবার নিশ্চয় বিস্তর টাকা-কড়ির মালিক হবে এবং বলা বাহুল্য ক্ষমতাও তার কম হবে না।

ডন এ ক্ষেত্রে পুরনো একটা প্রচলিত রীতির ব্যাতিক্রম করেছিলেন। এতাবৎ কনসিলিওরির পদ সর্বদা একজন খাঁটি সিসিলীয়কেই দেওয়া হয়েছে। টম যে ডনের পরিবারের একজনের মতোই মানুষ হয়ে উঠেছে তাতে কোনো তফাত করে না। প্রশ্নটা হচ্ছে রক্তের। কনসিলিওরির মতো একটা বিশ্বস্ত পদে কেবলমাত্র একজন সিসিলীয়কেই বিশ্বাস করা যায়, কারণ 'ওমের্ত্যার' নিয়ম শুধু তারই জানা থাকবে। ওমের্ত্যার নিয়ম হল মুখ বন্ধ রাখার নিয়ম।

সবার ওপরে ছিলেন গৃহকর্তা ডন কর্লিয়নি, তিনি সমস্ত সিদ্ধান্ত নিরূপণ করতেন ; একেবারে নিচে ছিল একদল লোক তারা হাতে কলমে কাজ করে ডনের আদেশ পালন করত ; এই দুই পক্ষের মাঝখানে ছিল তিনটি স্তরের কর্মী, তারা সর্বদা মধ্যস্থ থাকত। এই ভাবে কোনো কাজের সূত্র ধরে একেবারে ওপরে পৌঁছনো সম্ভব হত না। যদি না কনসিলিওরিরা বিশ্বাসঘাতকতা করত। সেই রবিবার সকালে আমেরিগো বনাসেরার মেয়েকে যে দুই ছোকরা মেরেছিল, তাদের কি ব্যবস্থা করা হবে, সে-বিষয়ে ডন কর্লিয়নি বিস্তারিত বিধান দিয়েছিলেন। কিন্তু আদেশটি তিনি টম হেগেনকে গোপনে দিয়েছিলেন। সে দিন আরেকটু বেলা হলে হেগেন কোনো তৃতীয় শ্রোতার অসাক্ষাতে ক্লেমেন্‌জাকে আদেশ দিয়েছিল। ক্লেমেন্‌জা আবার পলি গাটোকে কাজটা সম্পন্ন করতে বলেছিল।

এবার পলি গাটো প্রয়োজনীয় লোকজন সংগ্রহ করে কাজটা সারবে। এ কাজের কারণটা কি, কিংবা গোড়ায় কে এই আদেশ দিয়েছে, এ সব কথা পলি গাটো কিংবা তার লোকদের জানা থাকবে না। ডনকে কোনো ব্যাপারে জড়াতে হলে, শিকলের প্রত্যেকটি গিঁটকে, অর্থাৎ প্রত্যেক ধাপের কর্মীকে বিশ্বাসঘাতকতা করতে হবে। এমন অবস্থা কখনো ঘটেনি বটে, কিন্তু সর্বদাই ঘটবার সম্ভাবনা থাকে। সেই সম্ভাবনার ওষুধটিও সকলের জানা ছিল। শিকলের একটি মাত্র গিঁটকে কেটে বাদ দিলেই হল।

কনসিলিওরির নামের অর্থও যা, কাজও তাই। সে হল ডনের পরামর্শদতা, ওঁর ডান হাত এবং দ্বিতীয় মগজ। তাছাড়া সে-ই ওঁর নিকটতম সঙ্গী এবং সব চাইতে অন্তরঙ্গ বন্ধু, কোনো গুরুত্বপূর্ণ যাত্রাকালে সে-ই ডনের গাড়ি চালাত, কোনো অধিবেশনের সময় সে-ই ডনের খাবারদাবার, পানীয়, কফি, স্যাণ্ডউইচ্, নতুন চুরুট এনে দিত। ডন যে বিষয়ে যতখানি জানতেন, সেও ততখানি না হলেও অন্ততঃ কাছাকাছি জানত, কোথায় কোন্ শক্তির কেন্দ্র সব বুঝত। পৃথিবীতে একমাত্র সে-ই ডনের সর্বনাশ সাধন করতে পারত। কিন্তু কোনো কনসিলিওরি

কখনো তার ডনের প্রতি বিশ্বাসঘাতকতা করেনি, অন্ততঃ যে সব প্রতাপশালী সিসিলীয় পরিবার অ্যামেরিকায় এসে প্রতিষ্ঠিত হয়েছিল, তারা কেউ কখনো এমন কথা শোনেনি। তাতে কোনো লাভের আশাও ছিল না। প্রত্যেক কনসিলিওরি জানত বিশ্বাস রক্ষা করলে সে ধন, ক্ষমতা, মর্যাদা, সবই পাবে। যদি তার কোনো দুর্ঘটনা ঘটে, তার স্ত্রী পুত্র পরিবার সে বেঁচে থাকলে, কিংবা মুক্ত থাকলে যেমন পেত, তেমনি আশ্রয় এবং যত্ন পাবে। যদি সে বিশ্বাস রক্ষা করে।

কোনো কোনো ক্ষেত্রে কনসিলিওরিকে আরো প্রকাশ্যভাবে তার ডনের প্রতিনিধিত্ব করতে হত, অথচ তাঁকে জড়ালে চলত না। এই রকম একটা উদ্দেশ্যেই হেগেন প্লেনে করে ক্যালিফর্নিয়া যাচ্ছিল। হেগেন বুঝেছিল যে এই ব্যাপারের সাফল্য কিংবা বিফলতার ওপরে কনসিলিওরিরূপে তার ভবিষ্যৎ কর্মজীবনের সাফল্যও নির্ভর করছিল। ওদের পারিবারিক ব্যবসার দিক থেকে দেখলে, ঐ যুদ্ধের চলচ্চিত্রে জনি ফন্টেন তার বাঞ্ছিত ভূমিকা পেল কি পেল না, সেটা অতি তুচ্ছ ব্যাপার। তার চাইতে আগামী শুক্রবার ভার্জিল সলট্‌সোর সঙ্গে যে সাক্ষাৎ-কারের বন্দোবস্ত সে করেছিল, তার গুরুত্ব ঢের বেশি। কিন্তু হেগেন এ-ও জানত ডনের কাছে উভয়েরই সমান মূল্য, যে কোনো উত্তম কনসিলিওরির পক্ষে সে-ই যথেষ্ট।

এমনিতেই টম হেগেনের পেটের ভিতর খানিকটা কাঁপছিল, পিস্টন প্লেনের ঝাঁকুনির চোটে সেটা আরো বেড়ে গেল ; কাঁপুনি ঠাণ্ডা করবার জন্য এয়ার-হোস্টেসের কাছে একটা মার্টিনি চাইতে হল। চিত্রপ্রযোজক জ্যাক য়োলট্‌সের স্বভাবচরিত্র সম্বন্ধে ডন আর জনি দুজনেই ওকে জ্ঞান দিয়েছিল। জনির কাছে যা যা শুনেছিল, তার থেকে হেগেন বুঝেছিল যে সে কখনোই য়োলট্‌স্‌কে রাজী করাতে পারবে না। কিন্তু এ বিষয়েও তার বিন্দুমাত্র সন্দেহ ছিল না যে ডন জনিকে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেটি তিনি রক্ষা করবেন। হেগেনের হল ব্যবস্থাপকের ও মধ্যস্থের ভূমিকা।

সেদিন ওকে যে সব তথ্য যোগান দেওয়া হয়েছিল, সীটে ঠেস দিয়ে বসে, হেগেন সেগুলিকে পর্যবেক্ষণ করতে লাগল। হলিউডের প্রধান তিনজন প্রযোজকের মধ্যে য়োলট্‌স্ একজন ; সে নিজের স্টুডিওর মালিক, ডজন ডজন তারকাকে সে কন্‌ট্র্যাক্ট দিয়ে রাখে। যুক্তরাষ্ট্রের প্রেসিডেন্টের যে সামরিক তথ্যের উপদেষ্টা সমিতি ছিল ও তার চলচ্চিত্র বিভাগের একজন সদস্য, তার সোজা অর্থ হল যে প্রপাগ্যাণ্ডা ছবি করতে ও সাহায্য করত। হোয়াইট হাউসে লোকটা ডিনার খেত। হলিউডে নিজের বাড়িতে জে এডগার হুভারকে ও আতিথ্যদান করত। কিন্তু এ সব জিনিস শুনতে যতটা গুরুত্বপূর্ণ, আসলে তা নয়। সবই সরকারী সম্বন্ধ। লোকটার নিজের কোনো রাজনৈতিক ক্ষমতা ছিল না, তার প্রধান কারণ হল য়োলট্‌স্ অত্যন্ত প্রতিক্রিয়াশীল ; আরেকটা কারণ হল তার এমনি আত্মম্ভরি অহঙ্কার যে উন্মাদের মতো সে নিজের ক্ষমতা প্রয়োগ করতে ভালোবসত ; তার ফলে যে ভুঁইফোঁড়ের মতো লক্ষ লক্ষ শত্রু গজাত, সেদিকে তার ভ্রূক্ষেপ ছিল না।

হেগেন দীর্ঘনিশ্বাস ছাড়ল। জ্যাক য়োলট্স্‌কে হস্তগত করবার কোনো উপায় ছিল না। ব্রীফ-কেস খুলে টম কিছু লেখাপড়ার কাজ সারবার চেষ্টা করল, কিন্তু শরীর বড় ক্লান্ত। আরেকটা মার্টিনি ফরমায়েস দিয়ে, নিজের জীবন সম্বন্ধে চিন্তা করতে লাগল। মনে কোনো খেদ ছিল না। এমন কি ওর মতে ওর কপালটা খুবই ভালো। যে কারণেই হোক, দশ বছর আগে হেগেন যে কর্ম-পথ বেছে নিয়েছিল, দেখা যাচ্ছে ওর পক্ষে সেটাই উপযুক্ত। যথেষ্ট সাফল্য লাভও করেছিল, একজন পূর্ণবয়স্ক পুরুষমানুষের পক্ষে যতটা সুখী হওয়া সম্ভব, ও-ও ততটা সুখী, তাছাড়া এ জীবনটা ওর কাছে ভারি চিত্তাকর্ষক।

টম হেগেনের বয়স পঁয়ত্রিশ, মানুষটা লম্বা, ছোট ছোট করে চুল ছাঁটা, পাতলা ছিপছিপে, চেহারাটা খুবই সাধারণ গোছের। হেগেন একজন উকিল, কিন্তু 'বার' পরীক্ষা পাস করার পর তিন বছর ওকালতি করলেও, আপাতত কর্লিয়নিদের পারিবারিক ব্যবসার খুঁটিনাটি আইনের ব্যাপারগুলো ওকে হাতে-কলমে করতে হত না।

এগারো বছর বয়সে হেগেন সনি কর্লিয়নির খেলার সাথী ছিল, তারও তখন এগারো বছর বয়স। হেগেনের মা অন্ধ হয়ে গেছিলেন, তারপর ছেলের দশ বছর পূরতেই মারাও গেছিলেন। হেগেনের বাবা চিরকালই মদ খেতেন, স্ত্রী যাবার পর একেবারে মাতাল হয়ে উঠলেন। ছুতোর-মিস্ত্রীর কাজ করতেন, খাটতেন খুব। কিন্তু মদের অভ্যাসের জন্য পরিবারটির সর্বনাশ হয়ে গেল, শেষ পর্যন্ত তিনিও মারা গেলেন। অনাথ টম হেগেন পথে পথে ঘুরে বেড়াত, লোকের বাড়ির দোরগোড়ায় ঘুমোত। ওর একটি ছোট বোন ছিল, তাকে একজনদের বাড়িতে আশ্রয় দেওয়া হয়েছিল; কিন্তু ১৯২০ সালে যে-সব বারো বছরের ছেলেরা এতই অকৃতজ্ঞ যে সামাজিক প্রতিষ্ঠানগুলোর দয়ার কাছ থেকে পালিয়ে বেড়াত, তারাও তাদের নিয়ে মাথা ঘামাত না। হেগেনেরও চোখের ব্যারাম ছিল। পাড়াপড়শীরা বলত মার ছোঁয়াচ লেগেই হোক, কিম্বা জন্ম থেকেই হোক, রোগটা ছেলে উত্তরাধিকারসূত্রে পেয়েছিল, অর্থাৎ অসুখটা ছোঁয়াচে। সবাই ওকে এড়িয়ে চলত। সনি কর্লিয়নির তখন এগারো বছর বয়স, মনে বড় দয়া, মেজাজও বটে; সে-ই একদিন বন্ধুকে বাড়ি এনে, জোরজার করতে লাগল ওকে আশ্রয় দিতেই হবে। তখন টম হেগেনকে এক বাটি তেলতেলে টোমাটো সস্ দিয়ে তৈরি গরম স্প্যাগেটি খেতে দেওয়া হল; তার স্বাদ চিরকাল ওর মুখে লেগে রইল। তারপর শোবার জন্য ধাতুর তৈরি একটা ভাঁজ-করা খাটও দেওয়া হল।

অতি স্বাভাবিক ভাবে, সে বিষয়ে কোনো কথা না বলেই, কিম্বা আলোচনা না করেই ডন কর্লিয়নি ছেলেটাকে তাঁর বাড়িতে থাকতে দিয়েছিলেন। তিনি নিজে ওকে একজন বিশেষজ্ঞর কাছে নিয়ে গিয়ে চোখের ব্যারামও সারিয়ে দিয়েছিলেন। তাকে স্কুলে ও আইনের কলেজে পড়িয়েছিলেন। এ-সব ব্যাপারে তিনি বাপের স্থান না নিয়ে বরং অভিভাবকের মতো করেছিলেন। বাইরে কোনো স্নেহের প্রকাশ

ছিল না, কিন্তু আশ্চর্যের বিষয়, নিজের ছেলেদের চাইতে ওর ওপর ডন বেশি সৌজন্য দেখাতেন, ওর ওপর কখনো বাপের কর্তৃত্ব চালাতেন না। স্কুলের পড়া শেষ করে আইন পড়ার সিদ্ধান্ত টম নিজেই নিয়েছিল। একবার সে ডনকে বলতে শুনেছিল বন্দুক হাতে একশোজন লোকের চাইতে ব্রীফকেস হাতে একটা উকীল বেশি টাকা চুরি করতে পারে। ওদিকে বাপের যথেষ্ট বিরক্তি সত্ত্বেও, সনি আর ফ্রেডি হাই স্কুল থেকে পাস করে বেরিয়েই জোরজার করে পারিবারিক ব্যবসাতে ঢুকেছিল। একমাত্র মাইকেল স্কুলের পর কলেজে ভরতি হয়েছিল। তারপর পার্ল হারবারে দুর্ঘটনার পর সে গিয়ে মেরিন্‌সে নাম লিখিয়েছিল।

'বার' পরীক্ষা পাস করে, হেগেন বিয়ে করে নিজের পরিবার প্রতিষ্ঠা করল। বৌটি হল নিউ জার্সির একজন ইতালীয় তরুণী। সেও কলেজ থেকে পাস করা গ্র্যাজুয়েট, সে-সময় অমন খুব বেশি দেখা যেত না। বলা বাহুল্য বিয়ের অনুষ্ঠান ডন কর্লিয়নির বাড়ি থেকেই হয়েছিল; বিয়ের পর ডন কর্লিয়নি প্রস্তাব করেছিলেন যে হেগেন যেখানে খুশি ব্যবসা করতে পারে, উনি তার পৃষ্ঠপোষকতা করবেন, তাকে মক্কেল পাঠাবেন, আপিস সাজিয়ে দেবেন, জমিজমার কাজের গোড়াপত্তন করিয়ে দেবেন।

টম হেগেন মাথা নিচু করে ডনকে বলেছিল, "আমি আপনার কোনো কাজ করতে চাই।"

ডন যেমনি অবাক হয়েছিলেন, তেমনি খুশীও হয়েছিলেন। জিজ্ঞাসা করেছিলেন, "আমি কি, তা তুমি জান?"

হেগেন মাথা নেড়ে জানিয়েছিল তা জানে। ডনের ক্ষমতার বিস্তার অবশ্য সে জানত না, অন্ততঃ তখনো জানত না। তারপর যে দশ বছর কেটেছিল তার মধ্যেও সম্পূর্ণ জানত না, যত দিন না গেন্‌কো আবানদাণ্ডো অসুস্থ হয়ে পড়াতে ওকে অস্থায়ী কনসিলিওরির পদে বহাল করা হল। যাই হোক, সেই সময়ে মাথা নেড়ে, ডনের চোখে চোখ রেখে ও বলেছিল, "আপনার ছেলেদের মতো আমিও আপনার কাজ করতে চাই।" হেগেন বলতে চেয়েছিল ছেলেদের মতোই পরিপূর্ণ বিশ্বাস রেখে ডনের পৈতৃক প্রভুত্বের প্রতি পরিপূর্ণ আত্মসমর্পণ করে কাজ করবে। মানুষের মন জানার যে ক্ষমতা তখন থেকেই ডনের মহিমার মূলে ছিল, তারই প্রভাবের বশ হয়ে টম হেগেন তাঁর বাড়িতে এসে অবধি এই প্রথম ডন তার প্রতি পিতৃস্নেহ প্রকাশ করলেন। হেগেনকে তিনি বুকে জড়িয়ে ধরে দ্রুত আলিঙ্গন করলেন এবং সেই অবধি তার সঙ্গে আরো বেশি করে নিজের সন্তানের মতো ব্যবহার করতে লাগলেন। তবু মাঝে মাঝে তিনি বলতেন, "টম, নিজের মা-বাপের কথা ভুলে যেও না।" মনে হত শুধু টমকে নয়, নিজেকেও তিনি সে-কথা মনে করিয়ে দিচ্ছেন।

অবশ্য টমের সে-কথা ভুলবার কোনো সম্ভাবনাই ছিল না। ওর মা ছিলেন অল্পবুদ্ধি, আনাড়ি, রক্তশূন্যতায় এত ভুগতেন যে নিজের সন্তানদের প্রতিও এতটুকু

স্নেহ অনুভব করতে, কিংবা তার ভান করতেও পারতেন না। বাপকে হেগেন দুচক্ষে দেখতে পারত না। মৃত্যুর আগে ওর মার অন্ধ হয়ে যাওয়া দেখে টম আতঙ্কিত হয়েছিল; তারপর নিজের যখন চোখের ব্যারাম হয়েছিল সেটাকে বিধাতার অভিশাপ বলে মনে হয়েছিল। ওর দৃঢ় বিশ্বাস ছিল ও-ও অন্ধ হয়ে যাবে। বাপ মারা গেলে, এগারো বছরের ছেলেটার মনটা কি অদ্ভুতভাবে ভেঙে পড়েছিল। জানোয়ারের মতো পথে পথে ঘুরে বেড়াত, মৃত্যুর অপেক্ষায়, যতক্ষণ না এক শুভদিনে সনি কর্লিয়নি ওকে একটা বাড়ির দোরগোড়ার পিছনে ঘুমিয়ে থাকতে দেখে, ওকে বাড়ি নিয়ে এসেছিল। তারপর যা-যা হয়েছিল, সবই অলৌকিক ঘটনার মতো। তবু বহু বছর ধরে হেগেন রাতে দুঃস্বপ্ন দেখত; মনে হত ও বড় হয়ে অন্ধ হয়ে গেছে, হাতে একটা সাদা লাঠি নিয়ে ঠুকঠুক করে চলেছে আর ওর পিছন পিছন ওর অন্ধ ছেলেমেয়েরাও তাদের ছোট ছোট সাদা লাঠি নিয়ে ঠুকঠুক করে সবাই মিলে ভিক্ষা করতে চলেছে। এক একদিন সকালে ঘুম ভাঙার প্রথম সজাগ মুহূর্তটিতে মনের মধ্যে ডন কর্লিয়নির মুখখানি ভেসে উঠত, অমনি সব ভয় দূর হয়ে যেত।

কিন্তু ডন একটা বিষয়ে জোর করেছিলেন, পারিবারিক ব্যবসার কাজের ওপরে ওকে তিন বছর আইন ব্যবসাও চালাতে হবে। এই অভিজ্ঞতা পরে অশেষ কাজে লেগেছিল, তাছাড়া ডন কর্লিয়নির জন্য কাজ করা সম্বন্ধে হেগেনের মনে যদি কোনো অনিশ্চয়তা থাকত, এরই ফলে তাও দূর হয়ে গেছিল। এর পর হেগেন ঐ অঞ্চলের সব চাইতে নাম করা ফৌজদারি উকীলদের আপিসে দু বছর প্রশিক্ষণ নিয়েছিল; ঐ আপিসে ডনেরও কিছু প্রতিপত্তি ছিল।

অল্প দিনের মধ্যে সকলেই বুঝেছিল যে আইনের এই বিশেষ ক্ষেত্রে হেগেনের খুব প্রতিভা। ভালো কাজ করেছিল সে এবং পরে যখন ডন কর্লিয়নির পারিবারিক ব্যবসার একজন সব সময়ের কর্মী হল, পরবর্তী ছয় বছরের মধ্যে একবারও ডনের কোনো অনুযোগ করবার প্রয়োজন হয়নি।

হেগেন যখন অস্থায়ী ভাবে কনসিলিওরির কাজ করছিল অন্যান্য ক্ষমতাশালী সিসিলীয় পরিবারের সদস্যরা তাচ্ছিল্যের সঙ্গে কর্লিয়নি পরিবারের উল্লেখ করে বলত "ঐ আইরিশ দঙ্গল"। তাই শুনে হেগেনের হাসি পেত। তবে এ শিক্ষাও হল যে ডন কর্লিয়নির পর পারিবারিক ব্যবসার কর্তৃত্ব করার ওর কোনো আশাই নেই। কিন্তু তাতেই ও সন্তুষ্ট ছিল। সে-রকম অভিপ্রায় ওর কোনো দিনই ছিল না; এমন উচ্চাশা পোষণ করার মানে ওর পরম উপকারীর এবং তাঁর রক্ত-সম্পর্কীয়দের অসম্মান করা।

লস অ্যাঞ্জেলেসে যখন প্লেন নামল, তখনো চারদিকে অন্ধকার। হেগেন গিয়ে তার হোটেলে উঠে, স্নান করে, দাড়ি কামিয়ে, শহরের ওপর দিয়ে উষার আগমন দেখতে লাগল। তারপর ওর ঘরে ব্রেকফাস্ট আর খবরের কাগজ পাঠাতে বলে,

একটু আয়েস করে নিল, যতক্ষণ না দশটা বাজল এবং জ্যাক য়োলট্সের সঙ্গে সাক্ষাতের নির্ধারিত সময় হল। সাক্ষাৎকারের ব্যবস্থা আশ্চর্য রকম সহজেই হয়ে গেছিল।

আগের দিন ডন কর্লিয়নির আদেশে হেগেন বিলি গফ্ বলে একটি লোককে ফোন করেছিল। চলচ্চিত্র শ্রমিক সঙ্ঘে তার ছিল সব চাইতে বেশি প্রতিপত্তি। হেগেন গফ্কে বলেছিল পরদিন জ্যাক য়োলট্সের সঙ্গে একবার দেখা করার বন্দোবস্ত করে দিতে। য়োলট্স্কে ইঙ্গিতে এ-কথাও জানাতে হবে 'যে হেগেনকে খুশি করতে না পারলে স্টুডিওতে একটা শ্রমিক ধর্মঘটের সম্ভাবনা আছে। এক ঘণ্টা পর গফ্ টেলিফোন করেছিল। বেলা দশটায় সাক্ষাৎ। শ্রমিক ধর্মঘটের কথাও য়োলট্স্কে জানানো হয়েছে, কিন্তু তাতে সে যে খুব প্রভাবিত হয়েছে এমন মনে হয় না। এ-কথা বলে গফ্ আরো বলেছিল, "শেষ পর্যন্ত যদি ধর্মঘটই করতে হয়, তাহলে আমি নিজে ডনের সঙ্গে একটু কথা বলে নেব।"

উত্তরে হেগেনও বলেছিল, "তেমন তেমন হলে ডনও কথা বলতে চাইবেন।" এই ভাবে হেগেন কোনো প্রতিশ্রুতি দেওয়ার ব্যাপার এড়িয়ে গেছিল। গফ্ যে ডনের ইচ্ছার প্রতি এতটা সহানুভূতিশীল হবে তাতে হেগেন একটুও আশ্চর্য হয়নি। সরকারী ভাবে কর্লিয়নিদের ক্ষমতা নিউ ইয়র্কের সীমানার মধ্যে আবদ্ধ থাকলেও, ডন কর্লিয়নি শ্রমিক নেতাদের সাহায্য করেই ক্রমে শক্তিশালী হয়ে উঠেছিলেন। তাদের মধ্যে অনেকেই তখনো পর্যন্ত তাঁর বন্ধুত্বের কাছে ঋণী ছিল।

কিন্তু ঐ বেলা দশটার সময়টা খুব ভালো লক্ষণ ছিল না। তার মানে সেদিন সবার আগে হেগেনের সঙ্গে য়োলট্স্ দেখা করবে, তাকে দুপুরের লাঞ্চ খেতে বলবে না। অর্থাৎ য়োলট্স্ তাকে সে-রকম মূল্য দিচ্ছে না। গফ্ তাকে যথেষ্ট ভয় দেখায়নি, হয়তো তার কাছে ঘুস খায়। ডন যে সর্বদা নিজেকে লোকচক্ষুর অন্তরালে রাখতেন তাতে মাঝে মাঝে পারিবারিক ব্যবসার ক্ষতি হত। বাইরের লোকে তাঁর নামটাকে কোনো গুরুত্বই দিত না।

দেখা গেল এই বিশ্লেষণটাই ঠিক। নির্ধারিত সময়ের পর য়োলট্স্ হেগেনকে আধ ঘণ্টা বসিয়ে রাখল। তাতে হেগেনের কিছু এসে গেল না। অতিথিদের বসবার ঘরটি মখমলের গদী দিয়ে মোড়া, ভারি আরামের; হেগেনের সামনে একটা গাঢ় রঙের কৌচে একটা এগারো বারো বছরের পরমাসুন্দরী মেয়ে বসেছিলো। অথচ তার দামী কিন্তু সরল সাজসজ্জা একজন বয়স্কা মহিলার যোগ্য ছিল। অবিশ্বাস্য রকম সোনালী চুল, গভীর আয়ত চোখ, তাজা রাস্প্বেরি ফলের মতো রাঙা ঠোঁট। তাকে যে পাহারা দিচ্ছিল তাকে দেখেই ওর মা বলে মনে হচ্ছিল। সে ভদ্রমহিলা এমন অসহ্য ঔদ্ধত্যের সঙ্গে হেগেনের দিকে তাকিয়ে তার দৃষ্টি অন্যত্র ফেরাবার চেষ্টা করছিল যে হেগেনের ইচ্ছা করছিল তার মুখে এক ঘুঁষি লাগিয়ে দেয়।

শেষ পর্যন্ত অপূর্ব সাজপোশাক পরা, কিন্তু মোটাসোটা আধাবয়সী এক মহিলা

এসে, হেগেনকে একটার পর একটা আপিসের ভিতর দিয়ে, চলচ্চিত্র প্রযোজকের আপিস এবং ফ্ল্যাটে নিয়ে গেল। ঘরের এবং সেখানে যারা কাজ করছিল তাদের রূপ দেখে হেগেন প্রভাবিত হল। একটু হাসল সে। এরা সব ভারি চতুর, আপিসে চাকরি নিয়ে চলচ্চিত্রের দরজায় পা দেবার জায়গা করে নেবার তালে থাকে। অথচ এদের বেশির ভাগেরই বাকি জীবনটা আপিসে কাটবে, কিংবা হয়তো হার মেনে যে-যার বাড়ি ফিরে যাবে।

জ্যাক য়োলট্‌স্‌ লোকটি মাথায় লম্বা, বলিষ্ঠ শরীর, প্রকাণ্ড ভুঁড়িটা তার নিখুঁতভাবে তৈরি স্যুটে প্রায় ঢাকাই পড়ে গেছিল। হেগেন ওর ইতিবৃত্ত ভালো করেই জানত। দশ বছর বয়সে য়োলট্‌স্‌ ঈস্ট সাইডে খালি মদের পিপে আর ঠেলাগাড়ি গড়িয়ে নিয়ে যেত। কুড়ি বছর বয়সে বাপের তৈরি জামার দোকানের কর্মীদের ওপর চোটপাট করত। ত্রিশ বছর বয়সে নিউ নিয়র্ক ছেড়ে পশ্চিমে পাঁচ-সেণ্ট থিয়েটারে টাকা খাটাত, আর চলচ্চিত্রের পথিকৃৎদের সঙ্গে কাজ করত। আটচল্লিশ বছর বয়সে জ্যাক হলিউডের সব চাইতে ক্ষমতাশালী চলচ্চিত্রপতি হয়ে উঠেছিল। তখনো সে কর্কশভাষী, কামাতুর, অসহায় হবু-তারকাদের দলের ওপর হিংস্র নেকড়ের মতো উৎপাত করত। পঞ্চাশ বছর বয়সে লোকটা নিজেকে বদলে ফেলল।

ভাষা প্রশিক্ষণ নিল, একজন ইংরেজ 'ভ্যালে'র কাছে থেকে সাজ-পোশাক পরতে শিখল; একজন ইংরেজ 'বাট্‌লারে'র কাছে সামাজিক আচরণ শিখল। প্রথমা স্ত্রী মারা গেলে পর একজন জগদ্বিখ্যাত রূপসী অভিনেত্রীকে বিয়ে করল, সে মেয়েটির অভিনয় করতে ভালো লাগত না। এখন য়োলট্‌সের ষাট বছর বয়স, সেকালের বিখ্যাত শিল্পীদের আঁকা ছবি সংগ্রহ করত, প্রেসিডেণ্টের উপদেষ্টা সমিতির সদস্য ছিল এবং চলচ্চিত্রে শিল্পের উন্নয়নের জন্য বহু কোটি টাকা দান করে একটা স্থায়ী তহবিলের বন্দোবস্ত করেছিল।

ওর মেয়ের সঙ্গে একজন ইংরেজ লর্ডের আর ছেলের সঙ্গে একজন ইতালীয় রাজকুমারীর বিয়ে হয়েছিল।

অ্যামেরিকার সমস্ত চলচ্চিত্র পত্রিকার সংবাদদাতাদের মতে য়োলট্‌সের নবতম শখ হল তার নিজস্ব ঘোড়দৌড়ের আস্তাবল; তার জন্য গত এক বছরে লোকটা দশ লক্ষ ডলার খরচ করেছিল। অবিশ্বাস্য দাম, ছ লক্ষ ডলার দিয়ে যখন য়োলট্‌স্‌ বিখ্যাত ইংলিশ রেসিং ঘোড়া 'খারটুম'কে কিনে সবাইকে জানিয়েছিল ও ঘোড়া আর দৌড়বে না, য়োলট্‌স্‌ আস্তাবলে স্টাডের জন্য থাকবে, সমস্ত কাগজে বড় বড় শিরোনামায় তখন খবরটা প্রকাশিত হয়েছিল।

সৌজন্যের সঙ্গেই হেগেনকে সে অভ্যর্থনা জানিয়েছিল। চমৎকার ভাবে, মসৃণ, রোদে-রাঙা, নিখুঁতভাবে কামানো মুখখানা একটু বিকৃত হয়েছিল, ঐটাই ওর হাসি। এত টাকা খরচ করা সত্ত্বেও, অতি দক্ষ বিশেষজ্ঞদের এত যত্ন সত্ত্বেও, বয়সটা কিন্তু বোঝা যাচ্ছিল। মনে হচ্ছিল মুখের মাংসপেশীগুলোকে সেলাই করে

একসঙ্গে জোড়া হয়েছে। তবু ওর নড়াচড়ার মধ্যে একটা প্রচণ্ড জীবনীশক্তি প্রকাশ পাচ্ছিল এবং তার সেই গুণটি ছিল, ডন কর্লিয়নি যাকে বলতেন নিজের ক্ষেত্রে সর্বময় প্রভুত্ব করার গুণ।

শুরুতেই হেগেন তার বক্তব্য পেশ করল। বলল ও জনি ফণ্টেনের এক বিশেষ বন্ধুর প্রতিনিধি। এই বন্ধুটি অতিশয় ক্ষমতাশালী এবং তিনি মিঃ য়োলট্সকে তাঁর কৃতজ্ঞতা ও চিরকালের বন্ধুত্বের প্রতিশ্রুতি দিচ্ছেন, যদি মিঃ য়োলট্স্ তাঁর একটি ছোট উপকার করেন। উপকারটি হল আসছে সপ্তাহ থেকে মিঃ য়োলট্সের স্টুডিওতে যে যুদ্ধের ছবি শুরু হবে, তাতে জনি ফণ্টেনকে একটি বিশেষ ভূমিকা দিতে হবে।

সেলাই-করা মুখটাকে তেমনি ভাবশূন্য ও ভদ্র দেখাতে লাগল। য়োলট্স্ জিজ্ঞাসা করল, "আপনার বন্ধু আমার কি উপকার করতে পারেন?" গলার স্বরে সামান্য একটু দাক্ষিণ্যের সুর ছিল।

হেগেন সেটাকে উপেক্ষা করে বুঝিয়ে বলল, "আপনাদের কিছু শ্রমিক আন্দোলন শুরু হবে। আমার বন্ধু সেটি মিটিয়ে দূর করে দেবেন বলে কথা দিচ্ছেন। আপনাদের একজন সেরা পুরুষ তারকা আছে, যে আপনাদের স্টুডিওর জন্য অনেক টাকা কামায়, কিন্তু সে সম্প্রতি মারিহুয়ানা ছেড়ে হেরোইন ধরেছে। আমার বন্ধু কথা দিচ্ছেন সে আর হেরোইন যোগাড় করতে পারবে না। তারপর আগামী বছরগুলোতে যদি অন্য কোনো ছোটখাটো অসুবিধা দেখা দেয়, আমাকে একবার ফোন করে জানালেই সব মিটে যাবে।"

জ্যাক য়োলট্স্ এ-সব কথা শুনল এমন ভাবে যেন কোনো ছোট ছেলের বড়াই করা শুনছে। তারপর কর্কশ কণ্ঠে কথা বলল, ইচ্ছা করে ঈস্ট সাইডের ভাষায়, "তুমি কি আমার ওপর মাস্‌ল্ দিচ্ছ নাকি?"

হেগেন অম্লান বদনে বলল, "মোটেই না। আমি এসেছি একজন বন্ধুর হয়ে একটা অনুগ্রহ চাইতে। আমি বোঝাতে চেষ্টা করেছি এতে আপনার কোনো ক্ষতি হবে না।"

প্রায় যেন ইচ্ছা করেই য়োলট্স্ তার মুখটাকে একটা রাগের মুখোশ বানিয়ে ফেলল। মুখটা বিকৃত হল, কালো রঙ করা ঘন ভুরু কুঁচকে গিয়ে চকচকে চোখের ওপর একটা পুরু রেখার মতো হয়ে গেল। ডেস্কের ওপর দিয়ে হেগেনের দিকে ঝুঁকে সে বলল, "তবে শোন, মেনিমুখো হারামজাদা, তোমাকে আর তোমার মুনিব যে-ই হোক তাকে, এই স্পষ্টাস্পষ্টি বলে দিলাম, জনি ফণ্টেন কোনো জন্মেও ঐ ছবি করতে পাবে না। তা যতগুলো জঘন্য বুনো মাফিয়া গুণ্ডাই গর্ত থেকে বেরিয়ে আসুক না কেন।" চেয়ারে ঠেস দিয়ে বসে য়োলট্স্ আরো বলল, "এবার তোমাকে খানিকটা জ্ঞান দিই, বন্ধু। জে এডগার হুভার—ধরে নিচ্ছি তার নামটা শুনেছ—" এই বলে একটু ব্যঙ্গের হাসি হাসল য়োলট্স্—"আমার একজন ব্যক্তিগত বন্ধু। তাকে যদি একবার জানাই তোমরা আমাকে হুড়ো দিচ্ছ, তাহলে

আর পালাবার পথ পাবে না।"

ধৈর্য ধরে শুনল হেগেন। য়োলট্সের মতো একজন বিশিষ্ট ব্যক্তির কাছ থেকে সে এর বেশি আশা করেছিল। এও কি সম্ভব, যে-মানুষটা এমন আহাম্মুকের মতো কাজ করতে পারে, সে নিজের চেষ্টায় কোটি কোটি টাকার একটা কোম্পানির মালিক হয়ে উঠতে পেরেছে? এ-ও একটা ভাববার বিষয়, কারণ ডন টাকা খাটাবার নতুন পন্থা খুঁজছিলেন আর চলচ্চিত্র ব্যবসার কর্তারাই যদি এত গাধা হয়, এদিকেই নজর দেওয়া চলে। গালাগালিতে হেগেনের কিছুই এসে যায়নি। কেমন করে কারবার করতে হয়, সে-বিদ্যা হেগেন স্বয়ং ডনের কাছে শিখেছিল। ডন বলেছিলেন, "কখনো রেগে যাবে না। কখনো ভয় দেখাবে না। যুক্তি দেখিয়ে বোঝাবে।" যুক্তি শব্দটা ইতালীয় ভাষায় আরো ভালো শোনায়, 'রাজুনা', তার মানে 'জোড়া দেওয়া।' তার নিয়ম হল কোনো অপমান বা ভীতি প্রদর্শন গ্রাহ্য করবে না; অন্য গালটা ফিরিয়ে দেবে। হেগেন নিজের চোখে দেখেছিল ডন কেমন আট ঘণ্টা ধরে আলোচনায় বসে, সমস্ত অপমান গিলে, একজন কুখ্যাত, অহংসর্বস্ব গুণ্ডাকে তার স্বভাব বদলাতে রাজী করাবার চেষ্টা করেছেন। আট ঘণ্টা বাদে, হতাশার ভঙ্গিতে ডন কর্লিয়নি দুই হাত শূন্যে তুলে, ঐ টেবিলে আর যারা বসে ছিল, তাদের বলেছিলেন, "এর সঙ্গে কোনো যুক্তি চলে না, দেখছি।" এই বলে জোরে জোরে পা ফেলে বেরিয়ে গেছিলেন। গুণ্ডাটার মুখ'তাই শুনে ভয়ে রক্তশূন্য হয়ে গেছিল। তখুনি দূত পাঠিয়ে ডনকে ঐ ঘরে ফিরিয়ে আনা হয়েছিল। একটা মীমাংসাও হয়ে গেছিল; কিন্তু এই ঘটনার দু মাস পরে ঐ লোকটাকে তার পেটোয়া নাপিতের দোকানে এসে কেউ গুলি করে মেরে ফেলেছিল।

কাজেই হেগেন আবার গোড়া থেকে শুরু করে, অত্যন্ত স্বাভাবিক গলায় বলেছিল, "আমার কার্ড দেখুন, আমি একজন উকীল। আমি কি নিজেকে বিপন্ন করতে পারি? একটিও ভয় দেখাবার কথা বলেছি কি? শুধু এইটুকু বলতে দিন যে জনি ফন্টেনকে ঐ ছবিতে নেওয়ার বিনিময়ে, আপনার যে-কোনো সর্তে আমরা সম্মত আছি। আমার বিশ্বাস, এত ছোট একটা অনুরোধের জন্য আমি এর মধ্যেই যথেষ্ট দিতে রাজী হয়েছি। এই অনুরোধ রক্ষা করলে, যতদূর বুঝতে পারছি, আপনার নিজেরও যথেষ্ট লাভ হবে। জনি বলেছে আপনি নিজেই স্বীকার করেছেন যে ঐ ভূমিকার পক্ষে জনিই সব চাইতে উপযুক্ত। এইটুকু বলে রাখি, তা যদি না হত, তাহলে আপনাকে এমন অনুরোধ করাই হত না। আপনি যদি আপনার টাকার বিনিয়োগ সম্বন্ধে বাস্তবিকই চিন্তিত থকেন, আমার মক্কেল ছবি করবার টাকা জোগাতে প্রস্তুত আছে। কিন্তু দয়া করে সব কথা খোলাখুলি বলতে দিন। বুঝলাম যে আপনার 'না' মানেই 'না'। কেউ আপনার ওপর জোর খাটাতে পারে না, খাটাবার চেষ্টাও করছে না। মিঃ হুভারের সঙ্গে আপনার বন্ধুত্বের কথাও আমরা জানি। এ-ও বলি যে সেজন্য আমার মুনিব আপনাকে শ্রদ্ধাও করেন। ঐ সম্পর্কটার ওপর ওঁর প্রচুর শ্রদ্ধা আছে।"

এতক্ষণ য়োলট্‌স্ একটা মস্ত লাল-পালক-দেওয়া কলম দিয়ে আঁকিবুঁকি কাটছিল। টাকার কথা শুনেই তার কৌতূহল জাগ্রত হল। আঁকিবুঁকি বন্ধ হল। ভারিক্কে চালে সে বলল, "এই ছবিটার জন্য পঞ্চাশ লক্ষ ডলার খরচ ধরা হয়েছে।"

সংখ্যাটা শুনে ও কত প্রভাবিত হয়েছে জানাবার জন্য হেগেন শিস দিয়ে উঠল। তারপর যেন প্রসঙ্গক্রমে বলল, "আমার মুনিবের অনেক বন্ধু আছে, তারা ওঁর বিচারের অনুমোদন করে থাকে।"

মনে হল য়োলট্‌স্ এই প্রথম প্রস্তাবটাতে একটু গুরুত্ব দিল। হেগেনের কার্ডটাকে ভালো করে দেখে সে বলল, "কই, তোমার নাম তো কখনো শুনিনি। নিউ ইয়র্কের নাম-করা উকীলদের প্রায় সকলকেই আমি চিনি, তুমি কোথাকার কে?"

নীরসভাবে হেগেন বলল, "ওখানে যে-সমস্ত অভিজাত কর্পোরেট প্র্যাক্‌টিস আছে, তার একটি হল আমার। এই একটা কাজের দায়িত্বই নিয়েছিলাম। যাক, আপনার আর সময় নষ্ট করব না।"

হাত বাড়িয়ে দিল হেগেন, য়োলট্‌স্ করমর্দন করল। দরজার দিকে কয়েক পা এগিয়ে, ঘুরে দাঁড়িয়ে হেগেন আবার বলল, "আমার বিশ্বাস আপনাকে এমন অনেক লোকের সঙ্গে কারবার করতে হয়, যাদের যত না সত্যিকার মূল্য, তার চাইতে তারা বেশি করে দেখাতে চায়। আমার বেলা ঠিক তার উল্টোটি হচ্ছে। আমাদের মধ্যস্থ বন্ধুর কাছে আমাদের কথা জিজ্ঞাসা করে দেখুন না। যদি মত বদলায়, আমার হোটেলে ফোন করবেন।" একটু থেমে আরো বলল, "শুনতে হয়তো পবিত্র জিনিস নিয়ে ঠাট্টা মনে হতে পারে, কিন্তু আমার মক্কেল আপনার জন্য এমন কাজও করে দিতে পারেন, যা স্বয়ং মিঃ হুভারেরও সাধ্যের বাইরে।"

হেগেন দেখল চিত্রপ্রযোজকের চোখ দুটো যেন ছোট হয়ে এল। এতক্ষণ বাদে বোধহয় ব্যাপারটা তার বোধগম্য হল। যতটা পারে খোশামুদে গলায় হেগেন বলল, "ভালো কথা, আপনার ছবিগুলোর তারিফ না করে পারলাম না। আশা করি এমন ভালো কাজ চালিয়ে যেতে পারবেন। দেশের এ-সব জিনিসের দরকার।"

সেদিন সন্ধ্যার দিকে হেগেনকে য়োলট্‌সের সেক্রেটারি জানাল যে এক ঘণ্টার মধ্যে ওকে শহরের বাইরে মিঃ য়োলট্‌সের বাড়িতে ডিনার খেতে নিয়ে যাবার জন্য গাড়ি যাবে। ভদ্রমহিলা বলল, ঘণ্টা তিনেকের পথ, কিন্তু গাড়িতেই 'বার' আছে, কিছু টুকিটাকি জলখাবারও পাওয়া যাবে। হেগেন জানত য়োলট্‌স্ নিজের প্লেনে যাওয়া আসা করে, তাই ভাবছিল ওকেও কেন প্লেনে বলা হল না। সেক্রেটারি আরো বলল, "মিঃ য়োলট্‌স্ বলছিলেন একটা ব্যাগে করে রাতের দরকারি জিনিস নিয়ে যেতে পারেন, কাল সকালে উনি আপনাকে এয়ারপোর্টে পৌঁছে দেবার ব্যবস্থা করবেন।"

হেগেন বলল, "বেশ, তাই করব।" এই আরেকটা ভাববার বিষয়। য়োলট্‌স্

কি করে জানল হেগেন কাল সকালের প্লেনে নিউ ইয়র্কে ফিরবে? এক মুহূর্ত ভাবল হেগেন। এর সবচাইতে সহজ ব্যাখ্যা হল, য়োলট্‌স্ ওর পিছনে প্রাইভেট গোয়েন্দা লাগিয়ে সমস্ত খবর নিয়েছে। তাহলে য়োলট্‌স্ নিশ্চয় এ-কথাও জানতে পেরেছে যে হেগেন হল ডনের প্রতিনিধি। তার মানে এবার ডনের বিষয়ও য়োলট্‌স্ কিছু জানতে পেরেছে এবং এতক্ষণে ব্যাপারটাকে গুরুত্ব দিতে প্রস্তুত হয়েছে। হয়তো শেষ পর্যন্ত কিছু কাজ হতে পারে। এবং হয়তো সকালে যতটা মনে হয়েছিল, তার চাইতে য়োলট্‌স্ অনেক বেশি চালাক।

জ্যাক য়োলট্‌সের বাড়িটা অনেকটা একটা মুভি সেটের নকল বাড়ির মতো। একটা প্ল্যান্টেশনের প্রাসাদের মতো বাড়ি; বিস্তীর্ণ জমি; তার চারদিকে কালো মাটি-ফেলা একটা ঘোড়া দৌড়বার পথ; আস্তাবল আর একপাল ঘোড়া চরবার জন্য ঘাসজমি। চিত্রতারকাদের নখ যে-রকম কেটেকুটে পালিশ করে রাখা হয়, ঝোপঝাপ, ফুল-বাগিচা, ঘাস-জমিও তাই।

কাচ দিয়ে মোড়া, তাপনিয়ন্ত্রিত একটা বারান্দায় য়োলট্‌স্ হেগেনকে অভিবাদন করল। প্রযোজক নীল রেশমী গলা-খোলা শার্ট, হলদে সরষে-বাটা রঙের স্ল্যাক্‌স্ আর নরম চামড়ার স্যাণ্ডাল পরে ছিল। এই সব রঙের ও মূল্যবান বস্ত্রের পট-ভূমিকায় ওর দাগা দেওয়া, কর্কশ মুখটাকে কেমন বেমানান লাগছিল। হেগেনকে প্রকাণ্ড এক গেলাস মার্টিনি দিয়ে ট্রের ওপরকার তৈরি করা সামগ্রী থেকে নিজেও একটা নিল। আগের চাইতে এখন অনেক বেশি অমায়িক মনে হল। হেগেনের কাঁধের ওপর হাত রেখে য়োলট্‌স্ বলল, "ডিনার খাবার আগে একটু সময় আছে। চল আমার ঘোড়াগুলো দেখে আসি।" আস্তাবলে যাবার পথে আরো বলল, "তোমার সম্বন্ধে খবর নিয়েছি, টম, কর্লিয়নি তোমার কর্তা একথা তোমার বলা উচিত ছিল। আমি ভেবেছিলাম তুমি একটা থার্ড ক্লাস গুণ্ডা, আমাকে ধাপ্পা দেবার জন্য জনি তোমাকে পাঠিয়েছে। আমি কাকেও ধাপ্পা দিই না। তাই বলে শত্রু বানাতেও চাই না, ওসবে আমার বিশ্বাস নেই। এসো, আপাতত একটু আমোদ করা যাক। ডিনারের পর কাজের কথা হবে।"

আশ্চর্যের বিষয়, দেখা গেল য়োলট্‌স্ বাস্তবিকই অতিথি আপ্যায়নে পটু। অ্যামেরিকায় তার আস্তাবলটি যাতে সব চাইতে সাফল্যময় হয়ে উঠতে পারে, এই আশায় ও কি কি নতুন পদ্ধতি ও ব্যবস্থাপনা কাজে লাগিয়েছে, য়োলট্‌স্ সে সব বুঝিয়ে বলল। আস্তাবলগুলি অগ্নি-নিবারক, সেখানকার নিষ্কাশন ও স্বাস্থ্যব্যবস্থা নিখুঁত, এক প্রাইভেট গোয়েন্দা দলের রক্ষীদের হাতে পাহারার ব্যবস্থা। শেষে য়োলট্‌স্ ওকে একটা স্টলে নিয়ে গেল, তার বাইরের দেয়ালে প্রকাণ্ড একটা তামার ফলক ঝুলছিল। ফলকে ঘোড়ার নাম লেখা ছিল, 'খারটুম'।

এমন কি হেগেনের অনভিজ্ঞ চোখেও, স্টলের ভিতরের ঘোড়াটিকে অপূর্ব সুন্দর লাগল। কুচকুচে কালো শরীর, বিশাল ললাটের মধ্যিখানে একটা সাদা রুহিতন আঁকা। আয়ত পাটকিলে চোখ সোনার আপেলের মতো উজ্জ্বল, আঁটো

শরীরের ওপরকার কালো চামড়াটি যেন রেশম। ছেলেমানুষের মতো গর্ব করে য়োলট্‌স্ বলল, "পৃথিবীর শ্রেষ্ঠ ঘোড়-দৌড়ের ঘোড়া। ছ লাখ ডলার দিয়ে গত বছর ইংল্যাণ্ডে কিনেছি। বাজি ধরতে পারি রুশের জাররাও কখনো একটা ঘোড়ার জন্য অত টাকা খরচ করেনি। কিন্তু আমি ওকে দৌড় করাব না। প্রজননের কাজে লাগাব। এত বড় ঘোড়দৌড়ের আস্তাবল গড়ে তুলব, যেমন এদেশে কেউ কখনো চোখে দেখেনি।" ঘোড়ার চুলে আস্তে আস্তে হাত বুলিয়ে, কোমল কণ্ঠে য়োলট্‌স্ ডাকতে লাগল, "খারটুম! খারটুম!" ওর কণ্ঠে সত্যিকার ভালোবাসা ফুটে উঠল। ঘোড়াটাও যেন তার প্রত্যুত্তর দিতে লাগল। য়োলট্‌স্ হেগেনকে বলল, "জান আমি খুব ওস্তাদ ঘোড় সওয়ার, অথচ পঞ্চাশ বছর বয়সের আগে কখনো ঘোড়ায় চড়িনি।" হাসল লোকটা। "কে জানে হয়তো রাশিয়াতে আমার দিদিমা-ঠাকুমা কাউকে কোনো কস্যাক বলাৎকার করেছিল, আমার গায়ে তারি রক্ত।" খারটুমের পেটে সুড়সুড়ি দিয়ে য়োলট্‌স্ বলল, "লিঙ্গটা দেখেছ? আমারও ও-রকম থাকা উচিত ছিল।"

ডিনার খাবার জন্য বাড়িতে ফিরে এল ওরা। একজন বাটলারের তত্ত্বাবধানে তিনজন ওয়েটার খাবার পরিবেশন করল। টেবিলের চাদর ইত্যাদিতে সোনার সুতো বোনা ছিল, বাসনপত্র রুপোর। কিন্তু হেগেনের মনে হল ভোজ্যবস্তুগুলো দ্বিতীয় শ্রেণীর। বোঝাই যাচ্ছিল য়োলট্‌স্ একা থাকত আর খাবারদাবার নিয়ে মাথা ঘামাবার মতো লোক সে ছিল না। খাওয়া হয়ে গেলে দুজনে দুটি বড় বড় চুরুট ধরাল, তারপর হেগেন জিজ্ঞাসা করল, "তাহলে জনি ওটা পাচ্ছে কি না?"

য়োলট্‌স্ বলল, "ওটা করতে পারলাম না। ইচ্ছা থাকলেও এখন আর জনিকে নেওয়া যায় না। সব কন্‌ট্র্যাক্ট সই হয়ে গেছে, আসছে হপ্তা থেকেই ক্যামেরার কাজ শুরু হয়ে যাবে। কোনো মতেই ওটা করে ওঠা যায় না।"

অসহিষ্ণু ভাবে হেগেন বলল, "মিঃ য়োলট্‌স্, একেবারে খোদ কর্তার সঙ্গে কারবার করার একটা সুবিধা হল যে ও-সব কৈফিয়ৎ খাটে না। আপনি যা খুশি তাই করতে পারেন।" তারপর চুরুটে কয়েকটা টান দিয়ে বলল, "আপনি কি বিশ্বাস করছেন না আমার মক্কেল তাঁর কথা রাখবেন?"

য়োলট্‌স্ নীরস কণ্ঠে বলল, "মনে হচ্ছে আমাদের কিঞ্চিৎ শ্রমিক আন্দোলন হবে। গফ্ সেই বিষয়ে টেলিফোন করেছিল, ব্যাটা বেল্লিক, যে-ভাবে কথা বলতে লাগল, কে বলবে যে প্রতি বছর টেবিলের তলা দিয়ে ওকে আমি এক লাখ ডলার দিই! আর যতদূর বুঝছি, তুমি আমার ঐ পৌরুষের প্রতিমূর্তি তারকাটির হেরোইন রোগ ছাড়াতে পার। কিন্তু তার জন্য আমি কেয়ার করি না আর নিজের ছবির খরচও নিজেই চালাতে পারি। কারণ ফণ্টেন হারামজাদা আমার দু চোখের বিষ। তোমার মালিককে বল যে তাঁর এই একটা অনুরোধ রাখতে পারলাম না। এছাড়া তিনি আমাকে যখন যা বলবেন তাই করব। সে যাই হোক না কেন।"

হেগেন ভাবছিল, ব্যাটা ধড়িবাজ, তাহলে আমাকে এত দূরে টেনে আনলি

কেন। ছুঁচোটার নিশ্চয় কোনো মতলব আছে। বরফের মতো ঠাণ্ডা গলায় হেগেন বলল, "আপনি ঠিক অবস্থাটা বুঝতে পারলেন বলে মনে হচ্ছে না। মিঃ কর্লিয়নি হলেন জনির ধর্মবাপ। ঐ সম্বন্ধটি ভারি অন্তরঙ্গ, ভারি পবিত্র একটা ধর্মীয় সম্পর্ক।" ধর্মের কথা তোলাতে য়োলট্‌স্‌ সশ্রদ্ধভাবে মাথা নোয়াল। হেগেন বলে চলল, "সেই জন্য ইতালীয় লোকরা ঠাট্টা করে বলে, পৃথিবীটা এমনি কঠিন স্থান যে একটা মানুষের দেখাশুনোর জন্য দুজন বাপের দরকার হয়, তাই ওদের একজন করে ধর্মবাপ থাকে। জনির বাপ মারা যাওয়াতে, মিঃ কর্লিয়নি তাঁর নিজের দায়িত্বটাকে আরো বেশি গুরুত্ব দেন। আর আপনাকে আর কিছু অনুরোধ করা সম্বন্ধে যা বললেন, মিঃ কর্লিয়নির মনটা ভারি স্পর্শকাতর। প্রথম অনুরোধ না রাখলে, তিনি কখনো দ্বিতীয়বার অনুরোধ করেন না।"

য়োলট্‌স্‌ কাঁধ তুলে বলল, "আমি বড়ই দুঃখিত। তবু 'না' বলতে হল। কিন্তু তুমি যখন এখানেই উপস্থিত আছ, ঐ শ্রমিকদের ব্যাপারটা মিটিয়ে দিতে কত টাকা লাগবে? নগদ দেব। এখনি দেব।"

তাহলে একটা সমস্যার উত্তর পাওয়া গেল। জনিকে ঐ পার্টটা দিতে পারবে না এ বিষয়ে যখন য়োলট্‌স্‌ মনস্থির করে ফেলেছে, তখন হেগেনকে নিয়ে কেন সে এত সময় নষ্ট করছে, সেটা বোঝা গেল। এই সাক্ষাৎকারের ফলে তার কোনো পরিবর্তন হতে পারে না। য়োলট্‌স্‌ ভারি নিশ্চিন্ত ছিল, ডন কর্লিয়নির ক্ষমতাকে সে ভয় করত না। বাস্তবিকই য়োলট্‌সের এতগুলি রাজনৈতিক পৃষ্ঠপোষক, এফ. বি, আই-এর কর্তার সঙ্গে এত দহরম-মহরম, এত টাকাকড়ির মালিক সে, চলচ্চিত্র জগতের সে এক রকম একচ্ছত্র অধিপতি, কেনই বা সে ডন কর্লিয়নিকে ডরাবে? যে-কোনো বুদ্ধিমান লোকের বিচারে, হেগেনের বিচারেও, য়োলট্‌স্‌ নিজের প্রতিষ্ঠার ঠিক মাপই নিয়েছে। শ্রমিক আন্দোলনের ক্ষতি যদি সে স্বীকার করে নেয়, ডন কর্লিয়নি তাকে ছুঁতেও পারবেন না। তবে এই সমীকরণের ব্যাপারে একটি মাত্র খুঁত ছিল। ডন কর্লিয়নি তাঁর ধর্মপুত্রকে কথা দিয়েছিলেন ঐ পার্ট সে পাবে আর হেগেন যতদূর জানত এসব ব্যাপারে তিনি কখনো কথার খেলাপ করতেন না।

শান্ত কণ্ঠে হেগেন বলল, "আপনি ইচ্ছে করেই আমাকে ভুল বুঝছেন। আপনি আমাকে ঘুস খাওয়ার ভাগিদার বানাচ্ছেন। শুধু বন্ধুত্বের খাতিরে মিঃ কর্লিয়নি এই শ্রমিক বিক্ষোভের ব্যাপারে আপনার পক্ষ অবলম্বন করবার প্রতিশ্রুতি দিচ্ছেন, তার বদলে আপনিও ওঁর মক্কেলের পক্ষ নেবেন। দুই বন্ধুর মধ্যে একটু প্রভাবের আদান-প্রদান, আর কিছু নয়। কিন্তু দেখতেই পাচ্ছি আপনি আমার কথাতে গুরুত্ব দিচ্ছেন না। আমার মনে হয় আপনি ভুল করছেন।"

মনে হল ক্রুদ্ধ হয়ে ওঠার এই সুযোগটির জন্যই য়োলট্‌স্‌ অপেক্ষা করছিল। সে বলল, "খুব ভালো করেই বুঝতে পারছি। ঐটাই মাফিয়া কায়দা নয় কি? একেবারে যেন জলপাই-তেল আর মিষ্টি কথা, আসলে যা করছ সেটা হল ভীতি-প্রদর্শন, কাজেই আমিও প্রকটভাবে বলি দিচ্ছি। জনি ফণ্টেন ঐ পার্ট কোনো

জন্মে পাবে না, যদিও পার্টটাতে ওকেই সব চাইতে মানাত। তার জোরে ও একজন বিখ্যাত তারকা হয়ে যেত। কিন্তু সে আর ওকে হতে হবে না, কারণ ঐ বাজে কার্তিকটি আমার দু চোখের বিষ, ওকে আমি চিত্রজগৎ থেকে ভাগিয়ে তবে ছাড়ব। কেন তাও বলে দিচ্ছি; ও আমার সব চাইতে গুণী আশ্রিতাদের একজনের সর্বনাশ করেছে। পাঁচ বছর ধরে মেয়েটাকে আমি নাচতে, গাইতে, অভিনয় করতে শিখিয়ে তৈরি করেছিলাম। লক্ষ লক্ষ ডলার খরচ করেছিলাম। ওকে আমি তারকার পর্যায়ে তুলে দিতাম। আরো স্পষ্ট করেই বলছি, তাতেই বুঝবে আমি একটা হৃদয়হীন পিশাচ নই, শুধু টাকাকড়ির ব্যাপার নয়। ভারি সুন্দরী মেয়ে, এমন নিতম্বিনী আমি কোথাও দেখিনি, সারা দুনিয়া ঢুঁড়েও। জলের পাম্পের মতো মানুষকে ও শুষে বের করে নিতে পারত। তারপর জনি হারামজাদা এল, ওর ঐ জলপাই-তেল গলা আর খেলো জাদু নিয়ে, অমনি মেয়েটা কিনা ভেগে পড়ল! আমাকে বোকা বানাবার জন্যেই সমস্ত সুযোগ ছেড়ে দিয়ে চলে গেল। আমার মতো অবস্থার কারো পক্ষে, লোকের কাছে হাস্যাস্পদ হলে চলে না, মিঃ হেগেন। জনিকে জব্দ করতে হবে।”

এই প্রথম য়োলট্‌স্‌ হেগেনকে স্তম্ভিত করে দিতে পারল। সে ভেবেই পেল না একজন প্রৌঢ় সুপ্রতিষ্ঠিত মানুষ এমন একটা তুচ্ছ ব্যাপারের জন্য নিজের বিষয়-বুদ্ধিকে কি করে একটা গুরুত্বপূর্ণ ব্যাপার সম্বন্ধে এতটা বিভ্রান্ত হতে দিতে পারে। হেগেনের জগতে, কর্লিয়নিদের জগতে, বৈষয়িক ব্যাপারে মেয়েমানুষদের রূপ কিংবা যৌন আকর্ষণের এক কানাকড়িও দাম ছিল না। ও-সব হল গিয়ে ব্যক্তিগত ব্যাপার; অবশ্য বিয়ের কথা, কিংবা পারিবারিক অসম্মানের কথা আলাদা। হেগেন স্থির করল একটা শেষ চেষ্টা দেবে।

সে বলল, “যা বলেছেন, মিঃ য়োলট্‌স্‌, কিন্তু আপনার ক্ষোভগুলোকে কি অতটা প্রাধান্য দেবেন? আমার মনে হয় না আপনি বুঝতে পেরেছেন এই সামান্য অনুরোধটার মূল্য আমার মক্কেলের কাছে কত বেশি। ব্যাপতাইজ হবার সময়ে মিঃ কর্লিয়নিই জনিকে কোলে করে ছিলেন। জনির বাবা মলে, মিঃ কর্লিয়নিই বাপের কাজ করেছিলেন। বাস্তবিকই বহু লোককে মিঃ কর্লিয়নি সাহায্য করেছেন; তারাও শ্রদ্ধা ও কৃতজ্ঞতা প্রকাশ করে ওঁকে ধর্মবাপ বলে ডাকে। উনি কখনো ওঁর বন্ধুদের নিরাশ করেন না।”

হঠাৎ য়োলট্‌স্‌ উঠে দাঁড়িয়ে বলল, “যথেষ্ট শুনেছি। খুনে গুণ্ডারা আমাকে হুকুম দেয় না, আমিই তাদের হুকুম দিই। একবার যদি এই ফোনটা তুলি, তুমি আজ রাতটা ফাটকে কাটাবে। আর ঐ মাফিয়া মাস্তান যদি মারপিট করার তালে থাকে, ও টের পাবে যে আমি একটা ব্যাণ্ড-লীডার নই। ‘হ্যাঁ হ্যাঁ, সে কাহিনীও শুনেছি।’ শোন, তোমার মিঃ কর্লিয়নি তার আক্রমণকারীকে চোখেও দেখতে পাবে না। তার জন্য যদি আমাকে হোয়াইট হাউসে গিয়ে ধরণা দিতে হয় তো তাই সই।”

নির্বোধ, আহাম্মুক, হারামজাদী কোথাকার। হেগেন ভাবছিল এ ব্যাটা এত

বড় কর্তাব্যক্তি হয়ে উঠল কি করে ? প্রেসিডেন্টের উপদেষ্টা, পৃথিবীর বৃহত্তম চলচ্চিত্র স্টুডিওর মালিক। জনের উচিত এই ব্যবসায় নেমে পড়া, সে বিষয়ে সন্দেহ নেই। আর এই লোকটা কিনা ওর কথার বাইরের অর্থ টাই ধরছে, ভিতরকার মর্মটা বুঝতে পারছে না !

হেগেন বলল, "আপনার ডিনার আর একটা আনন্দময় সন্ধ্যার জন্য ধন্যবাদ জানাচ্ছি। এয়ার-পোর্ট অবধি গাড়ির ব্যবস্থা করে দিতে পারবেন ? রাতটা আর এখানে কাটাব না।" শীতল একটা হাসি দিল হেগেন, "মিঃ কর্লিয়নি অবিলম্বে দুঃসবংবাদ শুনতে ভালোবাসেন।"

বিশাল বাড়িটার থাম দেওয়া আলোকিত চত্বরে, গাড়ির জন্য হেগেন যখন অপেক্ষা করছিল, হঠাৎ চোখে পড়ল গাড়ির রাস্তায় দাঁড় করানো লম্বা একটা লিমুসিনে দুজন মেয়ে উঠছে। তারা হল সেই সুন্দরী বারো বছরের মেয়েটি আর তার মা, যাদের য়োলট্সের আপিসে সকাল বেলায় হেগেন দেখেছিল। এখন কিন্তু মেয়েটির নিখুঁত গড়নের মুখটি ধেবড়ে গিয়ে একটা গোলাপী পুরু পিণ্ডের মতো দেখাচ্ছে। নীল সমুদ্রের মতো চোখ দুটির ওপরে যেন একটা সর পড়েছে, খোলা গাড়ির দিকে হেঁটে যাবার সময় লম্বা লম্বা পা দুটি পঙ্গু ঘোড়ার বাচ্চার পায়ের মতো টলছিল। মেয়েটাকে তার মা ধরে রেখেছিল, গাড়িতে উঠতে সাহায্য করবার সময় দাঁতের ফাঁক দিয়ে কানে কানে কি যেন আদেশ করছিল। চকিতে একবার মাথা ঘুরিয়ে মা হেগেনের দিকে তাকিয়েছিল, তার চোখে হেগেন দেখতে পেল বাজপাখির উগ্র উল্লাস। তারপর সেও গাড়িতে উঠে পড়ল।

হেগেন ভাবল তাহলে এই জন্যে ওকে প্লেনে করে নিয়ে যাওয়া হয়নি। চিত্রপ্রযোজকের সঙ্গে এই মা-মেয়ে গেছিল। তাতে ডিনার খাবার আগে য়োলট্স্ খানিকটা বিশ্রাম করবার আর ঐ ছোট মেয়েটার সঙ্গ করবার সময় পেয়েছিল। আর জনি এই জগতে বাস করতে চায় ? তার কপাল খুলুক, য়োলট্সের কপাল খুলুক।

তাড়াহুড়োর কাজ পলি গাটো ভালবাসত না, বিশেষত কাজটা যদি হিংসাত্মক হয়। আগে থাকতে গুছিয়ে কাজ করতে সে ভালোবাসত। তাছাড়া আজকের এই কাজটা নেহাৎ বাজে কাজ হলেও, কেউ কোনো ভুল করে ফেললেই, একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে পরিণত হতে পারত। এখন বীয়ারে চুমুক দিতে দিতে চারদিকে চেয়ে, পলি দেখে নিল বারের কাছে বসা রদ্দি ছোকরা দুটো খেলো মেয়েমানুষ দুটোর সঙ্গে কেমন জমিয়ে তুলছে।

ছোকরা দুটোর সম্বন্ধে যা জানবার ছিল, পলি সবই জানত। ওদের নাম জেরি ওয়াগনার আর কেভিন মুনান। দুজনারই বছর কুড়ি বয়স, দেখতে ভালোই, বাদামী রঙের চুল, লম্বা, বলিষ্ঠ গড়ন। দু-সপ্তাহের মধ্যে দুজনারই শহরের বাইরে কলেজে ফিরে যাবার কথা। দুজনারই বাপের রাজনৈতিক প্রতিপত্তি ছিল এবং সেই জন্য

আর কলেজে পড়ছে বলে বাধ্যকরি সামরিক কর্তব্যের জন্য ওদের যেতে হয়নি। আমেরিগো বনাসেরার মেয়েকে আক্রমণ করার জন্য তুজনার দণ্ডই মকুফ হয়েছে, পলি তাও জানত। পলি গাটো ভাবছিল যত সব পাজি বজ্জাত, সামরিক কর্তব্য এড়িয়ে, আইন ভেঙে, রাত বারোটার পর বারে বসে মদ খাওয়া আর বেশ্যাদের পিছনে ঘোরা হচ্ছে!

পলি শুনতে পাচ্ছিল একটা মেয়ে হাসছে আর বলছে, "ক্ষেপেছ, জেরি? তোমার সঙ্গে এক গাড়িতে কোথাও যাচ্ছি নে। ঐ বেচারার মতো শেষ পর্যন্ত হাসপাতালে গিয়ে উঠতে পারব না।" হিংসে আর আত্মপ্রসাদে গলার স্বর মকমক্ করছিল। গাটোর পক্ষে ঐ যথেষ্ট। বীয়ারটুকু শেষ করে সে অন্ধকার পথে বেরিয়ে পড়ল। চমৎকার। রাত বারোটা বেজে গেছিল। আর একটি মাত্র বারে আলো দেখা যাচ্ছিল। বাকি সব দোকানপাট বন্ধ। থানার টহলদার গাড়ির ব্যবস্থা ক্লেমেন্জা আগেই করে রেখেছিল। রেডিওতে ডাক না পড়া অবধি তারা এদিক পানে ঘেঁষবে না, তারপর আসবে যতটা আস্তে সম্ভব।

চার-দরজাওয়ালা শেভ্রলে সিডানের দরজা ঠেস দিয়ে পলি দাঁড়িয়ে থাকল। পিছনের সীটে যে তুজন লোক বসে ছিল, তারা খুব লম্বা চওড়া হলেও, এক রকম অদৃশ্য। পলি বলল, "বেরুলেই লেগে যাবে।"

তখনো ওর মনে হচ্ছিল যে বড় তাড়াতাড়ি ব্যবস্থা করা হয়েছে। ক্লেমেন্জা ওকে ছোঁড়া তুটোর পুলিসের তৈরি ছবির কপি দিয়েছিল, বলে দিয়েছিল রোজ রাত্তে তারা কোথায় মদ খেতে গিয়ে, বার থেকে মেয়েমানুষ সংগ্রহ করে। পলি পারিবারিক ব্যবসার তুজন গুণ্ডা এনে, ছোঁড়া তুটোকে দেখিয়ে দিয়েছিল। কি ভাবে কাজ করতে হবে তাও বলে দিয়েছিল। মাথার ওপর কিংবা পিছনে মারবে না, দৈবাৎ কেউ মারা পড়লে চলবে না। তা ছাড়া যদ্দূর যা খুশি করতে পারে। সেই সঙ্গে কানে শুধু একটা সতর্কবাণীও দিয়েছিল, "ব্যাটারা যদি হাসপাতাল থেকে এক মাসের আগে ছাড়া পায়, তোমাদেরও ফের সেই ট্রাক চালানোর কাজে লাগানো হবে।"

বিশাল মানুষ তুটো গাড়ি থেকে নামছিল। তুজনেই ছিল প্রাক্তন মুষ্টিযোদ্ধা তবে ছোট ছোট ক্লাবে খেলা দেখানোর বেশি গড়ায়নি, সনি কর্লিয়নি কিঞ্চিৎ টাকা ধার দেওয়ার কারচুপি করে ওদের এমন বন্দোবস্ত করে দিয়েছিল যে ভদ্রভাবে খাওয়া-পরা চলে যেত। কাজেই ওদের পক্ষেও খানিকটা কৃতজ্ঞতা প্রকাশ করতে চাওয়াটাই স্বাভাবিক।

জেরি ওয়াগনার আর কেভিন মুনান যখন মদের আড্ডা থেকে বেরিয়ে এল, তাদের অবস্থাটা একটা গণ্ডগোলেরি উপযুক্ত। বারের মেয়েটার টিটকিরিতে তাদের কাঁচা বয়সের আত্মসম্মানে খোঁচা লেগেছিল। পলি গাটো তার গাড়ির ফেণ্ডারে ঠেস দিয়ে, বিদ্রূপের হাসির সঙ্গে ডেকে বলল, "কই হে ক্যাসানোভা, মেয়েগুলোর কাছে কেমন ধ্যাতানি খেলে?"

ছোকরা তুজন মহা আনন্দে ওর দিকে ফিরে দাঁড়াল। পলিকে দেখেই মনে

হল নিজেদের অপমানের শোধ তুলবার এই তো সুযোগ। বেজিমুখো, বেঁটে, পাতলা, তার ওপর চালিয়াতের একশেষ। সাগ্রহে ওরা পলির ওপর ঝাঁপিয়ে পড়ল; সঙ্গে সঙ্গে দুটো লোক এসে ওদের হাত কষে চেপে ধরল। সেই মুহূর্তে পলি গাটোও ডান হাতে ১/১৬ ইঞ্চি লোহার কাঁটা বসানো, পিতল দিয়ে বিশেষ ভাবে তৈরি, আঙুলের গাঁট-ঢাকা, অর্থাৎ নাক্‌ল্‌ ডাস্টার পরে নিল। ওর সময়জ্ঞান ছিল নিখুঁত, সপ্তাহে তিন বার জিমনেসিয়মে গিয়ে মহড়া দিত। ওয়াগনার নামক ছোকরার নাকে প্রথমেই পলি প্রচণ্ড এক বাড়ি বসিয়ে দিল। যে লোকটা ওয়াগনারকে ধরে রেখেছিল, সে ওকে এবার শূন্যে তুলে ফেলল, তার কুঁচকিটা হাতের কাছে পাওয়াতে, পলি হাত ঘুরিয়ে লাগাল একটা মোক্ষম আপার-কাট। ন্যাতার মতো ঝুলে পড়ল ওয়াগনার, লম্বা চওড়া লোকটা তাকে মাটিতে ছেড়ে দিল। সমস্ত ব্যাপারটাতে সময় লেগেছিল বড় জোর ছয় সেকণ্ড।

এবার দুজনে মিলে কেভিন মুনানের দিকে নজর দিল। সে ব্যাটা চ্যাঁচাবার চেষ্টা করছিল। তাকে যে লোকটা পিছন থেকে ধরে রেখেছিল, সে পেশীবহুল বিশাল একটি হাতই কাজে লাগিয়েছিল। অন্য হাতটা দিয়ে এবার সে মুনানের গলা টিপে ধরল, যাতে এতটুকু শব্দ না বেরোয়।

পলি গাটো এক লাফে গাড়িতে উঠে স্টার্ট দিল। লম্বা চওড়া লোক দুটো মুনানকে পিটিয়ে ছাতু করে দিচ্ছিল। ভয়াবহ রকম সুচিন্তিত ভাবে ওকে পেটাচ্ছিল, যেন হাতে এন্তার সময় রয়েছে। এলোপাতাড়ি দমাদম পেটাচ্ছিল না, ধীরেসুস্থে একের পর এক বাড়ি দিচ্ছিল, বিশাল দেহের সমস্ত শক্তি দিয়ে। থ্যাপ্‌ করে প্রত্যেকটা বাড়ি লাগতেই সেখানকার চমড়া ফেটে যাচ্ছিল। একবার মুনানের মুখটা গাটোর চোখে পড়ল। চিনবার জো ছিল না। তারপর ফুটপাথে মুনানকে ফেলে রেখে লোক দুটো আবার ওয়াগনারের দিকে ফিরল। সে ছোকরা উঠে দাঁড়াবার চেষ্টা করছিল, চেঁচিয়ে সাহায্য ডাকতে শুরু করেছিল। কে একজন মদের আড্ডা থেকে বেরিয়ে আসতে, ওদের আরো তাড়াতাড়ি কাজ করতে হল। ঘুষি মেরে ওয়াগনারকে ওরা হাঁটু গেড়ে বসিয়ে দিল। একজন ওর হাত ধরে পেঁচিয়ে দিল, তারপর শিরদাঁড়ায় এক লাথি কষাল। একটা কিছু মটকাবার শব্দ হল, ওয়াগনারের বিকট আর্তনাদের ফলে রাস্তার সব বন্ধ জানলা খুলে যেতে লাগল। ওরা খুব তাড়াতাড়ি কাজ করতে লাগল। একজন দু হাতে ওয়াগনারের মাথাটা তুলে ধরল, অন্যজন নির্দিষ্ট লক্ষ্যে প্রচণ্ড এক কিল মারল। মদের আড্ডা থেকে আরো লোক বেরিয়ে আসতে লাগল, কিন্তু কেউ বাধা দিল না। পলি গাটো চেঁচিয়ে বলল, "চলে এসো, ঢের হয়েছে।" লম্বা-চওড়া লোক দুটোও এক লাফে গাড়িতে উঠে পড়তেই, পলি গাড়ি নিয়ে সবেগে প্রস্থান করল। পরে কেউ নিশ্চয় গাড়িটার বর্ণনা দেবে, লাইসেন্স প্লেটের নম্বর বলবে। তাতে কিছু এসে-যাবে না। চুরি করা ক্যালিফর্নিয়ার প্লেট। আর নিউ ইয়র্ক শহরে এক লাখ শেভ্রলে সিডান আছে।

# দুই

বৃহস্পতিবার সকালে টম হেগেন শহরে তার আইন আপিসে এসে পৌঁছল। তার ইচ্ছা ছিল শুক্রবার ভাজিল সলট্‌সোর সঙ্গে সাক্ষাৎকারের আগে কাগজ-কলমের বাকি কাজ সব সেরে ফেলে, গুছিয়ে তুলে রাখবে। এই সাক্ষাৎকারের এতই গুরুত্ব যে টম ডনকে বলেছিল পারিবারিক ব্যবসার জন্য সলট্‌সো যে প্রস্তাব দেবে, তার প্রস্তুতির জন্য একটা গোটা সন্ধ্যা লেগে যাবে। হেগেন সমস্ত খুঁটিনাটি গুছিয়ে নিতে চাইছিল, তাহলে একেবারে ভারশূন্য মনে ও প্রস্তুতি-পর্বের মিটিংটাতে যেতে পারবে।

মঙ্গলবার অনেক রাতে হেগেন যখন ক্যালিফর্নিয়া থেকে ফিরে য়োলট্‌সের সঙ্গে কথাবার্তার ফলাফল জানিয়েছিল, তখন ডন এতটুকু আশ্চর্য হয়েছেন বলে মনে হয়নি। হেগেনের কাছ থেকে তিনি বিস্তারিত বিবরণী শুনেছিলেন, সেই সুন্দর ছোট মেয়েটি আর তার মা'র কথা শুনে বিরূপতায় তাঁর মুখ বিকৃত হয়েছিল। বিড়বিড় করে মন্তব্য করেছিলেন, "কি জঘন্য!" তাঁর সব চাইতে আপত্তিব্যঞ্জক কথা। শেষে হেগেনকে একটি মাত্র প্রশ্ন করেছিলেন, "লোকটার কি সত্যিকার পৌরুষ আছে?"

প্রশ্নটার কি মানে হতে পারে, তাই নিয়ে হেগেন অনেক ভেবেছিল। এক সঙ্গে অনেক বছর থাকার ফলে ও জানত যে সাধারণ লোকের চাইতে ডনের মূল্যবোধ এত আলাদা যে তাঁর কথারও অন্য মানে হতে পারে। য়োলট্‌সের কি ব্যক্তিত্ব আছে?

তার কি মনের জোর আছে? আছে বৈকি, কিন্তু সে-কথা ডন জানতে চাননি। ঐ চলচ্চিত্র প্রযোজকের কি এতটা মুরোদ আছে যে ধাপ্পায় ঘাবড়ায় না? ছবি করতে দেরি হলে যে বিস্তর আর্থিক ক্ষতি স্বীকার করতে হবে, তার প্রধান তারকার হেরোইনের নেশা এই গুজব রাষ্ট্র হলে যে নিন্দার ঝড় উঠবে, সে-সব কি সে বহন করতে রাজী আছে? আবার এর উত্তর হল, হ্যাঁ, আছে। কিন্তু ডন তাও জিজ্ঞাসা করেননি। শেষ পর্যন্ত মনে মনে হেগেন প্রশ্নটার প্রকৃত ব্যাখ্যাটাই ঠিক করে ফেলল। জ্যাক য়োলট্‌সের কি এতখানি পৌরুষ আছে যে আত্মসম্মানের জন্য, প্রতিশোধের জন্য, সব কিছু বিপন্ন করবার, সমস্ত হারাবার ঝুঁকি নিতে সে প্রস্তুত?

হেগেন একটু হাসল। সে খুব ক্বচিৎ হাসত, এখন কিন্তু সে ডনের সঙ্গে একটু পরিহাস না করে পারল না। "আপনি জানতে চাইছেন ও একজন সিসিলীয় কি না।" প্রসন্নভাবে মাথা দোলালেন ডন, পরিহাসটার মধ্যে যে আত্মপ্রসাদ ছিল সেটাকে আর তার যাথার্থ্যটাকে মেনে নিলেন।

ব্যস্, ঐ পর্যন্ত। পরদিন পর্যন্ত প্রশ্নটা নিয়ে চিন্তা করেছিলেন ডন। বুধবার বিকেলে হেগেনকে তাঁর বাড়িতে ডেকে, তাকে কিছু আদেশ দিয়েছিলেন। সেই আদেশ পালন করতেই হেগেনের বাকি দিনটা কেটেছিল; শ্রদ্ধায় অভিভূত হয়ে

গেছিল সে। ডন যে সমস্যার সমাধান করে ফেলেছেন, সে-বিষয়ে হেগেনের মনে কোনো সন্দেহই ছিল না; য়োলট্‌স্ নিশ্চয়ই কাল সকালে টেলিফোন করে জানিয়ে দেবে যে তার নতুন যুদ্ধের ছবিতে, প্রধান ভূমিকায় নামবে জনি ফণ্টেন।

ঠিক সেই মুহূর্তে সত্যিই ফোন বেজেছিল, কিন্তু কথা বলছিল আমেরিগো বনাসেরা। কৃতজ্ঞতায় তার গলা কাঁপছিল। হেগেনকে সে অনুরোধ করল ডনের কাছে তার চিরকৃতজ্ঞতা নিবেদন করতে। তিনি তাকে একবার খবর দিলেই হল। দেবতুল্য ধর্মবাপের জন্য বনাসেরা প্রাণ পর্যন্ত দিতে প্রস্তুত। হেগেন কথা দিল সে অবশ্যই ডনকে জানাবে।

ডেলি নিউজ কাগজের মাঝের পাতায় বড় করে একটা ছবি বেরিয়েছিল, রাস্তার মধ্যিখানে জেরি ওয়াগনার আর কেভিন মুনান পড়ে আছে। অতি সুপটু বীভৎস ছবি, দেখে মনে হচ্ছিল ওরা মানুষের থেঁতলানো দেহাবশেষ। নিউজে লিখেছিল যে আশ্চর্যের বিষয় হল যে কেউ মরেনি, যদিও তাদের অনেক মাস হাসপাতালে পড়ে থাকতে হবে, এবং মুখ মেরামতের জন্য প্ল্যাস্টিক সার্জারির দরকার হবে।

হেগেন একটু লিখে নিল যে ক্লেমেন্‌জাকে বলতে হবে পলি গাটোর জন্য কিছু করা উচিত। মনে হচ্ছে লোকটা খুব দক্ষ।

এর পর ঝাড়া তিন ঘণ্টা ধরে হেগেন অতি দ্রুত সুপটু ভাবে কাজ করে গেল, ডনের জমিজমার আয়ের পাকা হিসাব, জলপাই-তেল আমদানির আর স্থাপত্য কোম্পানির আয়-ব্যয়ের হিসাব ইত্যাদি। আপাততঃ কোনোটা থেকেই খুব একটা লাভ হচ্ছিল না, কিন্তু যুদ্ধ শেষ হয়ে যাওয়াতে সবগুলো থেকেই মোটা মুনাফা আশা করা যেতে পারে। জনি ফণ্টেনের সমস্যাটা হেগেন প্রায় ভুলেই গেছিল, এমন সময় ওর সেক্রেটারি জানাল ক্যালিফর্নিয়া থেকে ফোন এসেছে। ফোন তুলে হেগেন বলল, "হেগেন বলছি।" মনে প্রত্যাশার শিহরণ লেগে গেছিল।

রাগে বিদ্বেষে বিকৃত, প্রায় চেনা যায় না এমন স্বরে য়োলট্‌স্ চেঁচিয়ে বলল, "বেল্লিক হারামজাদা, একশো বছরের জন্য তোমাদের জেলে পুরব। তোমাকে আমি দেখে নেব, তাতে আমি দেউলে হই আর যাই হই। তোমার ঐ জনি ফণ্টেনের অঙ্গচ্ছেদ করব, শুনতে পাচ্ছ, শালার ইতালীয় গর্ভস্রাব!"

হেগেন নরম গলায় বলল, "আমি আধা জর্মান, আধা আইরিশ।" অনেকক্ষণ চুপচাপের পর ফোন কেটে দেবার শব্দ হল। হেগেন মৃদু হাসল। এর মধ্যে একবারও য়োলট্‌স্ স্বয়ং ডন কর্লিয়নির বাপান্ত করেনি। প্রতিভার খাতির আছে।

জ্যাক য়োলট্‌স্ সর্বদা একা ঘুমোত। ওর খাটটা ছিল এত বড় যে দশজন লোক ধরে যেত, শোবার ঘরটা এত প্রকাণ্ড যে চলচ্চিত্রের একটা বল-রুমের দৃশ্য তোলা যেত। কিন্তু দশ বছর আগে ওর প্রথম স্ত্রীর মৃত্যুর পর থেকে ও একাই শুত। তার মানে নয় যে মেয়েদের সঙ্গে ওর কোনো দৈহিক সম্পর্ক ছিল না।

এতটা বয়স হওয়া সত্ত্বেও, ওর শারীরিক উদ্যম ছিল প্রচুর, কিন্তু আজকাল একমাত্র তরুণী কিশোরী ছাড়া কেউ ওকে উত্তেজিত করতে পারত না। এবং সন্ধ্যা বেলায় কয়েক ঘণ্টার মধ্যেই দেহের আর ধৈর্যের সহ্যসীমা অতিক্রান্ত হত।

যে কারণেই হোক এই বিশেষ বৃহস্পতিবারটিতে খুব ভোরে ওর ঘুম ভেঙে গেছিল। ভোরের আবছায়া আলোতে বিশাল শোবার ঘরটাকে কুয়াশা-মাখা ঘাসজমির মতো মনে হচ্ছিল। অনেক নিচে পায়ের কাছে, একটা পরিচিতি আকৃতি চোখে পড়তেই ধড়মড় করে য়োলট্‌স্ উঠে বসল, আরেকটু ভালো করে দেখবার জন্য। আকৃতিটা একটা ঘোড়ার মাথার মতো। তখনো শরীরটা ধাতস্থ না হওয়াতে, হাত বাড়িয়ে য়োলট্‌স্ টেবিলের ওপরকার রাত-বাতিটা জ্বালল।

যা দেখল তাতে ওর শরীর অপ্রকৃতিস্থ হয়ে উঠল। বুকের ওপর যেন বিশাল হাতুড়ির ঘা পড়ল, হৃৎপিণ্ড ধড়ফড় করতে লাগল, গা গুলিয়ে উঠল। পুরু দামী গালচের ওপর বমি ছিটকে পড়ল।

বিশাল ঘোড়া খারটুমের কালো রেশমের মতো কালো কাটা মুণ্ডুটা এক দলা ঘনীভূত রক্তের ওপর বসানো। সাদা দড়ির মতো স্নায়ুগুলো দেখা যাচ্ছিল। মুখে ফেনা; আপেলের মতো বড় বড় চোখ দুটি সোনার মতো উজ্জ্বল ছিল, এখন সেগুলি বাসি-জমাট-বাঁধা রক্তপাতে পচা ফলের রঙ ধরেছে। বিকট জান্তব ভীতিতে য়োলট্‌সের মন সহসা ভরে গেল, সেই আতঙ্কের চোটে চিৎকার করে চাকরদের ডাক দিল আর সেই আতঙ্কেরই বশবর্তী হয়ে হেগেনকে ফোনে ডেকে য়োলট্‌সের ঐ অসংযত শাসানি।

য়োলট্‌সের বাটলার ওর ঐ উন্মাদের প্রলাপ শুনে ঘাবড়ে গিয়ে ওর নিজের চিকিৎসককে আর স্টুডিওর প্রধান সহকারীকে ডেকেছিল। কিন্তু তারা এসে পৌছবার আগেই য়োলট্‌স্ নিজেকে সামলে নিয়েছিল।

য়োলট্‌স্ একেবারে স্তম্ভিত হয়ে গেছিল। এ কি রকম লোক যে ছয় লক্ষ টাকা দামের একটা ঘোড়াকে বিনাশ করতে পারে? একটা সতর্কবাণী নয়। কাজটাকে, কাজটার হুকুমটাকে রদ্ করবার জন্য কোনো আলোচনা পর্যন্ত নয়। এই নির্মমতা, মূল্য সম্বন্ধে এই নিছক অবজ্ঞা এমন একটা মানুষের পরিচয় দিচ্ছে যে নিজেই নিজের আইন, এমন কি নিজের ঈশ্বর। এমন একটি লোক, যার এই রকম স্বেচ্ছাচারের পিছনে একটা প্রচণ্ড ক্ষমতা আর চাতুর্য কাজ করছে, তার ফলে য়োলট্‌সের আস্তাবলের নিরাপত্তা ব্যবস্থা একেবারে নস্যাৎ হয়ে গেছে! ততক্ষণে য়োলট্‌স্ খবর পেয়েছিল ঘোড়াটাকে আগে ওষুধ খাইয়ে একেবারে বেহুঁস করে ফেলে, তারপর ধীরেসুস্থে একটা কুড়ুল দিয়ে ঐ বিরাট তিনকোণা মুণ্ডুটাকে আলাদা করে ফেলা হয়েছিল। রাতে যাদের পাহারার ডিউটি ছিল তারা বলছে তারা কোনো শব্দই শুনতে পায়নি। য়োলট্‌সের মতে সেটা অসম্ভব। ওদের দিয়ে কথা বলানো যেতে পারে। ওদের টাকা দিয়ে কিনে রাখা হয়েছিল, কে কিনেছিল সেটা স্বীকার করতে ওদের বাধ্য করা যেতে পারে।

য়োলট্‌স্‌ মোটেই নির্বোধ ছিল না। তবে বড় বেশি দাম্ভিক। ও ভেবেছিল ওর নিজের এলাকায় ওর যা ক্ষমতা, সেটা বুঝি ডন কর্লিয়নির ক্ষমতার চাইতে প্রবল। সে-কথা যে সত্যি নয়, তার একটু প্রমাণ পাবার ওর দরকার ছিল। বার্তাটা ওর হৃদয়ঙ্গম হয়েছিল। বার্তাটা হল যে ওর যতই না ধনসম্পদ, যুক্তরাষ্ট্রের প্রেসিডেন্টের পৃষ্ঠপোষকতা এবং এফ. বি. আইয়ের পরিচালকের বন্ধুত্বের ওপর দাবি থাকুক, অখ্যাত একটা ইতালীয় তেল আমদানিকার ওর হত্যার ব্যবস্থা করবে। বাস্তবিকই তাই করবে। কেন না একটা চলচ্চিত্রে জনি ফন্টেনকে তার ঈপ্সিত ভূমিকা দেওয়া হচ্ছে না। ব্যাপারটা একেবারে অবিশ্বাস্য। ও রকম আচরণ করবার কারো অধিকার নেই। লোকে ওরকম আচরণ করলে, পৃথিবীটার আর বাকি থাকল কি? স্রেফ পাগলামি। ওর মানেটা দাঁড়ায় যে নিজের ব্যবসায়ে, নিজের টাকা খরচ করে নিজের হুকুম চালাবার ক্ষমতা থাকা সত্ত্বেও নিজের ইচ্ছামতো কাজ করা যায় না। এ যে কামিউনিস্টবাদের চাইতেও দশগুণ খারাপ। এ সব ভেঙে দেওয়া উচিত। এ সব চলতে দেওয়া কখনোই ঠিক নয়।

ডাক্তার ওকে মৃদু সেডেটিভ্‌ দিতে চাইলে য়োলট্‌স্‌ আপত্তি করেনি। এতে শরীরটা কিছুটা ঠাণ্ডা হওয়াতে, যুক্তিযুক্ত ভাবে চিন্তা করার সুবিধা হল। আসলে যাতে ও স্তম্ভিত হয়ে গেছিল, সেটি হল ঐ কর্লিয়নি লোকটা কেমন অবলীলাক্রমে ছয় লক্ষ ডলার দামের একটা বিশ্ববিখ্যাত ঘোড়াকে বিনাশ করার আদেশ দিয়ে দিল। ছয় লক্ষ ডলার। আর এ তো সবে কলির সন্ধ্যে। য়োলট্‌স্‌ শিউরে উঠল। নিজের চেষ্টায় কেমন একটা জীবন গড়ে তুলেছে সে বিষয়ে সে ভাবতে লাগল। দস্তুর মতো বড়লোক। তর্জনী হেলনে এবং কন্‌ট্র্যাক্টের প্রতিশ্রুতি দিলেই, বিশ্বের সেরা সুন্দরীরা ওর হাতের মুঠোয়। রাজারানাদের বাড়িতে ও অতিথি হয়। টাকা ও ক্ষমতার সাহায্যে যতটা সম্ভব নিখুঁত জীবন যাপন করে। একটা খেয়ালের জন্য এসব বিপন্ন করা পাগলামি। হয়তো কর্লিয়নির নাগাল পাওয়া যেতে পারে। ঘোড়দৌড়ের ঘোড়া মারলে, আইন কি শাস্তির ব্যবস্থা করেছে? পাগলের মতো হাসতে লাগল য়োলট্‌স্‌, ওর ডাক্তার আর চাকররা ভয় ও উদ্বেগের সঙ্গে চেয়ে রইল। হঠাৎ একটা খেয়াল হল। একজন লোক তাচ্ছিল্যের সঙ্গে এরকম দাম্ভিকভাবে ওর ক্ষমতাকে কাঁচকলা দেখিয়েছে বলে ও যে সারা ক্যালিফর্নিয়ার কাছে হাস্যাস্পদ হবে; তার ফলে য়োলট্‌স্‌ মন ঠিক করে ফেলল। ঐ কারণে এবং হয়তো তাহলে ওরা ওকে নাও মারতে পারে এই ভেবে। হয়তো এর চাইতে ধূর্ত আর বেদনাদায়ক কোনো মতলব জমা আছে ওদের।

প্রয়োজনীয় আদেশ দিয়েছিল য়োলট্‌স্‌। সঙ্গে সঙ্গে ওর বিশ্বস্ত ব্যক্তিগত কর্মচারীরা কাজে লেগে গেল। স্টুডিওর আর য়োলট্‌সের নিজের চিরন্তন আক্রোশের ভয় দেখিয়ে, চাকরদের আর ডাক্তারকে প্রতিজ্ঞা করিয়ে নেওয়া হল যে কাউকে কিছু বলবে না। সংবাদপত্রে খবর দেওয়া হল, ঘোড়দৌড়ের ঘোড়া খারটুমের কোনো কঠিন রোগের দরুণ মৃত্যু হয়েছে, ইংল্যাণ্ড থেকে আসবার পথে জাহাজেই

ব্যধির সংক্রমণ হয়ে থাকবে। য়োলট্সের সম্পত্তির একটি গোপন স্থানে ঘোড়ার দেহ সমাধিস্থ হল।

এ সবের ছয় ঘণ্টা বাদে চলচ্চিত্রের কার্যকরী প্রযোজক জনি ফণ্টেনকে টেলিফোন করে জানাল সে যেন আগামী সোমবার কাজের জন্য স্টুডিওতে উপস্থিত থাকে।

সেদিন সন্ধ্যায় হেগেন ডনের বাড়ি গিয়েছিল, পরদিন ভার্জিল সলট্সোর সঙ্গে জরুরী বৈঠকের জন্য তাঁকে প্রস্তুত করে নিতে। ডন তাঁর বড় ছেলেকে উপস্থিত থাকতে বলেছিলেন; সনি কর্লিয়নির ভারি কিউপিড মুখটা ক্লান্তিতে অবসন্ন, থেকে থেকে সে এক গেলাস জলে চুমুক দিচ্ছিল। হেগেনের মনে হল নিশ্চয় ঐ নীত-কনের সঙ্গে এখনো খুব চালাচ্ছে। এ আরেকটা দুশ্চিন্তার কারণ।

তাঁর ডি নোবিলি চুরুটটি টানতে টানতে ডন কর্লিয়নি আরাম-কেদারায় বসলেন। ঐ রকম এক বাক্স চুরুট হেগেন সর্বদা তার ঘরে রাখত। অনেক চেষ্টা করেছিল ডনকে ওটা ছেড়ে হাভানা ধরাতে, কিন্তু তিনি বলতেন হাভানা তাঁর গলায় ধরে।

ডন জিজ্ঞাসা করলেন, "যা যা জানা দরকার, সব আমাদের জানা হয়ে গেছে কি?"

হেগেন একটা মোড়ক খুলল, তার মধ্যে ওর সব প্রয়োজনীয় তথ্য লেখা ছিল। ঐ নোটগুলোর মধ্যে এমন কিছু ছিল না যার জন্য ওদের ওপর কোনো দোষারোপ করা চলে, খালি দু-একটি দুর্বোধ্য কথার স্মারক-লিপি, যাতে প্রয়োজনীয় কোনো তথ্য বাদ পড়ে না যায়। হেগেন বলল, "সলট্সো আমাদের সহযোগিতা চাইতে আসছেন। উনি আমাদের পক্ষ থেকে দশ লক্ষ ডলারের মূলধন প্রার্থনা করবেন এবং কথা দেবেন তার জন্য আমাদের আইনের কবলে পড়তে হবে না। তার বদলে আমরা ব্যবসার একটা অংশ পাব, কতখানি তা অবশ্য কেউ জানে না। টাটাগ্লিয়া পরিবার সলট্সোর জামিন হচ্ছে, তারাও হয়তো একটা অংশ নেবে। ব্যবসাটা হল মাদক দ্রব্যের। তুর্কিতে সলট্সোর যোগসূত্র আছে, সেখানে পপি ফুলের চাষ হয়। সেখান থেকে জিনিসটাকে সিসিলিতে পাঠানো হয়। কোনোই অসুবিধা নেই। সিসিলিতে ওঁর কারখানা আছে, তারা আফিং থেকে হেরোইন বানায়। ওঁর সব নিরাপত্তা ব্যবস্থা আছে, তাতে দরকার হলে কারবারটা মর্ফিনে নামিয়ে ফেলা যায়, আবার হেরোইনে তোলা যায়। যদ্দূর মনে হচ্ছে সিসিলির হেরোইন তৈরির কারখানার ভালো নিরাপত্তা ব্যবস্থা। একমাত্র অসুবিধা হল তৈরি জিনিসটা এ দেশে আনা এবং তার বিলি-ব্যবস্থা করা। তাছাড়া প্রাথমিক মূলধনও লাগবে। দশ লক্ষ ডলার তো আর গাছে হয় না।" হেগেন দেখল ডন কর্লিয়নি মুখ বিকৃত করেছেন। ব্যবসাবাণিজ্যের মধ্যে নিষ্প্রয়োজন চাল দেওয়া বুড়ো ভদ্রলোকের পছন্দ ছিল না। তাড়াতাড়ি হেগেন বলে চলল "ওরা সলট্সোকে 'তুর্ক'

বলে ডাকে। তার দুটো কারণ। প্রথম কথা উনি, দীর্ঘকাল ঐ দেশে কাটিয়েছেন আর শোনা যায় ওঁর নাকি তুর্কী স্ত্রী আর ছেলেমেয়ে আছে। দ্বিতীয় কথা ছোরা খেলাতে উনি ওস্তাদ, অন্ততঃ কম বয়সে তাই ছিলেন। তবে শুধু ব্যবসা সংক্রান্ত ঝামেলায় এবং তাও যদি কোনো ন্যায্য অভিযোগ থাকত। ভারি দক্ষ লোক, নিজের মুনিব নিজে। তবে ওঁর রেকর্ড আছে, দুবার জেল খেটেছেন, একবার ইতালীতে, একবার যুক্তরাষ্ট্র, কর্তৃপক্ষ ওঁকে মাদক ব্যবসায়ী বলে চিনে রেখেছে। এতে আমাদের একটু সুবিধা হয়ে যেতে পারে। অর্থাৎ ওঁকে কখনো সাক্ষ্য দেবার অধিকার দেওয়া হবে না, কারণ উনি ঐ ব্যবসার পাণ্ডা বলে পরিচিত, তাছাড়া ওঁর জেল খাটার রেকর্ড আছে। তার ওপর ওঁর মার্কিনী স্ত্রীও আছেন, তিনটি ছেলেমেয়ে আছে, সৎ স্বামী ও বাপ বলে নামও আছে। যতক্ষণ উনি জানতে পারছেন যে ওদের জীবনযাত্রার জন্য টাকাকড়ির অভাব হবে না, ততক্ষণ উনি যে-কোনো ঝুঁকি ঘাড়ে নিতে প্রস্তুত আছেন।”

চুরুট ফুঁকতে ফুঁকতে ডন বললেন, “সনি, তোমার কি মত ?” সনি কি বলবে হেগেনের জানা ছিল। ডনের বুড়ো আঙুলের তলায় থেকে সনি হাঁপিয়ে উঠছিল। ও নিজের একটা স্বাধীন দায়িত্ব চাইছিল। এই রকম একটা কিছু হলে তো কথাই নেই।

স্কচ্ হুইস্কিতে লম্বা চুমুক দিয়ে সনি বলল, “ঐ সাদা গুঁড়োতে মেলা টাকা। কিন্তু বিপদও আছে। কেউ কেউ কুড়ি বছরের মেয়াদের মামলায় পড়ে যেতে পারে। আমার মতে যদি হাতে-কলমে কাজ থেকে সরে থাকি এবং শুধু প্রশ্রয় আর অর্থ দিই, তাহলে ভালোই হয়।”

হেগেন সনির দিকে সপ্রশংস দৃষ্টি দিল। ব্যাটা ভালো করেই তাস সাজিয়েছে। প্রকট ব্যবস্থার কথাই শুধু তুলেছে, ওর পক্ষে সে-ই ভালো। ডন চুরুট ফুঁকতে ফুঁকতে বললেন, “আর টম, তুমি কি বল ?”

সম্পূর্ণ সততা রক্ষা করার জন্য হেগেন নিজেকে তৈরি করে নিল। সে ততক্ষণে এই সিদ্ধান্তে পৌঁছেছিল যে ডন কখনো সলট্সোর প্রস্তাবে সম্মত হবেন না। কিন্তু তার চাইতেও খারাপ হল, হেগেনের দৃঢ় বিশ্বাস ছিল যে তার অভিজ্ঞতায় যেটা ক্বচিৎ হয়, এবার তাই হয়েছে, ডন ব্যাপারটাকে ভালো করে তলিয়ে দেখেননি। উনি যথেষ্ট দূরদৃষ্টি প্রয়োগ করছেন না।

ওকে উৎসাহ দিয়ে ডন বললেন, “বলেই ফেল, টম, সিসিলীয় কনসিলিওরিরাও সব সময় তাদের মালিকদের সঙ্গে একমত হয় না।” সকলে হেসে উঠল।

হেগেন বলল, “আমার মনে হয় আপনার রাজী হওয়াই উচিত। প্রকট কারণগুলো তো আপনি বুঝতেই পারছেন। কিন্তু সব চাইতে প্রধান কারণ হলো এই : অন্য যে-কোনো ব্যবসার চাইতে মাদকের ব্যবসায় বেশি লাভের সম্ভাবনা। আমরা এর মধ্যে না ঢুকলে আর কেউ ঢুকে যাবে। হয়তো টাটাগ্লিয়া পরিবার ঢুকবে। ব্যবসা থেকে যে মুনাফা পাবে, তাই নিয়ে ওরা আরো বেশি করে পুলিসের আর রাজনৈতিক

পৃষ্ঠপোষকতা কিনে ফেলবে। আমাদের চাইতে ওদের বেশি প্রতিপত্তি হবে। শেষ-মেষ ওরা আমাদের পিছনে লাগবে, আমাদের যা আছে সেটিও গাপ করবার উদ্দেশ্যে। দেশে দেশে যেমন হয়। অন্যরা অস্ত্রশস্ত্র বাড়ালে আমাদেরও বাড়াতে হয়। অন্যদের যদি আর্থিক ক্ষমতা আমাদের চাইতে বেশি হয়, তারা আমাদের আশঙ্কার কারণ হয়ে ওঠে। এখন আমাদের হাতে জুয়োর ক্ষেত্রটা আছে, ইউনিয়নগুলো আছে, এতাবৎ ওগুলোই হল সবার সেরা জিনিস। তবু আমি মনে করি ভবিষ্যতে মাদক ব্যবসাই হবে সেরা ব্যবসা। আমার মতে ও-ব্যবসার খানিকটা হস্তগত করতে না পারলে, আমাদের যা আছে তাও বিপন্ন হবে। হয়তো এক্ষুনি হবে না, কিন্তু দশ বছর বাদে হবে।"

মনে হল এ-কথা শুনে ডন অত্যন্ত প্রভাবিত হয়েছেন। চুরুট ফুঁকতে ফুঁকতে নিচু গলায় বললেন, "বলা বাহুল্য সেটাই সব চাইতে বড় কথা।" দীর্ঘনিশ্বাস ফেলে উঠে দাঁড়িয়ে জিজ্ঞাসা করলেন, "কাফেরটার সঙ্গে কাল কখন দেখা করতে হবে?"

আশান্বিত ভাবে হেগেন বলল, "উনি এখানে বেলা দশটায় আসবেন।" কে জানে, ডন হয়তো রাজীও হয়ে যেতে পারেন।

ডন বললেন,"আমার ইচ্ছা তোমরা দুজনেই আমার সঙ্গে উপস্থিত থাক।" উঠে পড়ে আড়মোড়া ভেঙে ডন ছেলের বাহু ধরলেন, "সান্তিনো আজ রাতে একটু ঘুমিও, ভূতের মতো চেহারা হয়েছে তোমার। শরীরটার দিকে একটু দৃষ্টি দিও, যৌবন কারো চিরকাল থাকে না।"

পিতৃস্নেহের এই প্রমাণটুকু লাভ করে, সনি আস্কারা পেয়ে হেগেন যে প্রশ্ন করতে সাহস পায়নি, তাই করে বসল, "বাবা, কাল তুমি কি উত্তর দেবে?"

ডন কর্লিয়নি মৃদু হাসলেন, "বিনিয়োগের হার আর অন্যান্য খুঁটিনাটি তথ্য না জেনেই কি করে বলি? তাছাড়া আজ রাতে এখানে যে জ্ঞান পেলাম, তাই নিয়ে একটু ভাববার সময় চাই তো। যাই বল, হঠকারিতা করার মানুষ তো আমি নই।" দরজা দিয়ে বেরিয়ে যাবার সময় কথাচ্ছলে হেগেনকে বললেন, "ভালো কথা তোমার নোটের মধ্যে এ-কথা লেখা আছে কি যে যুদ্ধের আগে বেশ্যার ব্যবসা করে তুর্ক তার খরচ চালাত? আজকাল টাটাগ্লিয়া পরিবার যেমন করে। ভুলে যাবার আগে ওটাও লিখে রাখ।" ডনের কণ্ঠস্বরে সামান্য একটু ব্যঙ্গের আভাস ছিল, হেগেনের মুখ লাল হয়ে উঠল। ইচ্ছা করেই ও সে-কথার উল্লেখ করেনি, ন্যায়তঃই করেনি, যেহেতু উপস্থিত বিষয়ের সঙ্গে বাস্তবিকই তার কোনো সম্বন্ধ ছিল না; তবে একটু ভাবনা হয়েছিল, ও-কথা শুনলে যদি ডনের সিদ্ধান্ত প্রভাবিত হয়। যৌন-বিষয়ে ওঁর গোঁড়ামির কথা সকলেই জানত।

ভার্জিল 'তুর্ক' সলট্‌সোর বলিষ্ঠ গড়ন, মাথায় মাঝারি মাপের, গায়ের রঙ কালো, লোকে ওকে স্বচ্ছন্দে সত্যিকার তুর্ক মনে করতে পারত। খাঁড়ার মতো নাক, নিষ্ঠুর কালো চোখ। তবু ওর ভারিক্কে ভাব দেখলে সমীহ হত।

দরজার কাছে ওকে অভ্যর্থনা করে, সনি কর্লিয়নি আপিস-ঘরে নিয়ে এল,

সেখানে হেগেনের সঙ্গে ডন অপেক্ষা করছিলেন। হেগেনের মনে হয়েছিল এক লুকা ব্রাসি ছাড়া এমন সাংঘাতিক চেহারার মানুষ সে কখনো দেখেনি।

সৌজন্য সহকারে সকলে সকলের করমর্দন করল। হেগেন ভাবল ডন যদি কখনো জিজ্ঞাসা করেন এ লোকটার পৌরুষ আছে কিনা, তার উত্তর হবে, হ্যাঁ, আছে। কোনো মানুষের মধ্যে হেগেন এমন একটা শক্তির বিকাশ দেখেনি। ডনের মধ্যেও না। বাস্তবিকই ওর পাশে ডনকে যতটা বিশেষত্বহীন মনে হচ্ছিল তেমন কখনো হত না। তাঁর অভিবাদনটাও যেন বড় বেশি সরল, বড় বেশি পাড়াগাঁইয়া বলে মনে হল।

এসেই সলট্‌সো কাজের কথা পাড়ল। ব্যবসা হল মাদক দ্রব্যের। সবই ঠিক হয়ে ছিল। তুর্কীর কয়েকটা পপিফুলের ক্ষেত তাকে বছরে এতখানি করে মাল জোগাবে বলে প্রতিশ্রুতি দিয়েছিল। ফ্রান্সে ওর একটা নিরাপদ কারখানা ছিল। সেখানে মরফিন তৈরি হত। সিসিলিতে ওর হেরোইন তৈরির কারখানার নিখুঁত নিরাপত্তা ব্যবস্থা। দুটি দেশেই চোরাই কারবারের মাল পৌছনো, এসব ব্যাপার যতটা নিরাপদ হতে পারে, ততটা নিরাপদ। যুক্তরাষ্ট্রে মাল ঢোকানোর জন্য শতকরা পাঁচ ভাগ লোকশান দিতে হবে, কারণ উভয় পক্ষই জানত যে এফ. বি. আই. কে সরাসরি ঘুষ দিয়ে হাত করা একেবারে অসম্ভব। তবু এন্তার লাভ, বিপদ প্রায় কিছুই নেই।

ডন তখন ভদ্রভাবে জিজ্ঞাসা করলেন, "তাহলে আমার কাছে আসা কেন? কোন্ দিক দিয়ে আমি আপনার উদারতার যোগ্য?"

সলট্‌সোর কালো মুখে কোনো ভাব দেখা গেল না। সে বলল, "আমার নগদ কুড়ি লক্ষ ডলার দরকার। এবং এর সমান জরুরী কথা হল, আমার একজন বন্ধু দরকার, যার নানান মুখ্য স্থানে শক্তিশালী বন্ধুবান্ধব আছে। যেমন বছর কাটতে থাকবে আমার প্রতিনিধিদের কেউ কেউ ধরা পড়বে। এটা অনিবার্য। কথা দিচ্ছি, তাদের বিরুদ্ধে কোনো প্রমাণ থাকবে না। কাজেই যুক্তিযুক্ত ভাবে বলা চলে জজরা তাদের লঘু দণ্ড দেবেন। আমার এমন একজন বন্ধু দরকার, যে গ্যারান্টি দিতে পারবে যে আমার লোকজন বিপদে পড়লে, তাদের দুই-এক বছরের বেশি জেল খাটতে হবে না। তা হলেই ওরা মুখ খুলবে না। কিন্তু দশ-বিশ বছরের মেয়াদ হলে, কিছুই বলা যায় না। এ জগতে বহু দুর্বল মানুষও আছে। তারা মুখ খুলতে পারে, তাহলে আরো বিশিষ্ট ব্যক্তিরা বিপদে পড়তে পারে। আইনের হাত থেকে নিরাপত্তা না থাকলে চলবেই না। ডন কর্লিয়নি, আমি শুনেছি জুতো সাফওয়ালাদের পকেটে যত রূপোর টাকা থাকে, আপনার পকেটেও ততই জজ-সাহেব পোরা আছে।"

কষ্ট করে এই সাধুবাদের কোনো উত্তর দিলেন না ডন। জিজ্ঞাসা করলেন, "আমাদের পরিবারকে শতকরা কত দেবেন?"

সলট্‌সোর চোখ চকচক করে উঠল, "শতকরা পঞ্চাশ ভাগ।" একটু থেমে, এত

নরম গলায় কথা বলল যেন হাত বুলিয়ে দিচ্ছে, "প্রথম বছরে আপনার ভাগে পড়বে ত্রিশ কি চল্লিশ লক্ষ ডলার। তারপর আরো বাড়বে।"

ডন কর্লিয়নি বললেন, "টাটাগ্লিয়া পরিবার শতকরা কত পাবে ?"

এই প্রথম সলট্সো যেন একটু ঘাবড়ে গেল। "ওরা আমার নিজের ভাগ থেকে কিছু পাবে। কার্যকরী দিক থেকে আমার কিছু সহযোগিতার দরকার হবে।"

ডন কর্লিয়নি বললেন, "তাহলে আমি পঞ্চাশ ভাগ পাচ্ছি শুধু টাকা জোগাবার আর আইনের হাত থেকে রক্ষা করার জন্য। কার্যকরী দিকটা নিয়ে আমাকে মাথা ঘামাতে হবে না, আপনি কি এই কথা বলছেন ?"

সলট্সো মাথা নেড়ে তাঁর কথার সমর্থন করল, "কুড়ি লক্ষ ডলার দেওয়াকে আপনি যদি 'শুধু টাকা জোগানো' বলেন, তাহলে আপনাকে অভিনন্দন জানাই, ডন কর্লিয়নি।"

ডন শান্ত কণ্ঠে বললেন, "টাটাগ্লিয়াদের প্রতি শ্রদ্ধাবশতঃ আপনার সঙ্গে দেখা করতে রাজী হয়েছিলাম, তাছাড়া আমি শুনেছি আপনি নিজেও শ্রদ্ধার যোগ্য গাম্ভীর্যপূর্ণ মানুষ। আপনার প্রস্তাবে আমি রাজী হতে পারছি না, কেন পারছি না তাও বলছি। আপনার ব্যবসার লাভও যেমন বিস্তর, ঝুঁকিও তেমনি প্রচুর। আমি যদি আপনার কার্যকলাপে জড়িত হই, আমার অন্য ব্যবসার ক্ষতি হতে পারে। একথা সত্যি যে রাজনীতির ক্ষেত্রে আমার ঢের ঢের বন্ধু আছে, কিন্তু জুয়োর বদলে যদি আমি মাদক দ্রব্যের ব্যবসা করতাম, ওরা ততটা বন্ধুভাবাপন্ন হত না। ওদের মতে জুয়ো খেলা হল মদ খাওয়ার মতো, ওসব দোষে ক্ষতি নেই। কিন্তু মাদক দ্রব্যের কারবার বড় নোংরা ব্যবসা। না না, আপত্তি করবেন না। আমি ওদের মতামতের কথা বলছি, আমার নিজের নয়। কে কেমন করে জীবিকার উপায় করে, তাই নিয়ে আমি মাথা ঘামাই না। আমি যেটা বলতে চাইছি সেটা হল যে আপনার এই ব্যবাসার ঝুঁকি বড় বেশি। গত দশ বছর ধরে, আমার পরিবারের সকলে আরামে থেকেছে, কোনো বিপদ নেই, কোনো ক্ষতি নেই। এখন লোভের পরবশ হয়ে ওদের কিংবা ওদের জীবিকাকে আমি বিপন্ন করতে পারি না।"

সলট্সোর নৈরাশ্যের একমাত্র চিহ্ন দেখা গেল ঘরময় তার চকিত দৃষ্টির মধ্যে, যেন তার বড় আশা হয় হেগেন নয় সনি, তার পক্ষ অবলম্বন করে কিছু বলুক। তারপর সলট্সো বলল,"আপনি কি আপনার কুড়ি লক্ষের নিরাপত্তা সম্বন্ধে চিন্তিত হচ্ছেন ?"

ডনের মুখে শীতল হাসি, "না।"

সলট্সো আরেকবার চেষ্টা করে দেখল, "টাটাগ্লিয়া পরিবার আপনার টাকারও গ্যারান্টি দেবে।"

ঠিক এই সময় সনি কর্লিয়নি বিচারে এবং পদ্ধতিতে একটি অমার্জনীয় ভুল করে বসল। সে ব্যগ্রভাবে বলল, "টাটাগ্লিয়া পরিবার আমাদের কাছ থেকে কোনো পার্সেন্টেজ না নিয়েই আমাদের বিনিয়োগ ফেরত দেবার জামিন হবে ?"

এই বেচালে হেগেন একেবারে স্তম্ভিত। সে লক্ষ্য করল ডন বরফের মতো ঠাণ্ডা, আক্রোশপূর্ণ চোখে বড় ছেলের দিকে চাইলেন, আর সে তো অবুঝ ক্ষোভে জমে কাঠ। সলট্‌সোর চোখ আরেকবার চঞ্চল হয়ে উঠল, এবার সন্তোষে। ডনের কেল্লার দেয়ালে ফাটল দেখেছে সে। শেষে যখন ডন কথা বললেন, তাঁর কণ্ঠস্বরে বিদায়ের ইঙ্গিত শোনা গেল। তিনি বললেন, "যাদের বয়স কম, তাদের লোভ বেশি। এবং আজকাল তাদের কোনো ভদ্রতাজ্ঞানও নেই। বড়দের কথায় বাধা দেয়। নাক গলায়। কিন্তু আমার ছেলেমেয়েদের জন্য আমার কেমন একটা আবেগময় দুর্বলতা আছে, তাই বড় বেশি আদর দিয়ে ফেলেছি। সে তো দেখতেই পেলেন। সিনিয়র সলট্‌সো, আমার 'না'টা পাকা কথা। তবু এটুকু বলতে দিন, এই ব্যবসায়ে আপনার প্রচুর সাফল্য কামনা করি। এর সঙ্গে আমার নিজের ব্যবসার কোনো বিরোধ নেই। আপনাকে নিরাশ করতে হল বলে আমি বড় দুঃখিত।"

সলট্‌সো 'বাও' করল, ডনের করমর্দন করল, হেগেনের সঙ্গে বাইরে অপেক্ষমান নিজের গাড়ির কাছে গেল। হেগেনের কাছে বিদায় নেবার সময়ও তার মুখের ভাবান্তর দেখা গেল না।

ঘরে ফিরে আসতেই, হেগেনকে ডন জিজ্ঞাসা করলেন, "লোকটাকে কেমন মনে হল?"

নীরস কণ্ঠে হেগেন বলল, "মনে হল উনি একজন সিসিলীয়।" চিন্তান্বিত ভাবে ডন মাথা দোলালেন। তারপর ছেলের দিকে ফিরে কোমল কণ্ঠে বললেন, "সান্তিনো, নিজেদের পরিবারের বাইরের কারো কাছে কখনো নিজের মনের কথা প্রকাশ করবে না। তোমার নখের নিচে কি আছে কাউকে জানতে দেবে না। আমার মনে হচ্ছে ঐ অল্পবয়সী মেয়েটার সঙ্গে তুমি যে হাস্যকর খেল্ শুরু করেছ, তার ফলে তোমার বিচারবুদ্ধি গুলিয়ে যাচ্ছে। ওসব বন্ধ করে, একটু কাজের দিকে মন দাও দিকি। এখন আমার সামনে থেকে বিদায় হও।"

সনির মুখে অবাক হবার ভাব লক্ষ্য করল হেগেন, তার পর বাপের অনুযোগের ফলে একটু রাগও দেখা দিল। ও কি সত্যি ভেবেছিল ওর ঐ বিজয়ের কথা বাপ কিছুই জানেন না? আর ও কি এ-ও বুঝতে পারেনি যে আজ সকালে ও একটি মারাত্মক ভুল করে বসেছে? তাই যদি সত্যি হয়, তা হলে সান্তিনো কর্লিয়নি কখনো ডন হলে, হেগেন তার কনসিলিওরি হতে রাজী নয়।

সনি ঘর থেকে চলে যাওয়া পর্যন্ত ডন কর্লিয়নি অপেক্ষা করলেন। তারপর চামড়া-বাঁধানো আরাম-কেদারায় ঠেস দিয়ে বসে, তাঁকে কিছু পানীয় দিতে টমকে ইশারা করলেন। টম তাঁকে এক গেলাস 'অ্যানিসেট' ঢেলে দিল। ডন ওর দিকে চোখ তুলে বললেন, "লুকা ব্রাসিকে আমার সঙ্গে দেখা করতে বল।"

এই ব্যাপারের তিন মাস পরে হেগেন তার শহরের আপিসে বসে তাড়াতাড়ি দলিলপত্রের কাজ সারছিল, যাতে একটু শীঘ্র বেরিয়ে স্ত্রী আর ছেলেমেয়ের জন্য

মাইকেল দরজা দিয়ে বেরিয়ে যাবার আগে কে জিজ্ঞাসা করল, "আবার কখন তোমার সঙ্গে দেখা হবে ?"

মাইক ওকে চুমো খেয়ে বলল, "আমার ইচ্ছা তুমি তোমাদের ঐ অজ পাড়াগেঁয়ে শহরে ফিরে গিয়ে সমস্ত কথা একটু ভালো করে ভেবে দেখ। আমার ইচ্ছা নয় তুমি এই ব্যাপারে কোনো ভাবে জড়িয়ে পড়। বড়দিনের ছুটির পর আমি আবার কলেজে ফিরে যাব, তখন হ্যানভারেই দুজনার দেখা হবে, কেমন ?"

কে বলল, "বেশ।" দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখল মাইক দরজা দিয়ে বেরিয়ে গেল, লিফ্‌টে উঠবার আগে একবার হাত নাড়ল। এর আগে কখনো নিজেকে মাইকের সঙ্গে এত ঘনিষ্ঠ, এত নিগূঢ় প্রেমে আবদ্ধ বলে মনে হয়নি। এই সময় কেউ যদি ওকে বলত তিনটি বছর না পেরোলে মাইকের সঙ্গে আর দেখা হবে না, সে গভীর বেদনা কে সইতে পারত না।

ফ্রেঞ্চ হসপিটালের সামনে মাইকেল যখন ট্যাক্সি থেকে নামল, সে আশ্চর্য হয়ে দেখল যে রাস্তাটা সম্পূর্ণ জনমানবশূন্য। পরে হাসপাতালের ভিতরে ঢুকে, লবিটাকেও একেবারে জনহীন দেখে আরো আশ্চর্য হয়ে গেল। এর কি মানে! ক্লেমেন্‌জা টেসিও করছেটা কি ? যদিও ওরা ওয়েস্ট পয়েণ্টের সামরিক প্রশিক্ষণ পায়নি, তবু সামরিক পদ্ধতির এটুকু তো ওদের জানা ছিল যে পাহারাদার রাখতে হয়। লবিতে অন্ততঃ গোটা দুই লোক থাকা উচিত ছিল।

শেষ আগন্তুকরাও চলে গেছিল, প্রায় সাড়ে দশটা বেজে গেছিল। ততক্ষণে মাইকেল সজাগ, সচেতন হয়ে উঠেছিল। ইনফর্মেশন ডেস্কে ও দাঁড়াল না, বাবার ঘরের নম্বর ওর জানা ছিল, চার তলায়। স্বয়ংক্রিয় লিফ্‌টে চড়ে উঠে গেল মাইক। অবাক কাণ্ড, চার তলায় নার্সদের বসবার জায়গায় পৌঁছবার আগে কেউ ওকে থামাল না। নার্সের প্রশ্নের উত্তর না দিয়ে, মাইক বাবার ঘরে ঢুকল। দরজার বাইরে কেউ ছিল না। যে দুজন গোয়েন্দার ওখানে থাকার কথা ছিল, বাবাকে পাহারা দেবার এবং প্রশ্ন করার উদ্দেশ্যে, তারাই বা কোন চুলোয় গেল ? টেসিও, ক্লেমেন্‌জার লোকরা কোথায় ? ঘরের মধ্যে কেউ আছে নাকি ? কিন্তু দরজাটা খোলাই ছিল। মাইকেল ভিতরে গেল।

খাটে কেউ একজন শুয়েছিল। জানলার কাচের মধ্যে দিয়ে ডিসেম্বরের শীতল চাঁদের আলো এসে খাটে পড়েছিল, মাইকেল ওর বাবার মুখটা দেখতে পেল। তখন পর্যন্ত তাঁর মুখে কোনো ভাব ছিল না, অসমান নিশ্বাস, বুকটার বড় মৃদু ওঠা-পড়া। ইস্পাতের ফাঁসিকাঠ থেকে নল ঝুলে এসে নাসারন্ধ্রে ঢুকেছে। নিচের মেঝেতে একটা কাচের আধারে পাকস্থলীর অশুদ্ধ বস্তু অন্য নল দিয়ে বেরিয়ে এসে জমা হচ্ছে। কয়েক মিনিট সেখানে রইল মাইক, দেখে নিল বাবা ভালো ভাবেই রয়েছেন, তারপর পিছু হটে ঘর থেকে বেরিয়ে এল।

নার্সকে বলল, "আমার নাম মাইকেল কর্লিয়নি, আমি বাবার কাছে শুধু একটু

বসে থাকতে চাই। যে গোয়েন্দাদের পাহারা দেবার কথা ছিল, তারা কোথায় গেল ?"

নার্সটির বয়স কম, দেখতে সুন্দর, নিজের পদগত ক্ষমতার ওপর অগাধ আস্থা। সে বলল, "আপনার বাবার কাছে বড্ড বেশি লোকজন আসছিল, হাসপাতালের কাজের ব্যাঘাত হচ্ছিল। দশ মিনিট আগে পুলিসের লোক এসে তাদের সবাইকে ভাগিয়ে দিয়েছে। আর সবে পাঁচ মিনিট হল হেডকোয়ার্টার থেকে জরুরী টেলিফোন এসেছিল, পুলিসদের ডেকে দিলাম, তারপর তারাও চলে গেল। কিন্তু একটুও চিন্তা করবেন না। আমি একটু পর-পরই আপনার বাবার ঘরে উঁকি মারছি, সেখান থেকে টুঁ শব্দটি শুনতে পাচ্ছি না। ঐ জন্যেই দরজাগুলো খুলে রাখা হয়।"

মাইকেল "বলল, ধন্যবাদ। আমি একটু বাবার কাছে বসি, কেমন ?"

মেয়েটি ওর দিকে চেয়ে হেসে বলল, "একটুক্ষণ বসুন, তারপর কিন্তু আপনাকে চলে যেতে হবে। এই রকমই নিয়ম, জানেন তো।"

মাইকেল বাবার ঘরে ফিরে গেল। ফোন তুলে হাসপাতালের অপারেটরের কাছে লং বীচের নম্বর চাইল, কোণায় আপিস-ঘরের নম্বর। সনি উত্তর দিল। মাইকেল ফিসফিস করে বলল, "সনি, আমি হাসপাতাল থেকে বলছি। এখানে দেরি করে এসে দেখি, কেউ কোথাও নেই। টেসিওর লোকরা কেউ নেই। দরজায় গোয়েন্দারা নেই। বাবা একেবারে অরক্ষিত অবস্থায় আছেন।" মাইকের গলা কাঁপছিল।

অনেকক্ষণ নীরব থাকার পর উল্টো দিক থেকে সনির গলা শোনা গেল, চাপা এবং উদ্বিগ্ন, "এটা হল সলট্‌সোর চাল, যার কথা তুমি বলেছিলে।"

মাইক বলল, "আমারও তাই মনে হচ্ছে। কিন্তু ও কি করে পুলিসের লোকদের সবাইকে সরাতে পারল ? তারা গেলই বা কোথায় ? টেসিওর লোকদের কি হয়েছে ? কি সর্বনাশ, সলট্‌সো ব্যাটা বজ্জাত কি নিউ ইয়র্কের পুলিস ডিপার্টমেণ্টকেও হাত করে ফেলেছে নাকি ?"

সান্ত্বনার সুরে সনি বলল, "ব্যস্ত হয়ো না, ভাই। আমাদের কপাল ভালো বলতে হবে যে তুমি এত দেরি করে হাসপাতালে গেলে। বাবার ঘরেই থাকো। ভিতর থেকে দরজা বন্ধ করে দাও। পনেরো মিনিটের মধ্যে কয়েকজন লোক পাঠাচ্ছি, কয়েকটা ফোন করতে যেটুকু সময় লাগবে। চুপ করে বসে থাক, ঘাবড়িও না। ঠিক আছে, ভাই।"

মাইকেল বলল, "না, ঘাবড়াব না।" এই ব্যাপারটা শুরু হয়ে অবধি এই প্রথম একটা প্রচণ্ড রাগ ওকে পেয়ে বসল, বাবার শত্রুদের ওপর হিমশীতল একটা বিদ্বেষ। ফোন তুলে, ঘণ্টি বাজিয়ে মাইক নার্সকে ডাকল। এবার সে সনির পরামর্শ অমান্য করে, নিজের বিচার মতো কাজ করবে স্থির করল। নার্স আসতেই, মাইক বলল, "তোমাকে ভয় পাইয়ে দিতে চাই না, কিন্তু বাবাকে এক্ষুনি এখান

থেকে সরাতে হবে। অন্য ঘরে, কিংবা অন্য তলায়। ঐসব টিউবগুলো খুলে ফেলতে পারবে ? যাতে খাটটাকে চাকার ওপর ঠেলে বের করে নেওয়া যায়।"

নার্স বলল, "তাই কখনো হয় ? ডাক্তারের অনুমতি নিতে হবে যে।"

মাইকেল দ্রুতকণ্ঠে বলল, "কাগজে নিশ্চয় বাবার কথা পড়েছ। দেখতেই পাচ্ছ আজ ওঁকে পাহারা দেবার কেউ নেই। আমি এক্ষুনি খবর পেলাম, ওঁকে মেরে ফেলবার জন্য কয়েকজন লোক এই হাসপাতালে আসবে। দয়া করে আমার কথা বিশ্বাস কর, আমাকে সাহায্য কর।"

মাইকেলের আশ্চর্য ক্ষমতা ছিল, ইচ্ছা করলেই সবাইকে প্রভাবিত করতে পারত।

নার্স বলল, "টিউব খুলবার দরকার নেই, খাটের সঙ্গে ঐ স্ট্যাণ্ডটারও চাকা গড়িয়ে নিয়ে যাওয়া যায়।"

মাইক ফিসফিস করে বলল, "খালি ঘর আছে ?"

নার্স বলল, "হলের ও মাথায় আছে।"

কয়েক মিনিটের মধ্যেই, দ্রুত দক্ষভাবে কাজ সারা হল। তারপর মাইকেল নার্সকে বলল, "যতক্ষণ না সাহায্য এসে পৌঁছয়, ওঁর সঙ্গে এখানে থেকো। যদি বাইরে তোমার নিজের জায়গায় থাক, তাহলে তুমিও আহত হতে পার।

ঠিক সেই মুহূর্তে মাইকেল বিছানা থেকে বাবার গলার স্বর শুনতে পেল, গলাটা ভাঙা কিন্তু জোরালো, "মাইকেল তুমি নাকি ? কি হয়েছে, ব্যাপারটা কি ?"

খাটের ওপর ঝুঁকে পড়ে, বাবার হাতটা নিজের হাতে ধরল মাইক, "আমি মাইক। ভয় পেও না। শোন, বাবা, একটুও শব্দ কর না। বিশেষতঃ কেউ যদি এসে তোমার নাম ধরে ডাকে। কয়েকটা লোক তোমাকে মেরে ফেলতে চায়, বুঝতে পারছ ? কিন্তু আমি এখানে আছি, তোমার কোনো ভয় নেই।"

তখনো ডন কর্লিয়নি সম্পূর্ণ উপলব্ধি করতে পারছিলেন না কাল তাঁর কি হয়েছিল ; শরীরে অসহ্য যন্ত্রণা, তবু কনিষ্ঠ পুত্রের দিকে সদাশয় ভাবে হাসলেন, দেহে শক্তি নেই কিন্তু মনের ইচ্ছা তাকে বলেন, "এখন কেন ভয় পাব ? বারো বছর বয়স থেকে কত অচেনা লোক আমাকে মেরে ফেলবার জন্যে এসেছে।"

## দশ

হাসপাতালটি ছোট, বে-সরকারী, তারপর একটিমাত্র প্রবেশপথ। জানলা দিয়ে মাইকেল নিচে রাস্তার দিকে তাকাল। বাঁকা একটা উঠোন থেকে সিঁড়ি দিয়ে রাস্তায় নেমে যাওয়া যেত, রাস্তায় একটাও গাড়ি ছিল না। কিন্তু হাসপাতালের ভিতরে যে-ই আসুক, তাকে ঐ একটি প্রবেশপথ দিয়েই আসতে হত। মাইকেল জানত হাতে বেশি সময় নেই, তাই দৌড়ে ঘর থেকে বেরিয়ে, চার প্রস্থ সিঁড়ি নেমে, এক তলার চওড়া সদর দরজা দিয়ে বেরিয়ে বাইরে এল। এক ধারে অ্যাম্বু-

লেন্স রাখার বাঁধানো জায়গাটা দেখা গেল, কিন্তু সেখানেও কোনো গাড়ি কিংবা অ্যাম্বুলেন্স ছিল না।

হাসপাতালের বাইরে ফুটপাথে দাঁড়িয়ে মাইকেল একটা সিগারেট ধরাল। তারপর কোটের বোতাম খুলে রাস্তার একটা বাতির নিচে গিয়ে দাঁড়াল, যাতে সবাই তার মুখ দেখতে পায়। নাইন্থ অ্যাভেনিউ থেকে একজন যুবক তাড়াতাড়ি হেঁটে আসছিল, তার বগলের তলায় একটা প্যাকেট। যুবকের পরনে কম্ব্যাট-জ্যাকেট, মাথায় ঘন কালো চুলের রাশি। আলোর নিচে আসতেই মুখখানাকে চেনা-চেনা লাগল, কিন্তু কে তা ঠাওর হল না। এদিকে যুবক ওর সামনে এসে দাঁড়িয়ে, হাত বাড়িয়ে, ভারি ইতালীয় টান দিয়ে বলল, "ডন মাইকেল, আমাকে মনে নেই? আমি এন্‌জো, রুটিওয়ালা নাজরিনি পানিতেরার সহকারী, তাঁর জামাইও। আপনার বাবা সরকারকে বলে আমার অ্যামেরিকায় থাকার বন্দোবস্ত করেছিলেন, আমার প্রাণ বাঁচিয়েছিলেন।"

মাইকেল তার কর-মর্দন করল, এবার তাকে মনে পড়ল। এন্‌জো বলে চলল, "আপনার বাবাকে শ্রদ্ধা জানাতে এসেছি। এত রাতে কি আমাকে হাসপাতালে ঢুকতে দেবে?"

মৃদু হেসে মাইক মাথা নাড়ল। "না, তবু অনেক ধন্যবাদ। আমি ডনকে বলব তুমি এসেছিলে।" গর্জন করে একটা গাড়ি এল, মাইক অমনি সজাগ হয়ে উঠল। এন্‌জোকে বলল, "এখান থেকে শীগ্‌গির চলে যাও। গোলমাল হতে পারে। আর পুলিসের সঙ্গে গোলমালে জড়িত হয়ে কাজ নেই।"

ইতালীয় ছোকরার মুখে ভীতির ভাব দেখা গেল। পুলিসের সঙ্গে গোলমালে পড়ার ফলে দেশ থেকে বহিষ্কৃত হতে পারে, হয়তো নাগরিকত্বও পাবে না। ছোকরা কিন্তু তবু সটাং দাঁড়িয়ে রইল। ইতালীয় ভাষায় ফিসফিস করে বলল, "গোলমাল বাধলে, আমি এখানে থেকে সাহায্য করব। ধর্মবাপের কাছে সেটুকু ঋণী আমি।"

কথাটা মাইকেলের মনে লাগল। সবে আরেকবার তাকে চলে যেতে বলতে যাচ্ছিল, এমন সময় মনে হল, থেকেই যাক না ছোকরা। হাসপাতালের সামনে দুজন লোককে দেখলে হয়তো সলট্‌সোর দঙ্গলের কেউ কাজ হাসিল করতে এসে, পেছপাও হতে পারে। একজনকে দেখে কখনোই হবে না। এন্‌জোকে একটা সিগারেট দিয়ে, সেটি ধরিয়ে দিল মাইকেল। ডিসেম্বরের সেই শীতের রাতে দুজনে পথের আলোর নিচে দাঁড়িয়ে রইল। হাসপাতালের জানলার হলদে সার্সিগুলো বড়দিন উপলক্ষ্যে সবুজ পাতার মালায় দ্বিখণ্ডিত দেখাচ্ছিল, মনে হচ্ছিল তারা ওদের দিকে মিটমিট করে চাইছে। সিগারেট প্রায় শেষ হয়ে এসেছে এমন সময় নাইন্‌থ অ্যাভেনিউ থেকে একটা নিচু লম্বা কালো গাড়ি থার্টিয়েথ স্ট্রীটে ঢুকে ফুটপাত ঘেঁষে ওদের দিকে এগিয়ে এল। প্রায় থেমে গেছিল গাড়িটা। মাইকেল আরোহীদের মুখ দেখবার জন্য গাড়ির মধ্যে উঁকি মারল, নিজের অজ্ঞাতসারে ওর

শরীরটা কুঁকড়ে এল। গাড়িটা থামতে গিয়েও আবার বেগ বাড়িয়ে এগিয়ে গেল। মাইকেলকে কেউ চিনতে পেরেছিল। মাইক এন্‌জোকে আরেকটা সিগারেট দিতে গিয়ে লক্ষ্য করল রুটিওয়ালার হাত কাঁপছে। আশ্চর্য হয়ে দেখল নিজের হাত অকম্পিত।

বড়জোর দশ মিনিট ওরা পথে দাঁড়িয়ে সিগারেট খেল, তারপর পুলিস গাড়ির সাইরেনের শব্দে নৈশ বাতাস বিদীর্ণ হয়ে গেল। নাইন্‌থ্‌ অ্যাভেনিউ থেকে একটা টহলদার গাড়ি এত জোরে মোড় নিল যে টায়ারগুলো ফ্যাঁশ-ফ্যাঁশ করে উঠল; গাড়িটা হাসপাতালের সামনে থামল। পিছন পিছন আরো দুটো স্কোয়াড গাড়ি এসে দাঁড়াল। হাসপাতালের প্রবেশপথে ইউনিফর্ম পরা পুলিস আর গোয়েন্দা গিজগিজ করতে লাগল। মাইকেল একটা স্বস্তির নিশ্বাস ফেলল। সাবাস্‌ সনি! সে নিশ্চয় পত্রপাঠ পুলিসে খবর দিয়েছিল। ওদের দিকে মাইক এগিয়ে গেল।

দুজন বিশালদেহ হোঁৎকা পুলিসের লোক ওর দু হাত চেপে ধরল। আরেকজন দেখে নিল সঙ্গে বন্দুক আছে কিনা। লম্বা-চওড়া এক পুলিসের কাপ্তান, টুপিতে সোনালী ফিতে বসানো, সিঁড়ি দিয়ে উঠে এল, ওর লোকরা সসম্ভ্রমে সরে গিয়ে ওর যাবার পথ করে দিল। অতখানি মোটা মানুষ, টুপির নিচ থেকে দেখা যাচ্ছিল চুল পেকেছে, কিন্তু শরীর কেমন ক্ষিপ্র। মুখটা গোমাংসের মতো লাল। লোকটা মাইকেলের কাছে এসে কর্কশকণ্ঠে বলল, "আমার ধারণা ছিল তোমার মতো সব চালবাজ গুণ্ডাদের ফাটকে পোরা হয়েছে। তুমি কে হে, এখানে করছই বা কি?"

মাইকেলের পাশ থেকে একজন পুলিস বলল, "ওর কাছে অস্ত্রশস্ত্র নেই, ক্যাপ্টেন।"

মাইকেল কোনো উত্তর দিল না। পুলিসের এই কাপ্তানকে সে খুব নজর করে দেখছিল, আবেগশূন্য ভাবে ওর মুখ, ওর ইস্পাতের মতো নীল চোখ পর্যবেক্ষণ করছিল। সাধারণ পোশাক পরা একজন গোয়েন্দা বলল, "উনি হলেন মাইকেল কর্লিয়নি, ডনের ছেলে।"

শান্তকণ্ঠে মাইক জিজ্ঞাসা করল, "যে-সব গোয়েন্দাদের বাবাকে পাহারা দেবার কথা ছিল, তাদের কি হল? ও-কাজ থেকে কে তাদের সরাল।"

রাগের চোটে পুলিস কাপ্তনের মুখ আরো লাল হয়ে উঠল, "ব্যাটা বজ্জাত গুণ্ডা, কোথাকার কে তুমি যে আমাকে আমার কাজ শেখাতে এসেছ? আমি ওদের সরিয়েছি। যত সব ডেগো গুণ্ডারা কে কাকে খুন করল, তাতে আমার বয়ে গেল। যদি আমার কথায় কাজ হত, তাহলে তোমার বাপকে বাঁচাতে একটা আঙুল তুলতাম না। এবার এখান থেকে কেটে পড় দেখি। এই রাস্তা থেকে সরে পড়, হারামজাদা, আর রুগীদের সঙ্গে দেখা করবার নির্দিষ্ট সময় ছাড়া এই হাসপাতালে এসো না।"

মাইকেল তখনো মনোযোগ দিয়ে তার মুখ দেখছিল। ও যা বলল তাতে

মাইকের একটুও রাগ হয়নি। বিদ্যুৎবেগে ওর মস্তিষ্ক কাজ করছিল। এও কি সম্ভব যে ঐ প্রথম গাড়িতে সলট্সো ছিল এবং সে মাইককে হাসপাতালের সামনে দাঁড়িয়ে থাকতে দেখেছিল? এও কি সম্ভব যে তারপর সলট্সো গিয়ে এই কাপ্তানটাকে ফোন করে বলেছিলো, "এটা কি করে হল যে কর্লিয়নির লোকরা এখনো হাসপাতালের চারদিকে ঘুরে বেড়াচ্ছে? ওদের আটক করে রাখার জন্য তোমাদের না টাকা দেওয়া হয়েছে?" এ-ও কি সম্ভব যে সনি যেমন বলেছিল এ সমস্তই সযত্নে পূর্ব-পরিকল্পিত? সব ঠিক ঠিক মিলে যাচ্ছে। তখনো মাথা ঠাণ্ডা রেখে মাইক কাপ্তানকে বলল, "বাবার ঘরের চারদিকে তুমি পাহারাওয়ালা না বসানো পর্যন্ত আমি এখান থেকে নড়ছি না।"

কাপ্তান কোনো উত্তর না দিয়ে, পাশেই যে গোয়েন্দা দাঁড়িয়েছিল, তাকে বলল, "ফিল, এই হতভাগাকে আটক কর।"

গোয়েন্দাটি ইতস্ততঃ করে বলল, "ছোকরার কাছে অস্ত্র নেই, ক্যাপ্টেন! যুদ্ধে ওর বীরত্বের খ্যাতি ছিল, ও কখনো কোনো বে-আইনী কাজে জড়িত থাকেনি। কাগজে এই নিয়ে বিশ্রী সমালোচনা হতে পারে।"

কাপ্তান অমনি গোয়েন্দার দিকে রুখে দাঁড়িয়ে, রাগে মুখ লাল করে, গর্জন করে উঠল, "উচ্ছন্ন যাও! বলিনি ওকে আটক কর।"

মাইক তখনো ঠাণ্ডা মাথায় চিন্তা করছিল; একটুও রাগ না দেখিয়ে সুচিন্তিত বিদ্বেষের সঙ্গে সে বলল, "বাবাকে ঘায়েল করবার জন্য সলট্সো তোমাকে কত টাকা দিচ্ছে, ক্যাপ্টেন?"

তখন পুলিস-কাপ্তান ওর দিকে ফিরে, সেই দুই হোঁৎকা গোয়েন্দাদের বলল, "ওকে ধর।" মাইকেল টের পেল দু পাশ থেকে ওর দুই হাত ওরা চেপে ধরল। তারপর দেখতে পেল কাপ্তানের বজ্রমুষ্টি বাঁকা ভাবে ওর মুখের দিকে এগিয়ে আসছে। সরে যাবার চেষ্টা করল মাইক, তবু ঘুষিটা গিয়ে গালের হাড়ে লাগল। মাথার মধ্যে যেন একটা বিস্ফোরণ ঘটল। মুখের ভিতরটা রক্তে আর ছোট ছোট শক্ত হাড়ের কুঁচিতে ভরে গেল, কুচিগুলো যে ওর দাঁত মাইক সেটা বুঝল। আরো অনুভব করল যে মাথার একটা পাশ ফুলে উঠেছে, বাতাস পুরলে যেমন হয়। পায়ের কোনো ওজন ছিল না, পড়েই যেত, পুলিসের লোক দুটো যদি ওকে ধরে না রাখত। তখনো কিন্তু ওর জ্ঞান ছিল। সাধারণ পোশাক পরা গোয়েন্দাটি মাইকের সামনে এসে দাঁড়িয়েছিল, যাতে কাপ্তান ওকে আবার মারতে না পারে, সে বলছিল, "কি সর্বনাশ, কাপ্তান, ওকে বড়ই জখম করলেন যে!"

কাপ্তান জোরে জোরে বলল, "আমি ওকে ছুঁইনি। ও-ই আমাকে আক্রমণ করতে গিয়ে পড়ে গেছে। বুঝলে কথাটা? গ্রেপ্তার হতে আপত্তি করছিল।"

একটা লাল কুয়াশার মধ্যে দিয়ে মাইক দেখল আরো কয়েকটা গাড়ি এসে ফুটপাথের ধারে দাঁড়িয়েছে। গাড়ি থেকে লোকজন নামছিল। একজনকে চিনতেও পারল, সে হল ক্লেমেন্জার উকীল; সে পুলিস-কাপ্তানকে দৃঢ় কায়দাদুরস্ত ভাবে

বলছিল,"কর্লিয়নি পরিবার একটা বেসরকারী গোয়েন্দা কোম্পানিকে ভাড়া করেছে মিঃ কর্লিয়নিকে পাহারা দেবার জন্য। আমার সঙ্গে যে-সব লোক এসেছে তাদের বন্দুকের লাইসেন্স আছে,ক্যাপ্টেন। ওদের যদি আপনি গ্রেপ্তার করেন কাল সকালে একজন জজের সামনে আপনাকে উপস্থিত হয়ে কারণ দর্শাতে হবে।"

উকীল তারপর মাইকেলের দিকে ফিরে বলল, "যে তোমার এই হাল করেছে; তার নামে কি তুমি অভিযোগ আনতে চাও ?"

মাইকেলের কথা বলতে কষ্ট হচ্ছিল। চোয়াল দুটো একসঙ্গে মিলছিল না, তবু কোনোমতে বিড়বিড় করে বলল, "আমি পা পিছলে পড়ে গেছিলাম।" দেখলে কাপ্তান ওর দিকে ফিরেছে, চোখে জয়োল্লাসের দৃষ্টি। তার উত্তরে মাইক হাসবার চেষ্টা করল। ওর অভিপ্রায়, যেমন করে হোক মনের ঐ মধুর হিমশীতল ভাবটা, সারা দেহে প্রবাহিত বরফের মতো ঠাণ্ডা আক্রোশের ভাবটা গোপন করতে হবে। এখন মনের মধ্যে যা হচ্ছিল, সেটার সম্বন্ধে দুনিয়ার কাউকে সতর্ক করে দেবার ওর ইচ্ছা হচ্ছিল না। ডনেরও হত না। তারপরেই টের পেল ওকে হাসপাতালে নিয়ে যাওয়া হচ্ছে। তারপর মাইক জ্ঞান হারিয়েছিল।

সকালে উঠে মাইক দেখল ওর চোয়াল দুটি তার দিয়ে বাঁধা, আর মুখের বাঁ ধারের চারটে দাঁত নেই। খাটের পাশে হেগেন বসে ছিল।

মাইকেল জিজ্ঞাসা করল, "আমাকে কি ওষুধ দিয়ে বেহুঁস করা হয়েছিল।"

হেগেন বলল, "হ্যা। মাড়ি থেকে হাড়ের কুঁচি বের করতে হয়েছিল। ওরা ভাবল তাতে তোমার বড্ড ব্যথা লাগবে। তাছাড়া এমনিতেই তো প্রায় বেহুঁশ হয়েই ছিলে।"

মাইকেল জিজ্ঞাসা করল, "আর কোথাও জখম হয়েছি ?" হেগেন বলল, "না। সনি তোমাকে লং বীচের বাড়িতে নিয়ে যেতে চাইছে। যেতে পারবে মনে হয় ?"

মাইকেল বলল, "নিশ্চয়ই। ডন ভালো আছেন ?" হেগেনের মুখটা লাল হয়ে উঠল। "মনে হয় এবার ও সমস্যাটা মেটানো গেছে। একটা বেসরকারী গোয়েন্দা কোম্পানি ভাড়া করা হয়েছে, সমস্ত জায়গাটা আমাদের আয়ত্তের মধ্যে। গাড়িতে উঠে তোমাকে আরো বলব।"

ক্লেমেন্‌জা গাড়ি চালাচ্ছিল, মাইকেল আর হেগেন পিছনে বসে ছিল। মাইকের মাথা দপ-দপ করছিল। "কাল রাতে আসলে কি কাণ্ড ঘটেছিল তা তোমরা বের করতে পেরেছিলে কি ?"

হেগেন শান্ত ভাবে বলল, "সনির একজন লোক আছে পুলিসে, ঐ যে ফিলিপ্‌স্ বলে গোয়েন্দা, যে তোমাকে বাঁচাতে চেষ্টা করেছিল। ও-ই আমাদের সব জানিয়েছে। ম্যাক্‌ক্লাস্কি বলে ঐ পুলিসি-কাপ্তান পুলিসে ঢুকে অবধি বেজায় ঘুষ খায়। আমাদের পরিবারও ওকে প্রচুর টাকা দিয়েছে। ব্যাটা ভারি লোভী, তার ওপর ওকে বিশ্বাস করা যায় না। তবে সলট্‌সো নিশ্চয় দেদার টাকা দিয়েছে। রুগীদের সঙ্গে দেখা করবার সময় পেরিয়ে যাবামাত্র ম্যাক্‌ক্লাস্কি টেসিওর লোকদের

হাসপাতালের ভিতর থেকে, বাইরে থেকে ধরে নিয়ে গেছিল। কারো কারো সঙ্গে বন্দুক থাকা সত্ত্বেও কোনো সুবিধা করতে পারেনি। তারপর ডনের ঘরের দরজা থেকে সরকারী পাহারাদার গোয়েন্দাদেরও ব্যাটা সরিয়ে দিয়েছিল। বলেছিল ওদের আরেকটা কাজের জন্য দরকার. ওদের জায়গায় অন্য পুলিস এসে পাহারার ভার নেবে, কিন্তু ও-সব ওর চালাকি! সব ভুয়ো। ডনকে ঘায়েল করার সুবিধা করে দেবার জন্য হতভাগা টাকা খেয়েছিল। ফিলপ্‌স্‌ বলছে ও এমনি লোক যে আবার চেষ্টা করবে। সলট্‌সো নিশ্চয়ই শুরুতেই ওকে এন্তার টাকা দিয়ে রেখেছে আর কাজ হাসিল হলে আকাশ থেকে চাঁদ পেড়ে দেবে বলেছে।"

"আমার আহত হওয়ার কথা কাগজে বেরিয়েছিল ?

হেগেন বলল, "না। ওটা আমরা চেপে গেছি। কেউ চায় না যে ওটা জানাজানি হয়। পুলিসও না, আমরাও না।"

মাইকেল বলল, "ভালো কথা। এন্‌জো ছোকরা সরে পড়তে পেরেছিল ?"

হেগেন বলল, "হ্যাঁ। ও তোমার চেয়ে চটপটে। পুলিস দেখা দিতেই ও অদৃশ্য হয়ে গেছিল। এখন বলছে এখান দিয়ে সলট্‌সোর গাড়ি চলে যাবার সময় ও তোমাকে ঠেকা দিয়েছিল। সত্যি নাকি ?"

মাইকেল বলল, "হ্যাঁ। ছেলেটা ভালো।"

হেগেন বলল, "সেজন্য ওর ভালো ব্যবস্থা হবে। তোমার এখন কেমন লাগছে ?" হেগেনের মুখে উদ্বেগ। "দেখতে বিশ্রী লাগছে।"

মাইকেল বলল, "আমি ভালোই আছি। পুলিস-কাপ্তানের কি নাম বললে ?"

হেগেন বলল, "ম্যাক্‌ক্লাস্কি। ভালো কথা, হয়তো শুনে খুশি হবে যে শেষ পর্যন্ত কর্লিয়নি পরিবার একটা ব্যবস্থা করতে পেরেছে। ব্রুনো টাটাগ্লিয়া, ভোর চারটের সময়।"

মাইকেল সোজা হয়ে উঠে বসল, "কি করে হল ? আমি তো ভেবেছিলাম আমরা এখন চুপ করে এঁটে বসে থাকব।"

হেগেন কাঁধ তুলল। "হাসপাতালের ঐ ব্যাপারের পর সনির মন শক্ত হয়ে গেল। সারা নিউ-ইয়র্ক, নিউ-জার্সিময় আমাদের বাট্‌ন-ম্যানরা চারিয়ে ছিল। কাল রাতে তালিকা তৈরি হয়ে গেল। আমি সনিকে ঠেকিয়ে রাখবার চেষ্টা করছি, মাইক। তুমিও ওর সঙ্গে কথা বলে দেখতে পার। একটা বড় রকম লড়াই না বাধিয়েও গোটা ব্যাপারটা মিটিয়ে দেওয়া সম্ভব।"

মাইকেল বলল, "ওর সঙ্গে কথা বলে দেখব। আজ সকালে পরামর্শ করা হবে নাকি ?"

হেগেন বলল, "হ্যাঁ। শেষ অবধি সলট্‌সো যোগাযোগ করেছে, আমাদের সঙ্গে বসতে চায়। একজন মধ্যস্থ হয়ে খুঁটিনাটি বন্দোবস্ত করছে। তার মানে আমাদের জিত। সলট্‌সো জানে ও হেরে গেছে, এখন প্রাণ নিয়ে সরে পড়তে পারলে বাঁচে।" একটু হেসে হেগেন বলল, "হয়তো ভেবেছিল আমরা কমজুরি হয়ে পড়েছি, হার

মানতে আমারা তৈরি, কারণ আমরা উল্টে মার দিইনি। এখন টাটাগ্লিয়াদের এক ছেলে মরাতে, ও টের পেয়েছে আমরা সহজে ছেড়ে দেব না। ডনকে আক্রমণ করে ব্যাটা মস্ত ঝুঁকি নিয়েছিল। ভালো কথা, লুকা সম্বন্ধে পাকা খবর পাওয়া গেছে। তোমার বাবাকে গুলি করবার আগের রাতে ওরা ওকে মেরে ফেলেছিল। ব্রুনোর নাইট-ক্লাবে। বোঝ একবার!"

মাইকেল বলল, "নিশ্চয়ই ওকে অতর্কিতে আক্রমণ করেছিল।"

লং বীচের বাড়ির প্রবেশপথে আড়ভাবে একটা লম্বা কালো গাড়ি দাঁড়িয়ে, রাস্তা বন্ধ করে রেখেছিল। গাড়ির হুডে ঠেস দিয়ে দুজন লোক দাঁড়িয়ে ছিল। মাইক লক্ষ্য করল দুই পাশের বাড়ি দুটোর ওপর-তলার জানলাগুলো খোলা। সনি তাহলে সত্যিই সহজে ছাড়বে না।

প্রাঙ্গণের বাইরে ক্লেমেন্‌জা গাড়ি দাঁড় করাল, ওরা হেঁটে ভিতরে গেল। রক্ষীরা দুজনই ক্লেমেন্‌জার লোক, ওদের দেখে সে ভুরু কুঁচকাল, ঐ রকমই তার অভিবাদন। তারাও মাথা দুলিয়ে স্বীকৃতি জানাল। কেউ হাসল না, কেউ মুখে অভিবাদন করল না। ক্লেমেন্‌জা হেগেনকে আর মাইকেল কর্লিয়নিকে বাড়ির মধ্যে নিয়ে গেল। ওরা ঘণ্টি দেবার আগেই আরেকজন রক্ষী দরজা খুলে দিল।

বোঝাই গেল সে ওপরের জানলা থেকে চোখ রাখছিল। কোণের আপিস ঘরে গিয়ে ওরা দেখল সনি আর টেসিও ওদের জন্য অপেক্ষা করছে। সনি উঠে মাইকেলের কাছে এসে, দুই হাতে ছোট ভাইয়ের মাথাটি ধরে তামাশা করে বলল, "বাঃ, চমৎকার, চমৎকার!" মাইকেল ওর হাত ঠেলে সরিয়ে ডেস্কের কাছে গিয়ে খানিকটা স্কচ্ হুইস্কি ঢেলে নিল, তাতে যদি তার-বাঁধা চোয়ালের চাপা বেদনাটা কমে।

ঘরের চারদিকে পাঁচজন বসে পড়ল, এবার কিন্তু ঘরের আবহাওয়াটা আগের বারের চাইতে আলাদা। সনি আরো খুশি, আরো প্রফুল্ল; মাইকেল বুঝতে পারল সে প্রফুল্লতার অর্থটা কি। বড় ভাইয়ের মনে এখন আর কোনো সংশয় নেই। সে স্থির করে ফেলেছে, কিছুতেই তাকে আর বিচলিত করা যাবে না। আগের রাতের সলট্‌সোর ঐ চেষ্টাটার পর আর কথা নয়। মিটমাট করার কোনো প্রশ্নই উঠতে পারে না।

সনি হেগেনকে বলল, "তুমি যখন ছিলে না, তখন যে লোকটা মধ্যস্থতা করছিল, তার কাছ থেকে খবর পেলাম, তুর্ক এখন দেখা করতে চায়।" সনি হাসতে লাগল, "ব্যাটাচ্ছেলের বুকের পাটা দেখেছ!" কণ্ঠস্বরে শ্রদ্ধার সুর "কাল ঐরকম তাড়া খেয়ে আজ কিংবা আগামী কাল আবার দেখা করতে চায়! এদিকে আমরা বুঝি চুপ করে শুয়ে শুয়ে ও যা বলবে তাই মেনে নেব! হারামজাদার আস্পর্ধা কম নয়!"

টম সাবধানে জিজ্ঞাসা করল, "তুমি কি উত্তর দিলে?" এক গাল হেসে সনি বলল "আমি বললাম, হ্যাঁ, নিশ্চয় দেখা করব না কেন? ও যখনি বলবে।

আমাদের কোনো তাড়া নেই। চব্বিশ ঘণ্টা রাস্তায় রাস্তায় আমাদের শতখানেক বাট্‌ন্‌-ম্যান ঘুরছে। সলট্‌সো তার পোঁদের রোঁয়াটুকু দেখালে ওরা ওকে কোতোল করবে। যত সময় চায়, নিক না ওরা।"

হেগেন জিজ্ঞাসা করল, "কোনো পাকা প্রস্তাব দিয়েছিল?" সনি বলল, "হ্যাঁ। মাইক যেন গিয়ে ওদের প্রস্তাব শুনে আসে। মধ্যস্থ লোকটা ওর নিরাপত্তার জামিন হবে। সলট্‌সো নিজের নিরাপত্তার জামিন চায়নি, ও জানে তা চাইবার কারণ নেই। কোনো প্রয়োজনও নেই। ওদের দিক থেকেই মোকাবিলার বন্দোবস্ত করা হবে। ওর লোকরাই মাইককে তুলে মিটিং-এর জায়গায় নিয়ে যাবে। মাইক সলট্‌সোর কথা শুনবার পর, ওরা ওকে ছেড়ে দেবে। কিন্তু মিটিং-এর জায়গাটা প্রকাশ করা হবে না। ওরা কথা দিচ্ছে যে প্রস্তাবটা এত ভালো যে আমরা কখনোই সেটা প্রত্যাখ্যান করব না।"

হেগেন জিজ্ঞাসা করল, "আর টাটাগ্লিয়াদের কি খবর? ক্রনোর বিষয় নিয়ে তারা কি করবে?"

"ওটাও প্রস্তাবের মধ্যে আছে। মধ্যস্থ বলছে টাটাগ্লিয়া পরিবার সলট্‌সোকে সমর্থন করে যাবে বলে স্থির করেছে। ক্রনোর কথা ওরা মন থেকে মুছে ফেলবে। বাবাকে ওরা যা করেছিলো, ক্রনো তারি দাম দিয়েছে। সব শোধ-বোধ হয়ে গেছে।" সনি আবার হাসতে লাগল, "হারামজাদাদের সতর্কতা দেখ!"

সাবধানে হেগেন বলল, "ওদের কি বলার আছে, সেটা আমাদের শোনা উচিত।"

সনি মাথা নাড়ল, "না, না, কনসিলিওরি, এবার নয়।" ওর কণ্ঠে সামান্য একটু ইতালীয় টান শোনা গেল। মজা করবার জন্য, ইচ্ছা করে সনি বাপের নকল করছিল। "আর মিটিং নয়। আর আলোচনা নয়। সলট্‌সোর চালাকি আর নয়। মধ্যস্থ যেই আমাদের উত্তর শুনবার জন্য আবার যোগাযোগ করবে, আমার ইচ্ছা তুমি তাকে একটিমাত্র উত্তর দাও। আমি সলট্‌সোকে চাই। না পেলে, সামগ্রিক লড়াই। আমরা তোশক নেব; বাট্‌ন্‌-ম্যানদের সবাইকে পথে ছাড়ব। ব্যবসার ক্ষতি হবে, সে আর কি করা যায়।"

হেগেন বলল, "অন্য পরিবারগুলো সামগ্রিক লড়াইতে সম্মত হবে না। তাতে সকলের বড় ক্ষতি হয়।"

সনি কাঁধ তুলে বলল, "তার একটা সহজ সমাধান আছে। হয় আমার কাছে সলট্‌সোকে দাও, নয় কর্লিয়নি পরিবারের সঙ্গে লড়াই কর।" একটু থামল সনি, তারপর কর্কশ ভাবে বলল, "কি করে মিটমাট করা যায়, সে সম্বন্ধে আর কোনো পরামর্শ নয়, টম। সিদ্ধান্ত নেওয়া হয়ে গেছে। তোমার কাজ হল আমাকে জয়লাভ করতে সাহায্য করা। বুঝলে তো।"

হেগেন মাথা নিচু করল। একটুক্ষণের জন্য সে গভীর চিন্তায় মগ্ন হল। তারপর বলল, "থানায় তোমার চরের সঙ্গে কথা হল। সে বলছে ক্যাপ্টেন

ম্যাক্‌ক্লাস্কি অবশ্যই সলট্‌সোর কাছে টাকা খায় এবং বড় টাকা খায়। শুধু তাই নয়, তাকে মাদক-ব্যবসার একটা ভাগ দেওয়া হবে। সে সলট্‌সোর দেহরক্ষী হতে রাজী হয়েছে। সঙ্গে ম্যাক্‌ক্লাস্কি না থাকলে গর্ত থেকে তুর্ক নাকটি পর্যন্ত বাড়াবে না। আলোচনার জন্য যখন সলট্‌সো মাইকের সামনে বসবে, ম্যাক্‌ক্লাস্কি ওর পাশে বসে থাকবে। সাধারণ পোশাক পরে, কিন্তু বন্দুক নিয়ে। এখন তোমাকে একথা বুঝতে হবে, সনি, যে যতক্ষণ সলর্টসো এভাবে রক্ষিত থাকবে, ওকে ধরা-ছোঁয়া-যাবে না। আজ পর্যন্ত কেউ কোনো নিউ-ইয়র্ক পুলিস-কাপ্তানকে গুলি করে মেরে পার পায়নি। শহর তাহলে অসহ্য রকম গরম হয়ে উঠবে, খবরের কাগজ, পুলিস বিভাগ, গির্জার কর্তৃপক্ষ, সকলে তেরিয়া হয়ে উঠবে। সে এক সর্বনেশে অবস্থা হবে। ইতালীয় পরিবারগুলোও তোমাদের বিপক্ষে যাবে। কর্লিয়নি পরিবারকে এক ঘরে করা হবে। এমন কি বুড়ো ভদ্রলোকের রাজনৈতিক পৃষ্ঠপোষকরাও পালিয়ে বাঁচবে। এ-সমস্ত ভেবে নিয়ে তবে কাজ কর।"

সনি কাঁধ তুলল, "ম্যাক্‌ক্লাস্কি তো আর চিরকাল তুর্কের কাছে থাকতে পারবে না। আমরাও অপেক্ষা করব।"

টেসিও আর ক্লোমন্‌জা অস্বস্তির সঙ্গে চুরুট ফুঁকছিল, কিছু বলতে সাহস পাচ্ছিল না কিন্তু ঘেমে ঝোল হচ্ছিল। ভুল সিদ্ধান্ত নেওয়া হলে, ওদেরই গায়ের চামড়া ছাড়িয়ে দড়িতে শুকোনো হবে।

এই প্রথম মাইকেল কথা বলল। হেগেনকে জিজ্ঞাসা করল, "বাবাকে হাসপাতাল থেকে সরিয়ে এখানে নিয়ে আসা যায় না?"

হেগেন মাথা নাড়ল। "আমিও প্রথমেই ও-কথা জানতে চেয়েছিলাম। একেবারে অসম্ভব। তাঁর অবস্থা খুব খারাপ। বেঁচে উঠবেন, কিন্তু নানা রকম যত্ন দরকার, হয়তো আরো অস্ত্র করতে হতে পারে। অসম্ভব।"

মাইকেল বলল, "তাহলে এখনি সলট্‌সোকে ধরতে হবে। আর অপেক্ষা করা যায় না। ব্যাটা বড্ড সাংঘাতিক। কখন কোন নতুন ফন্দি আঁটবে। মনে রেখো, বাবাকে সরাতে পারলেই ওর জিত। ও সেটা জানে। বেশ ও বুঝছে যে অবস্থা সঙ্গীন, তাই আপাততঃ প্রাণের নিরাপত্তার বদলে হার মানতে রাজী আছে। কিন্তু শেষ পর্যন্ত যদি ওর কপালে মরণই লেখা থাকে, তাহলে ডনকে মারবার আরেকটা চেষ্টা ও দেবেই। আর ঐ পুলিস কাপ্তান স্যাঙাৎ থাকলে, কখন কি হয়, তাই বা কে বলতে পারে। সে ঝুঁকি আমরা নিতে পারি না। এখনি সলট্‌সোকে ঘায়েল করতে হবে।"

সনি চিন্তিত ভাবে দাড়ি চুলকোচ্ছিল। সে বলল, "যা বলেছ, ভাই। একেবারে মোক্ষম কথাই বলেছ। বাবাকে মারবার আরেকবার চেষ্টা করার সুযোগ সলট্‌সোকে কখনই দেওয়া যায় না।"

আস্তে আস্তে হেগেন বলল, "আর ক্যাপ্টেন ম্যাক্‌ক্লাস্কির কি হবে?"

ঠোঁটে ছোট্ট এবং অদ্ভুত একটা হাসি নিয়ে সনি মাইকের দিকে ফিরল, "হ্যাঁ,

তাহলে জাঁদরেল পুলিস-কাপ্তানের কি ব্যবস্থা হবে ?"

মাইকেল আস্তে আস্তে বলল, "বেশ, এটা একটা চরম অবস্থা। কিন্তু এমন সব সময় আসে যখন চরম ব্যবস্থাও অবলম্বন করা বাঞ্ছনীয়। এখন এই ভাবে চিন্তা করতে হবে যে ম্যাক্‌ক্লাস্কিকেও মেরে ফেলা দরকার। সেটা করবার একটা উপায় হল ওকে এমন জটিল ভাবে জড়িয়ে ফেলতে হবে, যাতে সকলেই দেখতে পাবে যে কর্তব্যরত একজন সৎ পুলিস কাপ্তানকে হত্যা করা হয়নি, বরং একজন দুর্নীতিপরায়ণ পুলিস কর্মচারী নানান বে-আইনী কীর্তিকলাপে জড়িত ছিল, অন্যান্য দুষ্কৃতকারী-দের মতো সেও তার উচিত সাজা পেয়েছে। আমাদের মাইনে করা কর্মীদের মধ্যে সাংবাদিকরাও আছে, তাদের কাছে বিবৃতি দেওয়া যায় ; বিবৃতির সমর্থনে যথেষ্ট প্রমাণও দেওয়া যায়। তাতে গরম ভাবটা কিছু কমবে। কি রকম মনে হয় ?" বিনীতভাবে মাইকেল অন্যদের দিকে তাকাল। টেসিও আর ক্লেমেন্‌জার মুখ হাঁড়ি, দুজনেই কিছু বলতে নারাজ। সেই রকম অদ্ভুত করে হেসে সনি বলল, "বলে যাও, ভাই, খাসা বলছ। ডন সর্বদা বলতেন, 'শিশুদের মুখ থেকেই...'। থেমো না, আরো বল।"

হেগেনও অল্প হেসে, মুখ ফিরিয়ে রেখেছিল। মাইকেলের মুখ রাঙা হয়ে উঠল। "দেখ ওরা চায় আমি সলট্‌সোর সঙ্গে কথা বলতে যাই। আমি, সলট্‌সো আর ম্যাক্‌ক্লাস্কি ছাড়া কেউ থাকবে না। সে রকম ব্যস্থাই হোক, আজ থেকে দুদিন বাদে ; তারপর আমাদের গুপ্তচরদের লাগাও, কোথায় মিটিং হবে খুঁজে বের করুক। বলে দিও সাক্ষাৎকারটা প্রকাশ্য জায়গায় হতে হবে, আমি কারো ফ্ল্যাটে, কিংবা বাড়িতে যেতে রাজী নই। একটা রেস্তোরাঁয়, কিংবা 'বারে', ডিনার খাবার ভিড়ের সময়, তাহলে আমি নিরাপদ বোধ করব। ওরাও তাই করবে। সলট্‌সো পর্যন্ত সন্দেহ করবে না যে ক্যাপ্টেনকে গুলি করবার সাহস আমাদের হবে। আমি পৌঁছতেই নিশ্চয়ই ওরা দেখে নেবে সঙ্গে অস্ত্র আছে কি না, তখন বন্দুক থাকলে চলবে না ; কিন্তু ওদের সঙ্গে কথাবার্তা বলার সময় কি উপায়ে আমার কাছে বন্দুক পৌঁছে দেওয়া যায়, সেটা তোমরা ভেবে দেখো। তাহলে আমি দুজনকেই ঘায়েল করব।'

চারটে মুখ ওর দিকে ফিরে হাঁ করে চেয়ে রইল। ক্লেমেন্‌জা আর টেসিও গম্ভীর হলেও অবাক্। হেগেনের মুখখানি করুণ, কিন্তু বিস্মিত নয়। কি যেন বলতে শুরু করে আবার মত বদলাল সে। শুধু সনির কিউপিডের মতো ভারি মুখটা আমোদে কুঁচকে উঠল, তার পরেই সে উচ্চৈঃস্বরে হেসে উঠল। নকল হাসি নয়, পেটের ভিতর থেকে উঠে আসা সত্যিকারের হাসি। ও বাস্তবিকই আহ্লাদে আটখানা। মাইকেলের দিকে আঙুল দেখিয়ে, হাসির দমকের মাঝে মাঝে সনি কথা বলবার চেষ্টা করছিল, 'তুমি হলে কলেজের সেরা ছেলে, পারিবারিক ব্যবসার সঙ্গে তুমি কোনোদিনও জড়িত হতে চাও না। এখন কি না সেই তুমি-ই তুর্ককে আর এক পুলিস কাপ্তানকে নস্যাৎ করতে চাও, কেন না ম্যাক্‌ক্লাস্কি তোমার

মুখ ভেঙে দিয়েছে। ব্যাপারটাকে তুমি ব্যক্তিগত ভাবে নিচ্ছ। আরে এটা একটা ব্যবসার বিষয়, ব্যক্তিগত কিছু নয়। একটা চড় খেয়েই তুমি দু-দুটো লোককে মেরে ফেলতে চাইছ। যত সব ভাঁওতা। এতকাল শুধু ভাঁওতা দিয়েই এসেছ!"

ক্লেমেন্‌জা আর টেসিও সমস্ত ব্যাপারটাকেই ভুল বুঝল, ওরা ভাবল যে ছোট ভাইয়ের তেজ দেখে সনি বুঝি তামাশা করছে, কাজেই তারাও মাইকেলের দিকে খানিকটা কৃপার ভাব দেখিয়ে গাল ভরে হাসতে আরম্ভ করেছিল। একমাত্র হেগেন সতর্কতা অবলম্বন করে মুখে কোনো ভাব প্রকাশও করেনি।

মাইকেল সবার দিকে তাকিয়ে, শেষে সনির দিকে চোখ ফেরাল, সনি তখনো হাসি থামাতে পারেনি। সনি বলল, "তুমি কিনা দুজনকে ঘায়েল করবে? দেখ ভাই, এর জন্য কেউ তোমাকে পদক দেবে না, বরং ইলেক্‌ট্রিক চেয়ারে বসাবে। সেটা জান তো? এটা কিছু বাহাদুরের খেল নয়, ভাই, এক মাইল দূর থেকে কাউকে গুলি করা নয়। লোকদের চোখের সাদাটা দেখা গেলে তবে গুলি ছুঁড়তে হয়, মনে নেই স্কুলে এই রকম শেখানো হয়েছিল? একেবারে পাশে দাঁড়িয়ে মুণ্ডু উড়িয়ে দিতে হয় আর ওদের মাথার ঘিলু তোমার সুন্দর আইভি লীগ স্যুটের উপর ছিটিয়ে পড়ে। কি মনে হয়, ভাই, এক ব্যাটা বুদ্ধু পুলিস তোমাকে থাপ্পড় দিয়েছে বলে তোমার ঐ রকম করতে ইচ্ছা করছে?" তখনো সনি হাসছিল।

মাইকেল উঠে দাঁড়িয়ে বলল, "এবার হাসিটা থামালে ভালো হয়।" ওর মধ্যে এমন এক অভাবনীয় পরিবর্তন দেখা গেল যে ক্লেমেন্‌জার আর টেসিওর মুখ থেকে হাসি মুছে গেল।

মাইকেল খুব লম্বা-চওড়া ছিল না, কিন্তু ওর সমস্ত সত্তা থেকে যেন বিপদের সঙ্কেত বিচ্ছুরিত হচ্ছিল। সেই মুহূর্তে ওকে ডন কর্লিয়নিরই অবতার বলে মনে হচ্ছিল। চোখ দুটি কেমন ফিকে বাদামী দেখতে হয়েছিল, মুখ সম্পূর্ণ বিবর্ণ। মনে হচ্ছিল, যে কোন মুহূর্তে ওর চাইতে বড় আর জোরালো ভাইয়ের ওপর ও আছড়ে পড়তে পারে। এ বিষয়ে কোনো সন্দেহই নেই যে মাইকের হাতে অস্ত্র থাকলে, সনির বিপদ হত। সনি হাসি থামাল। ঠাণ্ডা মারাত্মক স্বরে মাইক বলল, "তুমি কি ভাবছ এ আমি করতে পারব না, হারামজাদা?"

সনি তার হাসির বেগ সামলে নিয়েছিল। সে বলল, "আমি জানি তুমি পারবে। তুমি যা বললে তাই নিয়ে আমি হাসিনি, মাইক। শেষ পর্যন্ত কি রকম অদ্ভুত অবস্থা দাঁড়াচ্ছে, তাই ভেবে হাসছিলাম। আমি সর্বদাই বলে এসেছি যে কর্লিয়নি পরিবারে তুমিই সব চাইতে জবরদস্ত, ডনের চাইতেও জবরদস্ত। একমাত্র তুমিই বুড়ো ভদ্রলোকের প্রভাব এড়িয়ে যেতে পেরেছিলে। তোমার ছোটবেলাকার কথা আমার মনে আছে। বাপরে, কি প্রচণ্ড মেজাজ ছিল তোমার! আরে তুমি আমার সঙ্গেও মারামারি করতে, অথচ আমি তোমার চাইতে কত বড়। আর ফ্রেডিকে তো প্রতি সপ্তাহে অন্ততঃ একবার তোমাকে পিটিয়ে ছাতু করতে হত। এখন সলট্‌সো তোমাকে পরিবারের নাড়ুগোপাল ঠাউরেছে, কারণ তুমি

ম্যাক্‌ক্লাস্কির কাছে মার খেয়েও কিছু বলনি, তাছাড়া পারিবারিক লড়াই থেকে তুমি সর্বদা সরে থেকেছ। ও ভেবেছে তোমার সঙ্গে মুখোমুখি দেখা করলে ভাবনার কিছু নেই। ম্যাক্‌ক্লাস্কিও তোমাকে ভীতু ঠাউরেছে।" সনি একটুক্ষণ থেমে আস্তে আস্তে বলল, "কিন্তু তুমিও তো একজন কর্লিয়নি, ওরে ব্যাটা বেল্লিক। সে-কথা আমি ছাড়া কেউ জানত না। গত তিনদিন বাবার গুলি লাগা অবধি, আমি এইখানে বসে বসে অপেক্ষা করছি কখন তুমি তোমার ঐ আইভি লীগের যোগ্য বীর যোদ্ধার ভুয়ো সাজ খুলে ফেলে বেরিয়ে পড়বে। আমি অপেক্ষা করে ছিলাম কখন তুমি আমার ডান হাত হয়ে উঠবে, তখন দুজনে মিলে যত হারামজাদা আমাদের বাবাকে আর পরিবারকে ধ্বংস করতে চাইছে, সব কটাকে নিকেশ করে দেব। শুধু চোয়ালে একটা ঘুষির অপেক্ষায় ছিল সব। কি বলবে বল।" ভারি মজার একটা অঙ্গভঙ্গি করল সনি, একটা ঘুষির মতো, তারপর আবার বলল, "কি বলবে বল।"

ঘরের আড়ষ্টতা দূর হয়ে গেছিল। মাইক মাথা নেড়ে বলল, "সনি, আমি এরকম করছি কারণ এ ছাড়া উপায় নেই। বাবাকে মারার সুযোগ সলট্‌সোকে আর দেওয়া যায় না। মনে হচ্ছে একমাত্র আমিই ও ব্যাটার খুব কাছে যেতে পারব। সমস্তটা আমি এঁটে রেখেছি। একজন পুলিস কাপ্তান কোতল করার জন্য তোমরা আর কাউকে পাবে বলে আমার মনে হয় না। হয়তো তুমি নিজে করতে পারতে, সনি, কিন্তু তোমার স্ত্রী আছে, ছেলেমেয়ে আছে। তাছাড়া বাবা ভালো হয়ে না ওঠা অবধি পারিবারিক ব্যবসাটাও তো তোমাকেই দেখতে হবে। তাহলে বাকি থাকি আমি আর ফ্রেডি। ফ্রেডির তো শক্ লেগেছে, কিছুই করতে পারবে না। শেষ পর্যন্ত রইলাম আমি। এ তো সহজ যুক্তির কথা। চোয়ালে ঘুষির সঙ্গে তার কোনো সম্পর্ক নেই।"

সনি উঠে এসে মাইককে বুকে জড়িয়ে ধরল। "কেন কি করছ তাতে আমার কিছুই যায়-আসে না, যতক্ষণ তুমি আমাদের দলে আছ। আরেকটা কথাও বলে রাখি, যা যা বললে, ঠিকই বলেছ। তুমি কি বল, টম?"

হেগেন কাঁধ তুলে বলল, "যুক্তিতে তো কোনো খুঁত নেই। তার কারণ আমার মতে ঐ রফা করার ব্যাপারে তুর্কের কোনো সততা দেখা যাবে না। আমার মনে হয় ওসব সত্ত্বেও ও ডনের ক্ষতি করতে চায়। এতাবৎ ওর যে-রকম হালচাল দেখেছি, তাতে অন্ততঃ সেই রকমই মনে হয়। কাজেই সলট্‌সোকে ঘায়েল করতে হবে। তার জন্য যদি পুলিস কাপ্তানকেও ঘায়েল করতে হয় তো তাই সই। কিন্তু কাজটা যে করবে, তার ওপর বেদম চাপ পড়বে। মাইককেই কি ও কাজ করতে হবে?"

সনি আস্তে আস্তে বলল, "আমি করতে পারি।" অসহিষ্ণুভাবে মাথা নাড়ল হেগেন। "দশটা পুলিস কাপ্তান পাশে থাকলেও, ও তোমাকে ওর এক মাইলের মধ্যে পা দিতে দেবে না। তাছাড়া তুমি সাময়িক ভাবে আমাদের

পরিবারের মাথা। তোমাকে বিপদের ঝুঁকি নিতে দেওয়া যায় না।" তারপর থেমে, ক্লেমেন্‌জা টেসিওর দিকে ফিরে জিজ্ঞাসা করল, "তোমাদের মধ্যে কারো কোনো সুপটু বাটন্‌-ম্যান আছে, বিশেষ দক্ষ কেউ, যে এ কাজের ভার নিতে রাজী আছে? বাকি জীবনটা তার আর টাকাকড়ির জন্য ভাবতে হবে না।"

ক্লেমেন্‌জাই আগে কথা বলল, "সলট্‌সো চেনে না এমন কেউ নেই, দেখলেই ও সব বুঝে ফেলবে। আমি কিংবা টেসিও গেলেও একই কথা।"

হেগেন বলল, "খুব জবরদস্ত কেউ নেই, যে এখনো নাম করেনি, খুব ভালো, কিন্তু আনকোরা নতুন কেউ?"

দুই ক্যাপোরেজিমি মাথা নাড়ল। কথার ঝাঁঝ কমাবার জন্য একটু হেসে টেসিও বলল, "ও হল আন্তর্জাতিক খেলায় রংরুট নামানোর মতো।"

সনি তখন সংক্ষিপ্ত স্বরে বলল, "তাহলে মাইককে যেতে হয়। তার লক্ষ লক্ষ কারণ আছে। তার মধ্যে প্রধান কারণ হল যে ওরা ওকে আনাড়ি ঠাউরেছে। কাজটা ও করতে পারবে, সে গ্যারান্টি আমি দিতে পারি; তারও গুরুত্ব আছে, কারণ ঐ ছ্যাচড় হারামজাদা তুর্ককে ঘায়েল করার এই একটাই সুযোগ পাওয়া যাবে। কাজেই এখন আমাদের ভাবতে হবে কি উপায়ে মাইকের সুবিধা করে দেওয়া যায়। টম, ক্লেমেন্‌জো, টেসিও, তোমরা খুঁজে বের কর সাক্ষাৎকারের জন্য মাইককে ওরা কোথায় নিয়ে যাবে। তার জন্য যতই খরচ হয় হোক। জায়গাটা জানলে, ওর হাতে কি ভাবে অস্ত্র পৌঁছে দেওয়া যাবে সে-কথা ভাবা যাবে। ক্লেমেন্‌জা, তোমার সংগ্রহ থেকে একটা সত্যিকার নিরাপদ বন্দুক ওকে দেবে। সব চাইতে ঠাণ্ডা অস্ত্র, যার কোন সূত্র ধরা যাবে না। দেখো যেন ব্যারেল বেঁটে আর বিস্ফোরণের ক্ষমতা বেশি হয়। বন্দুকের লক্ষ্য খুব নির্ভুল না হলেও চলবে। ব্যবহারের সময় মাইক তো একেবারে ওদের ঘাড়ের ওপর থাকবে। মাইক, বন্দুক ছুঁড়েই ওটাকে মাটিতে ফেলে দেবে। ওটা সমেত ধরা পড় না। ক্লেমেন্‌জা, ব্যারেলে আর ঘোড়াতে ঐ যে তোমার সেই বিশেষ জিনিসটা টেপ করে দিও, তাহলে আঙুলের ছাপ পড়বে না। মনে রেখো মাইক, আমরা প্রত্যক্ষদর্শী ইত্যাদির সব বন্দোবস্ত করতে পারব, কিন্তু গ্রেপ্তার হবার সময় হাতে বন্দুক থাকলে কিছুই করতে পারব না। যানবাহন, রক্ষণাবেক্ষণ, সব তৈরি থাকবে। তারপর তুমি একেবারে অদৃশ্য হয়ে গিয়ে, লম্বা ছুটি উপভোগ করবে, যত দিন না এদিককার চাপটা কেটে যায়। অনেক দিনের মতো তোমাকে বাইরে থাকতে হবে, মাইক, কিন্তু আমি চাই না তুমি তোমার বান্ধবীর কাছ থেকে বিদায় নাও, কিংবা আদৌ তাকে ফোন কর। সব চুকেবুকে, তুমি বিদেশে গেলে, আমি ওকে জানিয়ে দেব যে তুমি ভালো আছ। এই আমার আদেশ।

ভাইয়ের দিকে তাকিয়ে একটু হেসে সনি বলল, "এখন ক্লেমেন্‌জার কাছে কাছে থেকে, ও যে-বন্দুক বেছে দেবে, সেটি সরগড় করে নাও দিকি। পার তো

একটু অভ্যাসও করে নিও। আর সব ব্যবস্থা আমরা করব। সব। ঠিক আছে, ভাই?

আরেকবার মাইকেল কর্লিয়নি তার সমস্ত শরীর দিয়ে সেই মধুর সজীব শীতলতা অনুভব করল। বড় ভাইকে বলল, "এ রকম একটা বিষয় সম্বন্ধে বান্ধবীকে কিছু বলা নিয়ে ও-সব যা-তা বলার কোনো দরকার ছিল না। তুমি কি ভেবেছিলে আমি ওকে টেলিফোন করে বিদায়-গ্রহণ করব?"

সনি তাড়াতাড়ি বলে উঠল, "ঠিক আছে, ঠিক আছে, তবে এখনো তো তুমি একজন রংরুট, তাই বানানটানানগুলো বলে দিচ্ছিলাম। ওসব ভুলে যাও।

এক গাল হেসে মাইক বলল, "ও আবার কেমন কথা, রংরুট? তুমি যেমন মন দিয়ে বুড়ো ভদ্রলোকের কথা শুনতে, আমিও তেমন শুনতাম। নইলে এত চালাক হলাম কি করে?" দুজনেই হাসতে লাগল।

হেগেন সকলের জন্য পানীয় ঢেলে দিল। তার মুখটাকে একটু হাঁড়িপানা দেখাচ্ছিল রাষ্ট্রনীতিবিৎকে জোর করে যুদ্ধে পাঠানো হচ্ছে, আইনজ্ঞকে আইনের শরণ নিতে হচ্ছে। শেষটা টম বলল, "সে যাই হোক গে, কি করা হবে না হবে সেটা অন্ততঃ জানা গেল।"

## এগারো

ক্যাপ্টেন মার্ক ম্যাক্‌ক্লাস্কি তার আপিসে বসে বসে বাজির স্লিপে বোঝাই তিনটে খাম নিয়ে নাড়াচাড়া করছিল। কপালে ভ্রূকুটি, মনে মনে ভাবছিল স্লিপের ওপর গোপন সঙ্কেতে লেখা তথ্যগুলো পড়তে পারলে হত। পড়তে পারার খুবই দরকার। আগের রাতে কর্লিয়নি পরিবারের একজন বুকমেকারের আস্তানায় হামলা দিয়ে ওর লোকরা ওগুলো সংগ্রহ করে এনেছিল। এখন বুকমেকারটিকে ওগুলো আবার কিনে নিতে হবে, নইলে বাজি-খেলোয়াড়রা তাদের জিতের টাকা দাবি করতে না পেরে ওকে মেরে ছাতু করবে।

ক্যাপ্টেন ম্যাক্‌ক্লাস্কির দিক থেকে বাজির কাগজের অর্থ উদ্ধার করার খুবই দরকার ছিল, বুকমেকারের কাছে ওগুলি আবার বিক্রি করবার সময় যাতে ঠকতে না হয়। যদি পঞ্চাশ হাজার ডলারের কারবার হয়, তাহলে হয়তো পাঁচ হাজার চাওয়া যেতে পারে। কিন্তু যদি বড় বড় বাজি ধরা হয়ে থাকে, লাখ দু-লাখের ব্যাপার যদি হয়, তাহলে তো দামটা আরো অনেক বেশি হওয়া উচিত। কিছুক্ষণ খামগুলো নিয়ে নাড়াচাড়া করবার পর ম্যাক্‌ক্লাস্কি স্থির করল বুকি ব্যাটা খানিক ভেবে মরুক, তারপর সে-ই একটা প্রস্তাব দিক। তার থেকেই বোঝা যাবে আসল দাম কত হওয়া উচিত।

আপিসের দেয়ালে টানানো থানার ঘড়ির দিকে তাকাল কাপ্তান। তেলতেলে তুর্ক সলট্‌সোকে তুলে নেবার সময় হয়ে গেছিল, কর্লিয়নি পরিবারের সঙ্গে

কোথায় যেন দেখা করবার জন্য তাকে নিয়ে যেতে হবে। দেয়াল-আলমারির কাছে গিয়ে, ইউনিফর্ম ছেড়ে ম্যাক্ক্লাস্কি সাধারণ পোশাক পরতে লাগল। কাপড় ছাড়া হলে, স্ত্রীকে ডেকে বলে দিল রাতে বাড়িতে খাবে না, একটা কাজে বেরোতে হচ্ছে। স্ত্রীকে সে কোনো কথাই বলত না। তার ধারণা ছিল স্বামীর পুলিসের চাকরির আয় থেকেই ওদের ও-ভাবে চলত। ভেবে মজা লাগছিল ম্যাক্ক্লাস্কির যে ওর মারও ঐরকম বিশ্বাস ছিল, কিন্তু ও নিজে অল্প বয়সেই সব জেনে গেছিল। বাবাই ওকে পথ দেখিয়ে দিয়েছিলেন।

বাবা ছিলেন পুলিস সার্জেন্ট। প্রত্যেক সপ্তাহে তিনি ছ বছরের ছেলেকে সঙ্গে করে নিজের এলাকাটা ঘুরে আসতেন আর দোকানদারদের কাছে ওকে চিনিয়ে দিয়ে বলতেন, "এটি আমার ছেলে।"

তারা ওর সঙ্গে হ্যাণ্ডশেক করে, ওর উচ্ছ্বসিত প্রশংসা করত, তারপর ক্যাশ-রেজিস্টার খুলে ওকে পাঁচ-দশ ডলার উপহার দিত। দিনের শেষে খুদে মার্ক ম্যাক্ক্লাস্কির প্রত্যেকটা পকেট নোটে বোঝাই হয়ে যেত। ওর ভেবেও বেজায় গর্ব হত যে বাবার বন্ধুরা ওকে এত ভালোবাসে যে প্রত্যেক মাসে ওকে দেখলেই উপহার দেয়। বাবা অবশ্য টাকাগুলো ওর জন্য ব্যাঙ্কে জমা করে দিতেন, যাতে ওর কলেজে পড়ার খরচ ওঠে; খুদে মার্ক বড় জোর একটা পঞ্চাশ সেণ্টের মুদ্রা হাতে পেত।

তারপর বাড়ি ফিরলে যখন ওর পুলিস-কাকারা জিজ্ঞাসা করত বড় হয়ে ও কি হবে, ও আধো-আধো বুলিতে বলত, "পুলিস-ম্যান হব।" শুনে তারা হাসিতে ফেটে পড়ত। বলা বাহুল্য, পরে যদিও বাবার ইচ্ছা ছিল যে আগে ও কলেজের পড়া শেষ করুক, হাই-স্কুল শেষ করেই ও পুলিসে ঢুকবার জন্য পড়াশুনো করতে শুরু করে দিয়েছিল।

ভালো পুলিস ছিল ও, খুব সাহসী। পথের মোড়ে যত সব গুণ্ডা মাস্তান ছোকরা দৌরাত্ম্য করে বেড়াত, ও কাছে এলেই তারা পালাত। শেষ পর্যন্ত ওরা ওর এলাকাটাই ছেড়ে চলে গেছিল। জবরদস্ত পুলিস ছিল ও।

ন্যায়বিচার ও করত। নিজের ছেলেকে ও কখনো দোকানদারদের কাছে নিয়ে যেত না; আঁস্তাকুড়ের নিয়ম ভাঙার জন্য কিংবা বে-আইনী ভাবে গাড়ি রাখার জন্য কেউ ওর ছেলেকে টাকা দিত না। টাকাটা ও নিজের হাতেই নিত, ওর মনে হত ওটা ও-ই রোজগার করেছে। অন্যান্য পুলিসদের মতো, পায়ে হেঁটে টহল দেবার সময় ও কখনো বিশেষ করে শীতের রাতে সিনেমা হলে ঢুকে পড়ত না, চুপিসারে কোনো রেস্তোরাঁতেও ঢুকত না। ও সর্বদা রঁদে ঘুরত। দোকান-গুলোর যথেষ্ট রক্ষণাবেক্ষণ করত, অনেক সুবিধাও করে দিত। 'বাওয়ারি'র দিক থেকে যদি মোদোরা আর মাতালরা গুটিগুটি ওর বীটের মধ্যে এসে উৎপাত শুরু করত, ও তাদের এমনি কঠোর ভাবে বিদায় করে দিত যে বাছাধনরা আর সেখানে মুখ দেখাত না। ওর এলাকার দোকানদাররা সেজন্য কৃতজ্ঞ ছিল এবং সে কৃতজ্ঞতটা

তারা প্রকাশও করত।

ম্যাক্‌ক্লাস্কি নিজেও নিয়ম মেনে চলত। ওর এলাকার বুকিরা জানত নিজে একটু বেশি লাভ করার উদ্দেশ্যে ও কখনো ওদের বিপদে ফেলবে না। থানার কমিশনের ন্যায্য ভাগ নিয়েই ও সন্তুষ্ট থাকত। তালিকায় আর সকলের সঙ্গে ওর নামও ছিল, বাড়তি মুনাফার ও কোনো চেষ্টা করত না। লোকটা ছিল একজন সৎ পুলিস কর্মী, ঘুষ খেত ন্যায্য ভাবে, ফলে পুলিস বিভাগে ওর পদোন্নতি কিছু চাঞ্চল্যকর না হলেও, নিয়মিত ভাবেই হয়ে চলেছিল।

এরই মধ্যে ও চারটি ছেলে নিয়ে একটা বড় পরিবার প্রতিপালন করেছিল। তাদের মধ্যে কেউই পুলিসে ঢোকেনি। সকলেই ফর্ডহ্যাম ইউনিভার্সিটিতে গেছিল; ততদিনে মার্ক ম্যাক্‌ক্লাস্কিও সার্জেন্ট থেকে লেফটেনান্ট, অবশেষে কাপ্তানের পদে উন্নীত হওয়াতে ওর পরিবারকে কখনো অভাবের সম্মুখীন হতে হয়নি। ঠিক এই সময়ই সকলে বলতে শুরু করল ম্যাক্‌ক্লাস্কির বড় বেশি টাকার খাঁই। ওর এলাকার বুকমেকারদের শহরের অন্যান্য এলাকার লোকদের চাইতে বেশি করে বাটা দিতে হত। তবে সেটা হয়তো চার-চারটে ছেলের কলেজে পড়ার খরচ যোগাতে হত বলে।

ম্যাক্‌ক্লাস্কির নিজের ধারণা ছিল ন্যায্য ঘুষে কোনো দোষ নেই। পুলিস বিভাগ তাদের কর্মীদের খরচপত্র দিয়ে ভালোভাবে পরিবার প্রতিপালন করবার মতো মাইনে দেয় না বলে ওর ছেলেরাই বা কিসের জন্য সি-সি-এন্-আই কিংবা কোনো সস্তা দক্ষিণী কলেজে পড়তে যাবে? ও প্রাণ দিয়ে এই সমস্ত লোকদের রক্ষণাবেক্ষণ করত, কর্মস্থলে ওর কর্ম-বিবরণীতে উল্লেখ ছিল বন্দুকধারী ডাকাতদের সঙ্গে ও কত দ্বন্দ্বযুদ্ধ করেছিল, কত সব ঠ্যাঙাড়ে ঘুষখোর, বেশ্যাদের দালালদের সঙ্গে। বদ-মায়েসগুলোকে ও পিটিয়ে একেবারে মাটিতে বিছিয়ে দিয়েছিল। এই বিশাল শহরের মধ্যে ওর নিজের ছোট্ট কোণটিকে সাধারণ লোকের পক্ষে ও একেবারে নিশ্চিন্ত নিরাপদ করে রেখেছিল। ঐ যে প্রতি সপ্তাহে একটি মাত্র একশো ডলারের নোট হাতে আসত, ওর নিশ্চয়ই তার চাইতে বেশি পাওয়া উচিত। তবে কম মাইনের জন্য ওর মনে কোনো ক্ষোভ ছিল না, এটুকু ও বুঝত যে যে-যার নিজেরটা গুছোতে ব্যস্ত।

ব্রুনো টাটাগ্লিয়া ছিল ওর একজন পুরনো বন্ধু ম্যাক্‌ক্লাস্কির এক ছেলের সঙ্গে সে ফর্ডহ্যাম ইউনিভার্সিটিতে গেছিল, তারপর ব্রুনো তার নাইট-ক্লাবটা খুলেছিল আর মাঝে-মধ্যে যদি কখনো ও সপরিবারে শহরে সন্ধ্যা কাটাতে যেত, ব্রুনোর নাইট-ক্লাবে বিনি-পয়সায় পানাহার ক্যাবারে শো উপভোগ করত। নতুন বছরের আগের সন্ধ্যায় ম্যানেজমেণ্টের অতিথি হবার জন্য ওরা এন্‌গ্রেভ করা নিমন্ত্রনপত্র পেত, সেখানে উপস্থিত হলে সব চাইতে ভালো টেবিলের একটাতে ওদের জায়গা হত। ব্রুনো দেখত যাতে ওর ক্লাবে যে-সব বিশিষ্ট ব্যক্তিরা নাচ গান করত, তাদের সঙ্গে ম্যাক্‌ক্লাস্কিদের আলাপ হয়, তাদের মধ্যে কয়েকজন নামকরা গাইয়ে আর

হলিউডের তারকাও থাকত। অবশ্য মাঝে মাঝে ক্রনো ওর কাছে কোনো ছোট-খাট উপকার চাইত, যেমন হয়তো ক্যাবারেতে কাজের লাইসেন্স পেতে কোনো কর্মীর রেকর্ড অনুমোদন করে দেওয়া, কর্মীটি সাধারণতঃ পুলিসের খাতায় দুর্নীতিপূর্ণ কর্মের জন্য নাম লেখা কোনো সুন্দরী মেয়ে। ম্যাক্‌ক্লাস্কি খুশি হয়ে ব্যবস্থা করে দিত।

ম্যাক্‌ক্লাস্কির একটা নিয়ম ছিল, অন্য লোকের কীর্তিকলাপ সম্বন্ধে সে যে কিছু টের পেয়েছে, সেটা কাউকে বুঝতে দিত না। সলট্‌সো যখন অনুরোধ করল যে বুড়ো কর্লিয়নিকে হাসপাতালে অরক্ষিত অবস্থায় রাখতে হবে, সে তখনো তার কারণ জিজ্ঞাসা করেনি। শুধু কত টাকা পাবে জানতে চেয়েছিল। সলট্‌সো যখন বলল, দশ হাজার ডলার, ম্যাক্‌ক্লাস্কি বুঝল কেন। একটুও ইতস্ততঃ করল না সে। কর্লিয়নি হল দেশের সব চাইতে ক্ষমতাশালী মাফিয়া দলের একটির পাণ্ডা, তার যত রাজনৈতিক পৃষ্ঠপোষক ছিল, অ্যাল ক্যাপনিরো তত ছিল না। ওকে যে ঘায়েল করবে সে দেশের একটা বড় উপকার করবে। কাজেই ম্যাক্‌ক্লাস্কি টাকাটা আগাম নিয়ে, কাজটা করে ফেলল। সলট্‌সো যখন খবর দিল যে তখনো কর্লিয়নিদের দুজন লোক হাসপাতালের সামনে রয়েছে ও চটে কাঁই। টেসিওর সমস্ত লোককে ফাটকে পুরেছিল, হাসপাতালে কর্লিয়নির দরজা থেকে সব গোয়েন্দা রক্ষীদের সরিয়ে দিয়েছিল। আর এখন কি না, যেহেতু সে সৎ, তাই দশ হাজার ডলার ফেরত দিতে হবে। ঐ টাকা দিয়ে ও মনে মনে নাতিদের লেখাপড়ার জন্য বীমা করে রাখবে বলে স্থির করেছিল। সেই রাগের মাথায় ম্যাক্‌ক্লাস্কি হাসপাতালে গিয়ে মাইকেল কর্লিয়নিকে ঘুষি মেরেছিল।

শেষ পর্যন্ত তাতে অবশ্য ভালোই হয়েছিল। টাটাগ্লিয়া নাইট-ক্লাবে সলট্‌সোর সঙ্গে দেখা হয়েছিল এবং আগের চাইতেও ভালো রফা করা গেছিল। এবারও সে কোনো প্রশ্ন করেনি, কারণ উত্তরগুলো তার সব জানা ছিল। শুধু দামটা ঠিক করে নিয়েছিল। ওর একবারও মনে হয় নি যে নিজের কোনো বিপদ আছে। কেউ যে এক মুহূর্তের জন্যও একজন নিউ ইয়র্ক শহরের পুলিস-কাপ্তানকে মেরে ফেলার কথা ভাবতে পারে, এটা তার কল্পনার বাইরে ছিল। নিচু স্তরের কোনো পুলিসের লোকও তাকে থাপ্পড় দিয়ে বেড়ালে, মাফিয়াদের সব চাইতে জবরদস্ত গুণ্ডারা চুপ করে থাকত। পুলিস মেরে কোনো লাভ ছিল না। কারণ তা করলে হঠাৎ একগাদা গুণ্ডাও মারা পড়ত, গ্রেপ্তারের প্রতিবাদ করতে গিয়ে, কিংবা কোনো দুষ্কর্মের অকুস্থল থেকে পালাতে গিয়ে। এ ব্যাপারের কে-ই বা কোন সুরাহা করতে পারত?

একটা দীর্ঘনিশ্বাস ফেলে ম্যাক্‌ক্লাস্কি থানা থেকে বেরিয়ে পড়বার ব্যবস্থা করতে লাগল। সমস্যা, কেবলই সমস্যা। আয়ারল্যাণ্ডে ওর শালী সবে মারা গেছিল, অনেক বছর ক্যান্সার রোগের সঙ্গে লড়াই করবার পর, তার জন্য ম্যাক্‌ক্লাস্কিরও কম টাকা খরচ হয়নি। এখন তাকে সমাধি দেবার জন্য আরো বেশি টাকা ঢালতে

হবে। মাতৃভূমিতে ওর নিজের বুড়ো কাকা পিসিদেরও মাঝে মাঝে সাহায্যের দরকার হত, তাদের আলুর ক্ষেত চালু রাখবার জন্য ; সেজন্য ও তাদেরও টাকা পাঠাত। তাতে ওর কোনো আপত্তি ছিল না। ও আর ওর স্ত্রী যখন পুরনো দেশে গেছিল, রাজার সমাদর পেয়েছিল। হয়তো এবার গ্রীষ্মকালে আরেকবার যাওয়া যেতে পারে, যুদ্ধও থেমে গেছে, হাতেও এতগুলো বাড়তি টাকা এসে যাচ্ছে। ওর পুলিস কর্মচারী কেরানীকে ম্যাক্‌ক্লাস্কি বলে গেল দরকার হলে ওকে কোথায় পাওয়া যেতে পারে। কোনো সতর্কতা অবলম্বন করা দরকার বলে মনে হয়নি। তেমন তেমন হলে সর্বদাই বলা যাবে যে সলট্‌সো কিছু খবর সরবরাহ করবে বলে ওর সঙ্গে দেখা করেছিল। থানা থেকে বেরিয়ে কয়েকটা ব্লক হেঁটে গিয়ে ম্যাক্‌ক্লাস্কি একটা ট্যাক্সি নিয়ে যে বাড়িতে সলট্‌সোর সঙ্গে দেখা করতে হবে সেখানে গেল।

মাইকেলের দেশ ত্যাগের সব ব্যবস্থা টম হেগেনকে করতে হয়েছিল, ওর নকল পাসপোর্ট, ওর নাবিক কার্ড, একটা ইতালীয় মালবাহী জাহাজে ওর জন্য বার্থের ব্যবস্থা ; জাহাজটি একটা সিসিলীয় বন্দরে গিয়ে পৌছবে। সেই দিনই প্লেনে করে সিসিলিতে ওদের চর চলে গেল, সিসিলির পার্বত্য অঞ্চলে একজন মাফিয়া নেতার কাছে মাইকের লুকিয়ে থাকার জায়গা স্থির করবার জন্য।

সনি একটি গাড়ি আর একজন একান্ত বিশ্বাসী চালকের বন্দোবস্ত করেছিল, সলট্‌সোর সঙ্গে যে রেস্তোরাঁতে সাক্ষাৎকারের ব্যবস্থা হয়েছিল, সেখান থেকে বেরিয়েই মাইক ঐ গাড়িতে চড়তে পারবে। চালক স্বয়ং টেসিও। সে স্বেচ্ছায় ঐ কাজের ভার নিয়েছিল। লড় ঝড়ে চেহারার একটি গাড়ি, কিন্তু তার মোটরটি নিখুঁত। গাড়িতে নকল লাইসেন্স প্লেট ঝোলানো থাকবে, গাড়ির সূত্রে কেউ কিছু জানতে পারবে না। এ-গাড়ি তুলে রাখা হয়েছিল, বিশেষ প্রয়োজনের জন্যে, যখন ভালো জিনিসের দরকার পড়বে।

ক্লেমেন্‌জার সঙ্গে দিনটা কাটাল মাইক, যে ছোট বন্দুকটি ওর হাতে পৌছে দেওয়া হবে, সেটি নিয়ে অভ্যাস করে। একটা ·২২ বন্দুক তাতে নরম-মুখো গুলি ভরা, সে গুলি ঢুকবার সময় পিন ফোটার মতো ছোট ছাঁদা আর দেহ থেকে বেরোবার সময় মস্ত মস্ত হাঁ-করা গর্ত বানায়। মাইক আবিষ্কার করল যে লক্ষ্যের কাছ থেকে পাঁচ পদক্ষেপ দূরে থাকলে, টিপ হয় অব্যর্থ। তারপর গুলিটা যেদিকে-সেদিকে চলে যেতে পারে। ঘোড়াটি ছিল বড় আঁটো, তবে ক্লেমেন্‌জা কয়েকটা হাতিয়ার ব্যবহার করবার পর অনেকটা ঢিলা হয়ে এল। ওরা স্থির করেছিল বিস্ফোরণের শব্দ বন্ধ করা হবে না। ওদের ইচ্ছা ছিল না যে কোনো নির্দোষ পথচারী পরিস্থিতিটা বুঝতে না পেরে, ভ্রান্ত বীরত্ব দেখিয়ে, হস্তক্ষেপ করবার চেষ্টা করে। বন্দুকের শব্দ কানে গেলেই ওরা মাইকেলের কাছ থেকে সরে থাকবে।

প্রশিক্ষণের সময় ক্লেমেন্‌জা ওকে বারবার বলেছিল, "বন্দুক ছোড়া হয়ে গেলেই, ওটাকে ফেলে দেবে। হাতটা পাশে ঝুলিয়ে দিও, বন্দুকটা ফস্কে নিচে পড়ে যাক। কেউ লক্ষ্য করবে না। সবাই ভাববে তখনো তোমার হাতে বন্দুক

রয়েছে। ওরা তোমার মুখের দিকে চেয়ে থাকবে। খুব তাড়াতাড়ি হেঁটে ওখান থেকে বেরিয়ে যেও, কিন্তু দৌড়িও না। কারো চোখের দিকে সোজা তাকিও না, তাই বলে চোখ ফিরিয়েও নিও না। মনে রেখো, ওরা সবাই তোমাকে দেখে ভয় পাবে, বিশ্বাস কর, সবাই ভয় পাবে। কেউ বাধা দেবে না। বাইরে বেরিয়েই দেখবে টেসিও গাড়িতে অপেক্ষা করছে। উঠে পড়ে, বাকিটা ওর হাতে ছেড়ে দিও। কোনো দুর্ঘটনা ঘটবে বলে ভেবো না। এ-সব ব্যাপার কেমন সুষ্ঠু ভাবে চলে দেখে অবাক হয়ে যাবে। এবার এই টুপিটা পর তো, দেখি কেমন দেখায়।" একটা ছাই রঙের ফিডরা টুপি মাইকের মাথায় চাপিয়ে দিল সে। মাইক মুখ বিকৃত করল, সে কখনো টুপি পরত না। ক্লেমেন্‌জা ওকে আশ্বাস দিল, "এতে তোমাকে চেনা শক্ত হবে, সে-রকম অবস্থা যদি হয়। সাধারণতঃ আমরা সাক্ষীদের জানান দিলে ঐ টুপিটার জন্যই ওরা কাউকে সনাক্ত করা বিষয়ে মত বদলাবার একটা অছিলা পেয়ে যায়। মনে রেখো মাইক, আঙুলের ছাপ নিয়ে মাথা ঘামিও না, হাতল আর ঘোড়ার ওপর বিশেষ টেপের ব্যবস্থা করা হয়েছে। বন্দুকের অন্য কোনো জায়গায় হাত দিও না, সেটা ভুলে যেও না।"

মাইকেল বলল, "সনি কি জানতে পেরেছে সলট্‌সো আমাকে কোথায় নিয়ে যাবে?"

ক্লেমেন্‌জা কাঁধ তুলে বলল, "এখনো না। সলট্‌সো বেজায় সাবধানে কাজ করছে। কিন্তু ও তোমার কোনো অনিষ্ট করবে ভেবে ঘাবড়িও না। তুমি নিরাপদে ফিরে না আসা পর্যন্ত মধ্যস্থ লোকটা তো আমাদের হাতে থাকবে। তোমার কিছু হলে, ওকে দাম দিতে হবে।"

মাইকেল জিজ্ঞাসা করল, "সে কেন বিপদের ঝুঁকি নেবে?"

ক্লেমেন্‌জা বলল, "মোটা মুনাফা পাবে বলে। ছোটখাটো একটা রাজঐশ্বর্য। পরিবারগুলোর মধ্যে তার যথেষ্ট সম্মানও আছে। ও জানে সলট্‌সো তোমার কোনো অনিষ্ট হতে দিতে পারবে না। সলট্‌সোর কাছে ঐ মধ্যস্থটির প্রাণের দাম তোমার প্রাণের দামের চাইতে বেশি। খুব সহজ ব্যাপার। তোমার কোনো বিপদ হতে পারে না। আমাদেরই পরে বেদম ঠেকায় পড়তে হবে।"

মাইকেল জিজ্ঞাসা করল, "কত খারাপ অবস্থা হবে?"

ক্লেমেন্‌জা বলল, "খুব খারাপ। টাটাগ্লিয়া পরিবারের সঙ্গে কর্লিয়নিদের সমূহ লড়াই। অন্যদের বেশির ভাগই টাটাগ্লিয়াদের পক্ষ নেবে। স্বাস্থ্য সংরক্ষণ বিভাগকে এই শীতে একগাদা লাস কুড়োতে হবে।" কাঁধ দুটো একটু তুলে ক্লেমেন্‌জা আরো বলল, "বছর দশেক অন্তর এই ধরনের ব্যাপার ঘটে থাকে। তাতে দূষিত রক্ত দূর হয়। তাছাড়া ছোটখাটো ব্যাপারে যদি আমরা ওদের মেনে নিই, অমনি ওরা সর্বস্ব গাপ্‌ করতে চাইবে। গোড়াতেই ওদের খেল্‌ বন্ধ করতে হবে। মিউনিকেই যেমন হিটলারের খেল বন্ধ করা উচিত ছিল। ওখানে ওকে পার পেতে দেওয়া উচিত হয়নি। ঐখানেই যত নষ্টের গোড়া, ওকে পার পেতে

দেওয়া ঠিক হয়নি।"

এ-কথা মাইকেল ওর বাবাকেও আগে বলতে শুনেছিল, যুদ্ধ শুরু হবার ঠিক আগেই, ১৯৩৯ সালে। একগাল হেসে মাইকেল ভাবল নিউ ইয়র্কের পাঁচটি পরিবারের হাতে যদি রাষ্ট্র বিভাগ পরিচালনার ভার থাকত, তাহলে দ্বিতীয় বিশ্বযুদ্ধ ঘটতই না।

ওরা গাড়ি করে প্রাঙ্গণের মধ্যে ডনের বাড়িতে ফিরে এল, তখনো সেখানেই সনির হেডকোয়ার্টার। মাইক ভাবছিল আর কত দিন সনি প্রাঙ্গণের নিরাপদ আবেষ্টনীর মধ্যে বন্ধ হয়ে থাকতে পারবে। শেষ পর্যন্ত তাকে বেরোতেই হবে। গিয়ে দেখল সনি কৌচে শুয়ে ঘুমোচ্ছে, দুপুরের খাওয়া সে দেরিতে খেয়েছিল, একটা কফি টেবিলে তার ধ্বংসাবশেষ পড়ে ছিল, স্টেকের টুকরো, রুটির ছিল্‌কা, আধ বোতল হুইস্কি।

বাবার সাধারণতঃ পরিষ্কার পরিচ্ছন্ন আপিস-ঘরটি ক্রমে একটা অযত্নে রাখা ভাড়াটে ঘরের আকার ধারণ করছিল। মাইকেল বড় ভাইকে ঝাঁকিয়ে জাগিয়ে দিয়ে বলল, "এ রকম একটা বাউণ্ডুলের মতো এখানে কতদিন থাকবে? জায়গাটা পরিষ্কার করাও না কেন?"

হাই তুলে সনি বলল, "কি ছাই করছ তুমি, ব্যারাক পরিদর্শন নাকি? মাইক, এখনো খবর পেলাম না ওরা তোমাকে কোথায় নিয়ে যাবে,' ঐ সলট্‌সো হারাম-জাদা আর ম্যাক্‌ক্লাস্কি। সেটা না জানতে পারলে, বন্দুকটা কি করে তোমার কাছে পৌঁছে দেব?"

মাইক জিজ্ঞাসা করল, "সঙ্গে নিতে পারব না? হয়তো ওরা খুঁজে দেখবে না, কিংবা যদি আমরা তেমন ধূর্ত হই, খুঁজলেও পাবে না। আর যদি পায়ও, তাহলেই বা কি? নিয়ে নেবে, এই তো, তাতে ক্ষতি কি?"

সনি মাথা নাড়ল, "না। সলট্‌সো হারামজাদাকে এবার কোতোল না করলেই নয়। মনে থাকে যেন, সম্ভব হলে ওকেই আগে নেবে। ম্যাক্‌ক্লাস্কি আরো ধীরে নড়েচড়ে, আরো বোকা। তাকে নেবার যথেষ্ট সময় পাবে। ক্লেমেন্‌জা তোমাকে বলেছে কি যে বন্দুকটা অবশ্যই মাটিতে ফেলে দেবে?"

মাইকেল বলল, "দশ লক্ষবার বলেছে।"

সনি সোফা থেকে উঠে গা মোড়ামুড়ি দিল। "চোয়ালটা এখন কেমন, ভাই?"

মাইকেল বলল, "বিশ্রী।" মুখের বাঁ দিকটার খানিকটা অসাড় হয়ে ছিল, কারণ ওষুধ-মাখা তার দিয়ে ভাঙা চোয়াল বাঁধা হয়েছিল, বাকিটুকুতে বড় ব্যথা। টেবিল থেকে হুইস্কির বোতলটা তুলে, লম্বা একটা চুমুক দিতেই ব্যথাটা কমল।

সনি বলল, "সাবধান, মাইক, মদ খেয়ে হাতের টিপ কমানোর সময় এটা নয়।"

মাইকেল বলল, "ধুত্তোর, সনি, আর দাদাগিরি ফলিও না। সলট্‌সোর চাইতে আরো কড়া শত্রুর সঙ্গে এর আগে লড়াই করেছি, আরো সঙ্গীন অবস্থাতে। ওর মর্টার কোথায়? মাথার ওপর রক্ষীবিমান আছে? ভারি কামান? ল্যাণ্ড মাইন?

ব্যাটা তো শুধু একটা অতি-চালাক বেজম্মা বেল্লিক আর স্যাঙাৎটি একটা হাম্বড়া পেয়াদা। একবার যদি মন ঠিক করে ফেলা যায় যে ওদের মারতে হবে, তারপর আর কোনো সমস্যাই থাকে না। ঐটেই শক্ত, ঐ মন ঠিক করে ফেলাটা। কে যে ওদের মারল তাই টের পাবে না ওরা।"

ফোন বেজে উঠল। সনি ধরল, অন্য হাতটা তুলে রাখল যেন ওদের চুপ করতে ইশারা করছে, যদিও কেউ কোনো কথাই বলেনি। একটা প্যাডে কয়েকটা কথা লিখে নিয়ে সনি বলল, "বেশ, ও যাবে সেখানে।" ফোন নামিয়ে রাখল সনি।

হাসছিল সনি, "সলট্‌সো হারামজাদা বাস্তবিক একটি চিজ্‌! এইরকম ব্যবস্থা করেছে সে। আজ রাত আটটার সময় ব্রড্‌ওয়ের ওপর জ্যাক ডেম্পসির বারের সামনে থেকে ও আর ক্যাপ্টেন ম্যাক্‌ক্লাস্কি মাইককে তুলে নেবে। তারপর কোথাও একটা যাবে কথাবার্তার জন্য, তারপর আরো শোনো, মাইক আর ও ইতালীয় ভাষায় কথা বলবে, যাতে কাপ্তান কিছু না বোঝে। আরো বলল ব্যাটা, কোনো ভাবনা নেই, ও জানে যে কাপ্তান এক বর্ণ ইতালীয় জানে না, একটি কথা বাদে, সেটি হল 'সল্ডি'! আর তোমার বিষয় খবর নিয়ে সলট্‌সো জেনেছে তুমি সিসিলীয় পরিভাষাও বোঝ।"

নীরস কণ্ঠে মাইক বলল, "ও ভাষায় আমি খুব কাঁচা, সে যাই হোক গে, বেশিক্ষণ তো আর কথা বলতে হবে না।"

টম হেগেন বলল, "মধ্যস্থটি এসে না পৌছলে মাইককে ছাড়া হবে না। ঠিক তো?"

ক্লেমেন্‌জা মাথা দুলিয়ে সায় দিল। "মধ্যস্থটি এসে আমার বাড়িতে আমার তিনটি লোকের সঙ্গে পিনক্‌ল্‌ খেলছে। আমি না বললে ওকে ওরা ছাড়বে না।"

সনি চামড়ার আরাম-কেদারায় হেলান দিয়ে বসে পড়ল, "তাহলে কি উপায়ে সাক্ষাৎকারের জায়গাটা জানা যায়? টম, টাটাগ্লিয়া পরিবারের মধ্যেই তো আমাদের চর রয়েছে, এটা কি করে হল যে তারা কোনো খবর দিচ্ছে না?"

হেগেন কাঁধ তুলে বলল, "সলট্‌সো হতভাগা সত্যি বেজায় চালাক। এ ব্যাপারটা ও একেবারে ঢাকাচাপা দিয়ে করছে, এমন কি নিরাপত্তার জন্যেও লোক রাখছে না। ওর বিশ্বাস কাপ্তান সঙ্গে থাকলেই হল, ওরকম নিরাপত্তা বন্দুকের চাইতেও গুরুত্বপূর্ণ। সেকথা ঠিক। মাইকের পিছনে আমাদের কেউ রেখে, আশায় আশায় থাকতে হবে।"

সনি মাথা নাড়ল, "না, ইচ্ছে থাকলে যে কেউ ফেউ ঝেড়ে ফেলতে পারে। ওরা প্রথমেই দেখবে কেউ পিছু নিল কিনা।"

ততক্ষণে বিকেল পাঁচটা বেজে গেছিল। সনি উদ্বিগ্ন মুখে বলল, "তাহলে হয়তো মাইককে তুলতে যখন গাড়ি আসবে, গাড়িতে যে-ই থাকুক তাকে গুলি করাই ভালো।"

হেগেন মাথা নাড়ল, "যদি গাড়িতে সলট্‌সো না-ই থাকে? তাহলে মিছিমিছি

হাতের তাস দেখানো হবে। কি জ্বালা, সলট্সো ওকে কোথায় নিয়ে যাবে, সেট। তো জানা দরকার।"

ক্লেমেন্জা বলল, "হয়তো আমাদের এও জানতে হবে সলট্সোই বা কেন এমন ঢাক-ঢাক-গুড়গুড় কাণ্ড করছে।"

অসহিষ্ণুভাবে মাইকেল বলল, "কারণ লাভের অংশের কথাও যে উঠছে। যদি আমাদের কাছ থেকে কিছু গোপন করা সম্ভব হয়, তাহলে সেটা জানাবেই বা কেন? তাছাড়া, বিপদের গন্ধও পাচ্ছে। ছায়ার মতো পুলিস কাপ্তান সঙ্গে থাকলেও, ভয়ে নিশ্চয় ওর প্রাণপাখি খাঁচাছাড়া।"

হঠাৎ হেগেন আঙুল মটকে বলল, "আচ্ছা ঐ যে গোয়েন্দা ফিলিপ্স্, ওকে একবার ফোন কর না কেন, সনি? ও হয়তো বলতে পারবে কাপ্তানের সঙ্গে যোগাযোগ করতে হলে, কোথায় তাকে পাওয়া যেতে পারে। একবার চেষ্টা দেওয়া উচিত। ও কোথায় যাচ্ছে, সে-কথা কে জানল না জানল তাতে তো ম্যাক্‌ক্লাস্কির ভারি বয়ে গেল।"

সনি ফোন তুলে একটা নম্বর ডায়েল করল। আস্তে কিছু বলে আবার ফোন নামাল, "ও আমাদের জানাবে।"

প্রায় ত্রিশ মিনিট অপেক্ষা করার পর ফোন বেজে উঠল, ফিলিপ্স্ কিছু বলল। সনি প্যাডের ওপর কি যেন লিখে নিল, তারপর টেলিফোন নামিয়ে রাখল। ওর মুখের পেশীগুলোকে কেমন আড়ষ্ট দেখাচ্ছিল, বলল, "পাওয়া গেল মনে হচ্ছে। ক্যাপ্টেন ম্যাক্‌ক্লাস্কি সর্বদা খবর রেখে যায় ওকে কোথায় পাওয়া যাবে। আজ রাত আটটা থেকে দশটা অবধি ব্রঙ্ক্সে 'লুনা অ্যাজিওর' রেস্তোরাঁয় ও থাকবে। জায়গাটা কেউ চেন নাকি?"

নিশ্চয়তার সঙ্গে টেসিও বলল, "আমি চিনি। আমাদের পক্ষে আদর্শ জায়গা। ছোট একটা পারিবারিক ব্যাপার, বড় বড় খোপ আছে, সেখানে লোকে নিরিবিলি কথা বলতে পারে। ভালো খাবার দেয়। যে যার নিজের কাজে মন দেয়। আদর্শ ব্যাপার।" সনির ডেস্কের ওপর ঝুঁকে টেসিও কয়েকটা পোড়া সিগারেট দিয়ে নক্সা সাজাল। "এটা হল ঢুকবার দরজা। মাইক, তোমার কাজ হয়ে গেলে বেরিয়ে এসে বাঁয়ে ঘুরো, তারপর একটা মোড় নিও। আমিই তোমাকে খুঁজে নিয়ে হেডলাইট জ্বেলে, চলন্ত অবস্থায় তোমাকে তুলে নেব। কোনো অসুবিধা হলে চেঁচিও; আমি ভিতরে গিয়ে তোমাকে বের করে আনার চেষ্টা করব। ক্লেমেন্জা, তোমাকে তাড়াতাড়ি কাজ করতে হবে। ওখানে কাউকে পাঠিয়ে দাও, বন্দুক রেখে আসার জন্য। ওদের পায়খানাটা সেকেলে ধরনের, জলের ট্যাঙ্কি আর দেয়ালের মধ্যিখানে খানিকটা ফাঁকা জায়গা। ওর পিছনে তোমার লোক যেন বন্দুকটা টেপ দিয়ে আটকে রাখে। দেখ মাইক, গাড়িতে একবার যখন ওরা হাতড়ে দেখবে তোমার কাছে অস্ত্র নেই, তারপর আর তোমাকে নিয়ে মাথা ঘামাবে না। রেস্তোরাঁয় ঢুকে একটু অপেক্ষা করে, উঠবার অনুমতি চেও। তার চাইতেও

ভালো হয় পায়খানায় যেতে চেও। আগে একটু ভাব দেখিও যেন কিছু অসুবিধে হচ্ছে, তা তো খুবই স্বাভাবিক। ওরা কিছুই সন্দেহ করবে না। কিন্তু পায়খানা থেকে বেরিয়ে এসে আর সময় নষ্ট কর না। আবার টেবিলের ধারে বস না, অমনি গুলি ছুঁড়তে আরম্ভ করে দিও। কোনো চান্স নিও না। মাথায় মারবে, একেকজনকে দুবার, তার পরেই যত তাড়াতাড়ি পার সরে পড়বে।"

সনি মন দিয়ে শুনে ক্লেমেন্জাকে বলল, "বন্দুক রেখে আসার জন্য খুব দক্ষ খুব নিরাপদ কাউকে দরকার। আমি চাই না আমার ভাই বিনা অস্ত্রে পায়খানা থেকে বেরিয়ে আসে।"

ক্লেমেন্জা জোর গলায় বলল, "বন্দুক ঠিকই থাকবে।"

সনি বলল, "বেশ। তাহলে যে যার কাজে লাগো।"

টেসিও আর ক্লেমেন্জা বিদায় নিল। টম হেগেন বলল, "সনি, আমার কি মাইককে নিউ ইয়র্কে পৌঁছে দেওয়া উচিত?"

সনি বলল, "না। তোমাকে এখানে চাই। মাইকের কাজ শেষ হলে আমাদের কাজ শুরু হবে, তখন তোমাকে দরকার। সাংবাদিকদের ব্যবস্থা করে রেখেছ?"

হেগেন মাথা দুলিয়ে বলল, "এদিকের ব্যাপার শুরু হলেই ওদের সঙ্গে সঙ্গে তথ্য পরিবেশন করতে থাকব।"

সনি উঠে এসে মাইকের সামনে দাঁড়াল। মাইকের হাত ধরে নেড়ে বলল, "ঠিক আছে, ভাই। কাজ শুরু করে দাও। মাকে বুঝিয়ে বলব, কেন যাবার আগে দেখা করে গেল না। আর তোমার বান্ধবীকেও খবর দেব, যখনি মনে করব তার সময় হয়েছে। ঠিক আছে?"

মাইক বলল, "ঠিক আছে। কবে ফিরতে পারব মনে হয়?"

সনি বলল, "অন্ততঃ এক বছর বাদে।"

টম হেগেন মাঝখান থেকে বলল, "ডন হয়তো আরো তাড়াতাড়ি বন্দোবস্ত করতে পারবেন। কিন্তু তার ওপর নির্ভর কর না মাইক। সময়ের বিষয়টা অনেকগুলো অন্যান্য ব্যাপারের ওপর নির্ভর করে। খবরের কাগজে কতটা সাফল্যের সঙ্গে আমরা বিবৃতি দিতে পারি। পুলিস বিভাগ কতখানি চাপা দিতে চায়। অন্যান্য পরিবারগুলো কতখানি তীব্রভাবে প্রতিক্রিয়া করে। ভীষণ চাপের সৃষ্টি হবে, আবহাওয়া গরম হয়ে উঠবে। ঐ একটি বিষয়ে নিশ্চয় করে বলা যায়।"

মাইকেল হেগেনের করমর্দন করে বলল, "যতটা পার কর। আবার বাড়ি ছেড়ে তিন বছর বাইরে বাইরে থাকতে চাই না।"

কোমল কণ্ঠে হেগেন বলল, "এখনো পেছিয়ে যাবার সময় আছে, মাইক। আর কাউকে পাঠানো যায়, অন্য যারা আছে তাদের কথা আরেকবার ভাবা যেতে পারে। হয়তো সলট্সোকে কোতোল করবার তেমন দরকার নেই।"

মাইকেল হাসল, "নিজেদের বোধ হয় যা ইচ্ছা বোঝানো যায়। কিন্তু প্রথমে যেটা স্থির করেছিলাম সেটাই ঠিক। চিরকাল আমি শুধু আরামই করে এসেছি,

এখন তার দাম দেবার সময় হয়েছে।"

হেগেন বলল, "ঐ ভাঙা চোয়ালটা দিয়ে নিজেকে অতখানি প্রভাবিত হতে দিও না। ম্যাক্‌ক্লস্কি ভারি নির্বোধ আর ওটাও ব্যবসার:খাতিরে হয়েছিল, ব্যক্তিগত কিছু নয়।"

এই দ্বিতীয়বার হেগেন দেখল মাইকেলের মুখটা জমে একটা মুখোসের মতো হয়ে গেল, তার সঙ্গে ডনের মুখের একটা অদ্ভুত সাদৃশ্য। মাইক বলল, "টম, কাউকে ভোগা দিও না। সবটাই ব্যক্তিগত ব্যাপার, সমস্ত ব্যবসার বিষয়গুলোও। যত অপমান মানুষকে সারা জীবন ধরে রোজ সইতে হয়, সে সমস্তই ব্যক্তিগত ব্যাপার। তাকে ব্যবসা বলতে চাও, ভালো কথা, তবু সবই নরক-যাতনার মতো ব্যক্তিগত। জান ও-কথা কার কাছে শিখেছি? ডনের কাছ থেকে। আমার বাবা। ধর্মবাপ। যদি তাঁর কোনো বন্ধুর মাথায় বাজ পড়ে, বাবা সেটাকেও ব্যক্তিগত ভাবে নেন। আমি যখন নৌ-বাহিনীতে যোগ দিয়েছিলাম, বাবা সেটাকে ব্যক্তিগত ভাবে নিয়েছিলেম। ঐ জন্যই তিনি মহৎ। মহান ডন। সব কিছুকে উনি ব্যক্তিগত ভাবে নিয়ে থাকেন। ভগবানের মতো। চড়াইপাখির ল্যাজ থেকে একটা পালক খসে পড়লেও তিনি জানতে পারেন, সে পালকটা কোন চুলোয় গেল তাও জানেন। ঠিক কিনা? আরেকটা কথা জান? যারা আকস্মিক ঘটনাকে ব্যক্তিগত অপমান বলে মনে করে, তাদের কোনো আকস্মিক ঘটনা ঘটে না। আমি দেরিতে এসেছি ঠিক কথা, কিন্তু সমস্ত পথটা আমি পার হয়ে আসছি। ঠিক বলেছ, ঐ ভাঙা চোয়ালটাকে আমি ব্যক্তিগত ভাবে নিচ্ছি। ঠিক বলেছ, বাবাকে মারবার জন্য সলট্‌সোর চেষ্টাকেও আমি ব্যক্তিগতভাবে নিচ্ছি! হেসে উঠল মাইক, "বুড়ো ভদ্রলোককে বল এসব আমি তাঁর কাছ থেকে শিখেছি। আর বল যে আমার জন্য তিনি যে এত করেছেন তার প্রতিদান দেবার এই সুযোগ পেয়ে আমি সুখী। বড় ভালো আমার বাবা।" তারপর একটু থেমে চিন্তিত ভাবে হেগেনকে আরো বলল, "জান, বাবা আমাকে কখনো মেরেছেন বলে মনে করতে পারি না। কিংবা সনিকে। কিংবা ফ্রেডিকে। আর কনির কথা তো ছেড়েই দিলাম, তাকে কখনো জোরে বকেননি পর্যন্ত। আর সত্যি কথা বল টম, ডন কজন লোককে মেরেছেন, কিংবা মারিয়েছেন?"

টম হেগেন মুখ ফিরিয়ে নিয়ে বলল, "আমিও একটা জিনিসের কথা বলব যা তুমি তাঁর কাছে শেখনি: এখন যেমন কথা বলছ, ওভাবে কথা বলা। কোনো কোনো জিনিস কাজ করে দেখাতে হয়; সেগুলো করতে হয়, তাই নিয়ে কখনো কথা বলতে হয় না। সেগুলোর ন্যায্যতা প্রমাণ করার চেষ্টা করতে হয় না। প্রমাণ করা যায় না। শুধু করে যেতে হয়। তারপর ভুলে যেতে হয়।"

মাইকেল কর্লিয়নি ভ্রূকুটি করল। তারপর আস্তে আস্তে বলল, "কনসিলিওরি হয়ে তুমি স্বীকার করছ যে সলট্‌সোকে বেঁচে থাকতে দেওয়া বাবার এবং আমাদের পরিবারের পক্ষে বিপজ্জনক?"

হেগেন বলল, "হ্যাঁ।"

মাইকেল বলল, "বেশ, তাহলে সলট্সোকে মেরে ফেলতে হয়।"

ব্রডওয়েতে মাইকেল কর্লিয়নি জ্যাক ডেম্পসির রেস্তোরাঁর সামনে দাঁড়িয়ে গাড়ির জন্য অপেক্ষা করছিল। ঘড়ির দিকে তাকিয়ে দেখল আটটা বাজতে পাঁচ মিনিট বাকি। সলট্সো ঠিক সময় মতোই আসবে। মাইকেল ইচ্ছা করেই হাতে যথেষ্ট সময় রেখে পৌঁছেছিল। পনেরো মিনিট ধরে সে অপেক্ষা করছিল।

লং বীচ থেকে এত দূর আসবার পথে ও হেগেনকে যে কথাগুলো বলেছিল সেগুলোকে ভুলতে চেষ্টা করছিল। কারণ যা বলেছিল তাই যদি ওর প্রকৃত বিশ্বাস হয়ে থাকে, তাহলে এখন থেকে ওর জীবনটা এক অপ্রত্যাহার্য গতি নেবে। কিন্তু আজ রাতের পর কি তার অন্যথা হওয়া সম্ভব? কঠোর ভাবে মাইক ভাবল এসব বাজে কথা মন থেকে দূর না করলে আজ রাতের পর ওর মৃত্যুও হতে পারে। হাতের কাজের ওপর সমস্ত মন নিবদ্ধ করতে হবে। সলট্সো কিছু একটা খেলার পুতুল নয়, আর ম্যাক্‌ক্লাস্কি ভারি জবরদস্ত লোক। ক্লান্ত চোয়ালে বেদনা অনুভব করে, মাইক সে ব্যথাকে স্বাগত জানাল, ওর জন্যই ওকে সজাগ থাকতে হবে।

যদিও থিয়েটার যাত্রীদের আসবার সময় আগত, ব্রডওয়েতে এই ঠাণ্ডা শীতের রাতে সেরকম ভিড় হয়নি। একটা লম্বা কালো গাড়ি ফুটপাথের ধারে এসে থামতেই মাইকেল সঙ্কুচিত হয়ে উঠল। গাড়ির চালক ঝুঁকে পড়ে দরজা খুলে বলল, "উঠে পড়, মাইক।" চালকটি ওর অচেনা, ছোকরা এক মাস্তান, চকচকে কালো চুল, গলা খোলা শার্ট, তবু উঠে পড়ল মাইক। পিছনের সীটে ক্যাপ্টেন ম্যাক্‌ক্লাস্কি আর সলট্সো।

সলট্সোর সীটের ওপর দিয়ে হাত বাড়িয়ে দিল, মাইকেল হ্যাণ্ডশেক করল। হাতটা অচল, উষ্ণ, শুকনো। সলট্সো বলল, "তুমি এসেছ বলে খুশি হয়েছি, মাইক। আশা করি আমরা সব মিটিয়ে ফেলতে পারব। এ বড় সাংঘাতিক ব্যাপার, এ-রকম দাঁড়াবে তা আমি আদৌ চাইনি। এ-রকম হওয়াই উচিত হয়নি।"

শান্ত ভাবে মাইকেল কর্লিয়নি বলল, "আশা করি আজ রাতে সব মিটমাট করে ফেলা যাবে। আমি চাই না যে বাবাকে আর বিরক্ত করা হয়।" আন্তরিক ভাবে সলট্সো বলল, "তাঁকে আর বিরক্ত করা হবে না। আমার সন্তানদের দিব্যি, আর হবে না। কথাবার্তার সময় শুধু মনটাকে খোলা রেখো। আশা করি তোমার ভাই সনির মতো তোমারও মাথা গরম নয়। ওর সঙ্গে কোনো কাজের কথা বলাই অসম্ভব।"

ক্যাপ্টেন ম্যাক্‌ক্লাস্কি হেঁড়ে গলায় বলল, "ও বড় ভালো ছেলে, ও ঠিক আছে।" এই বলে সামনে ঝুঁকে মাইকেলের কাঁধে সস্নেহে একটু থাবড়ে দিল।

সে রাতের জন্য আমি খুব দুঃখিত, মাইক। এ কাজের পক্ষে বোধ হয় বড্ড বুড়ো হয়ে পড়ছি, মেজাজটা বিগড়ে যায়। মনে হচ্ছে শীগগিরই আমার অবসর নেওয়া উচিত। কোনো রকম ঝামেলা সইতে পারি না, আর রোজ কিনা খালি ঝামেলা। জানই তো কি রকম হয়।" তারপর করুণ একটা দীর্ঘনিশ্বাস ফেলে বেশ ভালো করে হাতড়ে দেখে নিল মাইকেলের কাছে কোনো অস্ত্র আছে কি না।

চালকের মুখে ক্ষীণ একটু হাসি লক্ষ্য করল মাইক। ওরা পশ্চিম দিকে চলেছিল, কেউ পিছু নিয়ে থাকলে তাকে ঝেড়ে ফেলার কোনো চেষ্টা দেখা গেল না। যানবাহনের মাঝখান দিয়ে গাড়ি ওয়েস্ট সাইড হাইওয়ে দিয়ে সবেগে চলল। কেউ পিছু নিয়ে থাকলে তাকেও ঠিক তাই করতে হত। তারপর মাইক দেখে হতাশ হল যে গাড়িটা জর্জ ওয়াশিংটন ব্রিজে ঢুকবার পথটা ধরল, ওরা নিউ জার্সির দিকে চলেছিল। মিটিংএর জায়গা সম্বন্ধে যে সনিকে খবর দিয়েছিল, সে তাহলে ভুল বলেছিল।

গাড়িটা ব্রিজে উঠবার পথে সযত্নে এগিয়ে চলে, ব্রিজের ওপরেও উঠল, আলোক-সজ্জিত শহর পিছনে পড়ে রইল। মুখটাকে ভাবশূন্য করে রেখেছিল মাইক। ওকে কি ওরা জলাভূমিতে ডুবিয়ে দেবে নাকি, না চতুর সলট্‌সো শেষে মুহূর্তে জায়গা বদলেছে? প্রায় সবটা পার হয়ে গিয়ে হঠাৎ চালক চাকা ধরে একটা জোরে প্যাচ দিল। ভারি গাড়িটা শহরে ফিরে যাবার লেনগুলিকে আলাদা করে রেখেছিল যে বেড়া, তার সঙ্গে ধাক্কা খেয়ে শূন্যে লাফিয়ে উঠল। তারপর বেড়া ডিঙিয়ে শহরে ফেরার লেনে পড়ল। সলট্‌সো আর ম্যাক্‌ক্লাস্কি ঘাড় ফিরিয়ে দেখবার চেষ্টা করতে লাগল অন্য কোনো গাড়ি ঐভাবে বেড়া ডিঙোল কি না। এদিকে চালক প্রচণ্ড বেগে আবার নিউ ইয়র্কের দিকে চলেছিল, তার পরেই ব্রিজ থেকে নেমে ওরা ঈস্ট ব্রঙ্কসের দিকে চলল। ছোটো রাস্তা দিয়ে চলেছিল ওরা, কেউ পিছু নেয়নি। ততক্ষণ প্রায় নটা বেজে গেছিল। কেউ যে পিছন পিছন আসছে না সে বিষয়ে ওরা নিশ্চিন্ত। ম্যাকক্লাস্কির আর মাইকের সামনে সিগারেটের প্যাকেট ধরল সলট্‌সো, ওরা কেউ নিল না, সলট্‌সো একাই সিগারেট ধরাল। সলট্‌সো চালককে বলল, "খুব ভালো কাজ দেখালে। আমি মনে করে রাখছি।"

দশ মিনিট বাদে, ইতালীয় পাড়ার মধ্যে ছোটখাটো একটা রেস্তোরাঁর সামনে গাড়ি থামল। রাস্তায় জনমানব ছিল না, এত রাতে ভিতরেও মাত্র কয়েকজন লোক ডিনার খাচ্ছিল। মাইকেলের ভাবনা হচ্ছিল চালক যদি ওদের সঙ্গে ভিতরে আসে, কিন্তু সে বাইরে গাড়িতে থেকে গেল। মধ্যস্থ লোকটি কোনো চালকের কথা বলেনি, কেউ বলেনি। নিয়মের দিক থেকে দেখতে গেলে সলট্‌সো ওকে এনে চুক্তির সর্ত ভেঙেছিল। কিন্তু মাইকেল স্থির করল সেটার উল্লেখ করবে না, ও জানত যে ওরাও কিছু বলতে সাহস পাবে না, পাছে আলোচনার সাফল্যের সম্ভাবনা কমে যায়।

সলট্‌সো খোপের মধ্যে বসতে রাজী না হওয়াতে ওরা তিনজন ঘরের একমাত্র

গোল টেবিলে বসল। রেস্তোরাঁয় তখন মাত্র আরো দুজন লোক ছিল। মাইকেল ভাবছিল তারা সলট্‌সোর চর কি না। কিন্তু তাতে কিছু এসে যাবে না। ওরা হস্তক্ষেপ করবার আগেই ব্যাপারটা চুকে যাবে।

সত্যিকার আগ্রহ নিয়ে ম্যাক্‌ক্লাস্কি জিজ্ঞাসা করল, "এখানকার ইতালীয় খাবার কি খুব ভালো ?"

সলট্‌সো ওকে আশ্বস্ত করে বলল, "'ভীল'টা খেয়ে দেখ, নিউ ইয়র্কে কোথাও এত ভালো পাবে না।" একমাত্র ওয়েটার ওদের টেবিলে এক বোতল মদ এনে তার ছিপি খুলে দিল। তিনটি গেলাস সে ভরে দিল। আশ্চর্যের বিষয় ম্যাক্‌ক্লাস্কি মদ খেত না। সে বলল, "আমিই হয়তো একমাত্র আইরিশম্যান যে মদ ছোঁয় না। মদ খেয়ে খেয়ে বড্ড বেশি লোককে বিপদে পড়তে দেখেছি কিনা।"

সলট্‌সো একটু খোশামোদের সুরে কাপ্তানকে বলল, "মাইকের সঙ্গে আমি ইতালীয় ভাষায় কথা বলব, তোমাকে বিশ্বাস করি না বলে নয়, আমি সব কথা ইংরিজিতে ভালো করে বোঝাতে পারি না বলে, আমি চাই মাইক বিশ্বাস করে যে আমার উদ্দেশ্যটা ভালো, আজ রাতে যদি আমরা একটা রফা করে ফেলতে পারি, তাহলে সকলেরই লাভ হবে। এতে কিন্তু অপমান বোধ কর না, তোমাকে যে আমি অবিশ্বাস করি, এমন নয়।"

ক্যাপ্টেন ম্যাক্‌ক্লাস্কি কাষ্ঠ হেসে বলল, "নিশ্চয়ই আপনার কথা বলতে থাকুন। আমি আমার ভীল আর স্প্যাগেটির দিকে মন দিই।"

দ্রুত সিসিলীয় ভাষায় সলট্‌সো মাইকেলকে বলতে লাগল, "এটা তোমাকে বুঝতে হবে যে তোমার বাবার সঙ্গে আমার যা ঘটে সেটা একেবারে একটা ব্যবসা সম্পর্কীয় ব্যাপার। আমি ডন কর্লিয়নিকে অত্যন্ত শ্রদ্ধা করি এবং তাঁর কাজ করবার সুযোগ ভিক্ষা করি। কিন্তু তোমাকে এ-ও বুঝতে হবে যে তোমার বাবা বড় সেকেলে ধরনের। তিনি উন্নতির পথে বাধাস্বরূপ। আমি যে ব্যবসা করি, তার ভবিষ্যৎ উজ্জ্বল। সে ব্যবসার ঢেউয়ের মাথায় চড়ে সকলে অগুনতি লক্ষ ডলার কামাতে পারে। কিন্তু কতকগুলো অবাস্তব সংস্কারের জন্য তোমার বাবা তাতে বাধা দিচ্ছেন। বাধা দিতে গিয়ে আমার মতো লোকদের ওপর তাঁর ইচ্ছাটা আরোপ করছেন। হ্যাঁ, হ্যাঁ, আমি জানি তিনি আমাকে বলেছেন, 'তুমি তোমার ব্যবসা চালিয়ে যাও।' কিন্তু তুমি আমি দুজনেই জানি কথাটা অবাস্তব। তাহলে আমরা দুজনেই পরস্পরের বিরক্তির কারণ হব। উনি যা বলেন তার আসল মানে হল ও ব্যবসা আমি চালাতে পারব না। আমার আত্মসম্মান আছে; আরেকজন লোক আমার ওপর তার ইচ্ছা আরোপ করবে, এ আমি হতে দিতে পারি না, কাজেই যা হবার তা হয়েছে। এটুকু বলতে চাই যে নিউ ইয়র্কের সমস্ত পরিবার নীরবে আমাকে সমর্থন করেছে। টাটাগ্লিয়া পরিবার আমার পার্টনার হয়েছে। এই বিরোধ যদি চলতে থাকে, তাহলে কর্লিয়নি পরিবারকে সকলের বিপক্ষে একলা দাঁড়াতে হবে। তোমাদের বাবা সুস্থ থাকলে সেটা হয়তো

সম্ভব হত। কিন্তু তাঁর বড় ছেলে ধর্মবাপের মতো হয়নি, অবিশ্যি আমি কাউকে কোনো অসম্মান দেখাতে চাই না। আর ঐ আইরিশ কনসিলিওরি হেগেন কিছু গেন্‌কো আবানদাণ্ডোর মতো নয়, ঈশ্বর তাকে শান্তি দিন। কাজেই আমি শান্তির প্রস্তাব করছি, অস্ত্র সংবরণের প্রস্তাব। যতদিন না তোমাদের বাবা সেরে উঠে এই সব দরাদরির ভার নিতে পারেন, ততদিন বিরোধিতা বন্ধ থাকুক। আমার অনুরোধে, আমার জামিনে, টাটাগ্লিয়া পরিবার তাদের ছেলে ব্রুনোর জন্য বদলা নেবার দাবি ছেড়ে দিতে প্রস্তুত। আমাদের মধ্যে শান্তি হোক। ইত্যবসরে আমাকেও তো জীবিকা অর্জন করতে হবে, নিজের ব্যবসা চালাতে হবে। তোমাদের সহযোগিতা চাইছি না, শুধু অনুরোধ করছি কর্লিয়নি পরিবার যেন আমার ব্যবসায় বাধা না দেয়। এই আমার প্রস্তাব। ধরে নিচ্ছি রফা করবার অধিকার তোমাকে দেওয়া হয়েছে।”

সিসিলীয় ভাষায় মাইকেল বলল, “আপনি কি ভাবে ব্যবসা শুরু করতে চান, সে-বিষয়ে আরেকটু বলুন, আমাদের পরিবার কি ভূমিকা নিতে পারে, তাতে লাভই বা কত আশা করা যায়?”

সলট্‌সো বলল, “তবে কি তুমি সমস্ত পরিকল্পনাটা আগাগোড়া শুনতে চাও?”

গম্ভীর মুখে মাইকেল বলল, “সব চাইতে বড় কথা হল আমি নিশ্চিত গ্যারান্টি চাই যে আমার বাবার প্রাণহানির আর চেষ্টা হবে না।”

আবেগ ভরে দু হাত তুলে সলট্‌সো বলল, “আমি আবার কি গ্যারান্টি দেব? আমিই তো শিকারের পশু। আমিই তো সুযোগ হারিয়েছি। তুমি আমাকে বড় বেশি মান দিচ্ছ, বন্ধু, আমার অত বুদ্ধি নেই।”

এতক্ষণে মাইকেল নিশ্চিত বুঝল যে এই আলোচনার একমাত্র উদ্দেশ্য হল হাতে কিছু সময় পাওয়া। ডনকে মারতে সলট্‌সো আরেকবার চেষ্টা করবে। সব চাইতে চমৎকার কথা হল যে সলট্‌সো ওকে অনভিজ্ঞ ছোকরা ঠাউরেছে। সারা দেহে মাইক আবার সেই অদ্ভুত মধুর শৈত্য অনুভব করল। জোর করে নিজের মুখে একটা উদ্বেগের ভাব আনল সে। তীক্ষ্ণ কণ্ঠে সলট্‌সো জিজ্ঞাসা করল, “কি হল?”

একটু অপ্রতিভ ভাবে মাইকেল বলল, “মদটা আমার ব্লাডারে পৌঁছেছে। এতক্ষণ চেপে রেখেছিলাম। একবার বাথরুমে যেতে পারি?”

কালো চোখ দিয়ে সলট্‌সো নিবিষ্ট ভাবে ওর মুখ দেখছিল। হাত বাড়িয়ে রূঢ় ভাবে মাইকেলের কুঁচকির চারপাশে হাতড়ে কোনো অস্ত্র লুকোনো আছে কি না দেখে নিল। মাইকেলের মুখে ক্ষুব্ধ ভাব। ম্যাক্‌ক্লাস্কি সংক্ষেপে বলল, “আমি দেখেছি। হাজার হাজার মাস্তান হাতড়েছি। ওর কাছে কোনো অস্ত্র নেই।”

ব্যাপারটা সলট্‌সোর পছন্দ হচ্ছিল না। কোনো কারণ ছিল না, তবু পছন্দ হচ্ছিল না। ওদের উল্টো দিকে একটা লোক একটা টেবিলের ধারে বসে ছিল, তার দিকে ফিরে, সলট্‌সো বাথরুমের দরজার প্রতি ভুরু তুলে ইঙ্গিত করল। সেও

সামান্য মাথা নেড়ে জানাল যে বাথরুমটা সে পরীক্ষা করেছে, ভিতরে কেউ নেই। তখন অনিচ্ছা সত্ত্বেও সলট্‌সো বলল, "বেশি দেরি কর না।" অদ্ভুত ওর বোধশক্তি ; ও ভয় খাচ্ছিল।

মাইকেল উঠে বাথরুমে গেল। প্রস্রাব পাত্রে তারের জালে ধরা একটা লম্বা গোলাপী সাবান ছিল। ছোট ঘরটাতে ঢুকল মাইক। বাস্তবিকই যাবার দরকার হয়েছিল, পেট কেমন আলগা হয়ে এসেছিল। তাড়াতাড়ি কাজ সেরে, এনামেল করা জলাধারের পিছনে হাতড়ে, টেপ দিয়ে আটকানো খুদে, ভোঁতা-নাকের বন্দুকটা পেল। সেটাকে টেনে খুলে আনল, মনে পড়ল ক্লেমেন্‌জা বলেছিল টেপে আঙুলের ছাপ পড়লেও ব্যস্ত হয়ো না। বন্দুকটাকে কোমরে গুঁজে, তার ওপর দিয়ে কোটের বোতাম এঁটে দিল। হাত ধুল, চুল ভেজাল। রুমাল দিয়ে কলের ওপর থেকে আঙুলের ছাপ মুছে ফেলল। তারপর ঘর থেকে বেরিয়ে এল।

সলট্‌সো ঐ দরজাটার দিকে মুখ করে বসে ছিল, কালো চোখ সজাগ, চকচকে। মাইক একটু হেসে স্বস্তির নিশ্বাস ফেলে বলল, "এবার কথা বলতে পারব।"

ক্যাপ্টেন ম্যাক্‌ক্লাস্কির ভীল আর স্প্যাগেটি এসে পৌছেছিল, সে তাই খেতে ব্যস্ত ছিল। ওদিকে দেয়ালের সামনের লোকটা সতর্কতায় আড়ষ্ট হয়ে ছিল, তাকেও এবার ঢিল দিতে দেখা গেল।

মাইকেল আবার বসল। মনে পড়ল ক্লেমেন্‌জা এটা বারণ করেছিল, বলেছিল বাথরুম থেকে বেরিয়েই গুলি ছুঁড়তে। কিন্তু সে তা করল না, কোনো স্বভাবজাত সতর্কতা থেকেই হোক, কিংবা স্রেফ ভয়ের কারণেই হোক। ওর মনে হয়েছিল হঠাৎ যদি একটা দ্রুত কিছু করতে যায়, ওরা ওকে কেটে ফেলবে। এখন অনেকটা নিরাপদ মনে হচ্ছিল, খানিকটা ভয় নিশ্চয়ই পেয়েছিল, কারণ পায়ের ওপর এখন দাঁড়িয়ে থাকতে হচ্ছিল না বলে বেশ আরাম লাগছিল। কাঁপুনির চোটে পায়ে জোর ছিল না।

সলট্‌সো ওর দিকে ঝুঁকে পড়েছিল। মাইকেলের পেটের দিকটা টেবিলের আড়ালে ছিল, সে কোটের বোতাম খুলে, মন দিয়ে শুনতে লাগল। কিন্তু লোকটা কি যে বলছে এক বর্ণ বুঝতে পারছিল না। মনে হচ্ছিল কি সব আবোলতাবোল বকছে। ওর মন তখন উদ্যত রক্তস্রোতে এমন পরিপূর্ণ হয়ে গেছিল যে কোনো কথারই মানে বুঝছিল না। টেবিলের নিচে ওর ডান হাতটা কোমরে গোঁজা বন্দুকের ওপর গিয়ে পড়তেই, সেটিকে টেনে বের করে আনল। ঠিক সেই সময় ওয়েটার ওদের ফরমায়েস শুনতে এল, সলট্‌সো তার সঙ্গে কথা বলবার জন্য মাথা ফেরাল। অমনি বাঁ হাতে টেবিলটাকে ঠেলে সরিয়ে দিয়ে ডান হাতে বন্দুকটাকে মাইকেল প্রায় সলট্‌সোর মাথায় ঠেকিয়ে ধরল। লোকটার এমনি তীক্ষ্ণ প্রতিক্রিয়া যে মাইকেলের হাত নাড়ার সঙ্গে সঙ্গে নিজের শরীরটাকে একপাশে সরিয়ে নিতে যাচ্ছিল। কিন্তু মাইকেলের বয়স কম, প্রতিক্ষেপ তীক্ষ্ণতর, অমনি সে ঘোড়া টিপে দিল। সলট্‌সোর চোখের আর কানের মধ্যিখান দিয়ে গুলিটা ঢুকে যখন অন্য দিক দিয়ে

বেরিয়ে গেল, এক দলা রক্ত আর খুলির হাড়ের টুকরো স্তম্ভিত ওয়েটারের কোটের উপর ছিটকে পড়ল। সঙ্গে সঙ্গে মাইকেল টের পেল একটা গুলিই যথেষ্ট। শেষ মুহূর্তে সলট্সো মাথা ঘুরিয়েছিল, ওর চোখে প্রাণের আলো নিবে যেতে দেখেছিল. মাইক, মোমবাতির শিখা যেমন নিবে যায়, তেমনি স্পষ্ট করে।

মাইকেলের ঘুরে ম্যাক্‌ক্লাস্কির দিকে বন্দুকের নিশানা করতে মাত্র এক সেকেণ্ড সময় লেগেছিল। পুলিস-কাপ্তান ওর দিকে এমন নিরুদ্বেগ বিস্ময়ের সঙ্গে তাকিয়েছিল যেন ব্যাপারটার সঙ্গে ওর কোনো সম্পর্ক নেই। নিজের সঙ্কট সম্বন্ধে একটুও সচেতন বলে মনে হল না। মাংসসুদ্ধ কাঁটাটি তার হাতে ধরা রইল, চোখ দুটো সবে মাইকেলের দিকে ফিরছিল, মুখের ভাবে এমন একটা ক্ষুব্ধ আত্মপ্রত্যয়, যেন আশা করে আছে মাইকেল হয় এক্ষুনি ক্ষমা চাইবে, নয়তো দৌড়ে পালাবে যে মাইকও বন্দুকের ঘোড়া টিপবার সময় মৃদু হাসছিল। ভালো নিশানা হয়নি, লোকটা মরল না। ষাঁড়ের মতো মোটা গলায় গিয়ে গুলি লাগল, বিষম খেল ম্যাক্‌ক্লাস্কি, যেন বড্ড বড় টুকরো মাংস গিলে ফেলেছে। তারপর বিদীর্ণ ফুসফুস থেকে কাশি উঠতেই চারদিকের বাতাস যেন রক্তময় কুয়াশায় ভরে গেল। খুব ঠাণ্ডা মাথায়, ভেবেচিন্তে ওর সাদা চুলে ঢাকা মাথার খুলিতে মাইক তার দ্বিতীয় গুলিটা ছুঁড়ল।

বাতাসটা যেন গোলাপী কুয়াশায় ভরা। দেয়ালে ঠেস দিয়ে বসা লোকটার দিকে মাইক ঘুরে দাঁড়াল। সে এক চুল নড়েনি। যেন পক্ষাঘাতগ্রস্ত হয়েছে। এবার সে সযত্নে টেবিলের ওপর হাত দুটো তুলে দিয়ে, মুখ ফিরিয়ে নিল। ওয়েটার টলতে টলতে পিছু হটে রান্নাঘরের দিকে যাচ্ছিল, মুখে ভীষণ আতঙ্কের ভাব নিয়ে সে মাইকেলের দিকে চেয়ে ছিল যেন নিজের চোখকে বিশ্বাস করতে পারছে না। সলট্সো তখনো চেয়ারে বসে, শরীরের পাশটা টেবিলের ধারে ঠেকা দেওয়া। ম্যাকক্লাস্কি তার দেহের ভারে নিচের দিকে ঝুলে গিয়ে, চেয়ার থেকে মাটিতে পড়ে গেছিল। মাইকেল বন্দুকটা ছেড়ে দিতেই, ওর গায়ে একটু ধাক্কা খেয়ে নিঃশব্দে সেটা নিচে পড়ে গেল। মাইক দেখল যে দেয়ালে ঠেস দিয়ে বসা লোকটা, কিংবা ওয়েটার, কেউই বন্দুক ফেলে দেওয়াটা লক্ষ্য করেনি। কয়েক পদক্ষেপে দরজার কাছে পৌঁছে, দরজা খুলে ফেলল মাইক। সলট্সোর গাড়ি তখনো ফুটপাথের ধারে দাঁড় করানো, কিন্তু চালকের টিকি দেখা গেল না। মাইকের বাঁ দিকে ফিরে, মোড় ঘুরে এগিয়ে গেল। অমনি হেড-লাইট জ্বেলে একটা লড়ঝড়ে সিড্যান এসে দাঁড়াল, তার দরজাটি খুলে গেল। লাফিয়ে উঠে পড়ল মাইক, সঙ্গে সঙ্গে গাড়িও গর্জন করে ছুটে চলল। মাইক দেখল টেসিও গাড়ির চালক, তার পারিপাটি মুখ চোখ শ্বেতপাথরের মতো কঠিন।

টেসিও জিজ্ঞাসা করল, "সলট্সোর ওপর কাজ সারলে ?"

টেসিওর ভাষা শুনে মুহূর্তের জন্য মাইকেল অবাক হল। ও-কথা সর্বদা যৌন ব্যাপার সম্বন্ধে বলা হত, কোনো মেয়ের ওপর কাজ সারা মানে তার সঙ্গে যৌন

সম্বন্ধ করা। টেসিওর এ-ভাবে ও-কথার ব্যবহার একটু অদ্ভুত শোনাল। মাইকেল বলল, "দুজনের ওপরেই।"

টেসিও জিজ্ঞাসা করল, "ঠিক জান?"

মাইকেল বলল, "ওদের মগজের ঘিলু দেখলাম।"

বেশ পরিবর্তন করবার জন্য একপ্রস্থ পোশাক ছিল গাড়িতে। কুড়ি মিনিটের মধ্যে সিসিলিগামী একটা মালবাহী জাহাজে মাইকেল আরূঢ় হল। দুঘণ্টা বাদে জাহাজটা সমুদ্রে পাড়ি দিল। নিজের ক্যাবিন থেকে মাইকেল দেখতে পেল নিউ ইয়র্ক শহরের আলোগুলো নরকের কুণ্ডের মতো জ্বলছে। গভীর স্বস্তি অনুভব করছিল সে। এবার ও-সব থেকে বেরিয়ে পড়া গেল। মনের এই ভাবটি ওর পরিচিত, মনে পড়ল যুদ্ধের সময় ওদের নৌ-বহর একটা দ্বীপ আক্রমণ করেছিল, সেখানকার সমুদ্রতীর থেকেও ওকে উদ্ধার করা হয়েছিল। যুদ্ধ তখনো চলেছিল, সামান্য জখম হয়েছিল মাইকেল, নৌকো করে ওকে হাসপাতল-জাহাজে নিয়ে যাওয়া হয়েছিল। এখনকার মতো তখনো গভীর একটা স্বস্তি অনুভব করেছিল সে। এবার নরক ভেঙে বেরিয়ে আসুক, কিন্তু মাইকেল এখানে থাকবে না।

সলট্‌সো আর ক্যাপ্টেন ম্যাক্‌ক্লাস্কির খুনের পরদিন নিউ ইয়র্ক শহরের প্রত্যেক থানার পুলিস-কাপ্তান আর লেফ্‌টেনাণ্টরা চারদিকে আদেশ পাঠাল, আর জুয়ো-খেলা চলবে না, বেশ্যাবৃত্তি চলবে না, কোনো রকম চাল চলবে না, যতদিন না কাপ্তানকে যে খুন করেছে সে ধরা পড়ছে। শহরের সমস্ত বে-আইনী ব্যবসা একেবারে বন্ধ হয়ে গেল।

সেদিন আরো পরে ইতালীয় পরিবারগুলোর একজন প্রতিনিধি কর্লিয়নি পরিবারকে জিজ্ঞাসা করেছিল ওরা খুনেকে সমর্পণ করতে রাজী আছে কি না। ওরা বলল খুনের ব্যাপারের সঙ্গে কর্লিয়নিদের কোনো সম্পর্ক নেই। সেই রাতে লং বীচে কর্লিয়নিদের প্রাঙ্গণে একটা বোমা বিস্ফোরণ হল, একটা গাড়ি প্রবেশ-পথের শিকলের সামনে এসে, বোমাটা ছুঁড়ে, আবার গর্জন করে চলে গেল। সেই রাতেই কর্লিয়নিদের দুজন বাট্‌ন্‌-ম্যান গ্রেনিচ ভিলেজের ছোট একটা ইতালীয় রেস্তোরাঁতে নিরিবিলি ডিনার খাচ্ছিল, সেখানে তারা নিহত হল। ১৯৪৬ সালের পাঁচ পরিবারের লড়াই এই ভাবে শুরু হয়ে গেল।

## দ্বিতীয় পর্ব

### বারো

হাত নেড়ে তাচ্ছিল্যের সঙ্গে চাকরটাকে বিদায় করে দিয়ে জনি ফন্টেন বলল, "কাল সকালে দেখা হবে, বিলি।" কৃষ্ণকায় বাটলার প্রকাণ্ড যুগ্ম খাবার-ঘর বসবার-ঘর থেকে 'বাও' করে বেরিয়ে গেল। ঐ ঘর থেকে প্রশান্ত মহাসাগরের দৃশ্য দেখা যেত। 'বাও'টা ঠিক চাকরের 'বাও' ছিল না বরং দুই বন্ধুর মধ্যে বিদায় নেবার 'বাও'। ডিনারের অতিথি উপস্থিত না থাকলে, বাটলার 'বাও' করত না।

অতিথিটি হল শ্যারন মূর বলে একটি মেয়ে; সে নিউ ইয়র্ক শহরের গ্রেনিচ ভিলেজ থেকে এসেছিল, একটা ফিল্মে পার্ট পাবার চেষ্টায়, ফিল্মের প্রযোজক ওরই এক পুরনো ভক্ত, এখন সে খুব নাম করেছিল। জনি যখন য়োলট্‌সের ছবি করছিল, ও তখন সেট্ দেখতে এসেছিল। জনি দেখল মেয়েটি তরুণী, সুকুমারী মিষ্টি, সুরসিকা, তাই তাকে রাতে ডিনার খেতে নেমন্তন্ন করল। জনির ডিনারের নিমন্ত্রণের খ্যাতি বরাবরই ছিল, অনেকটা রাজাদেশের মতোও ছিল, মেয়েটি অবশ্যই নিমন্ত্রণ গ্রহণ করেছিল।

জনির যে-রকম নাম ছিল, শ্যারন মূর নিশ্চয় ভেবেছিল ও তাকে একেবারে গ্রাস করে ফেলতে চাইবে, কিন্তু জনি হলিউডের ঐ গোগ্রাসে মাংস গেলার ভাবটি দু'চক্ষে দেখতে পারত না। কোনো মেয়ের সঙ্গে ও শুত না, যদি না তার মধ্যে বিশেষ কোনো মোহিনী গুণ দেখতে পেত। মাঝে মাঝে অবশ্য বড্ড বেশি মদ খেয়ে সকালে উঠে দেখত এ কার সঙ্গে শুয়ে আছে, একে কখনো চিনেছে বা দেখেছে বলেও স্মরণ হত না। এখন জনির পঁয়ত্রিশ বছর বয়স, একটা বিয়ে ভেঙেছে, দ্বিতীয় স্ত্রীর সঙ্গে বনিবনা নেই, হয়তো হাজার মেয়ের দেহ অধিকার করেছে,— আজকাল আর তার আগেকার সে আগ্রহ নেই। তবু শ্যারন মূরের মধ্যে এমন কোন গুণ ছিল, যার জন্য জনির মনে স্নেহের উদ্রেক হয়েছিল, তাই ওকে নেমন্তন্ন করেছিল।

জনি নিজে বেশি কিছু খেত না, কিন্তু ও জানত সুন্দরী তরুণী মেয়েরা না

খেয়ে টাকা জমিয়ে, ভালো ভালো কাপড়চোপড় কেনে আর কেউ নেমন্তন্ন করে খাওয়ালে খুব সাঁটায়; সেই জন্য টেবিলে যথেষ্ট খাবারের ব্যবস্থা ছিল। যথেষ্ট পানীয়ও ছিল; একটা বালতিতে শ্যাম্পেন, তাছাড়া স্কচ্‌ রাই, ব্র্যাণ্ডি, আর সাইডবোর্ডের ওপর লিকিওর। জনি পানীয়গুলোকে আর প্লেটে করে সাজানো খাবার পরিবেশন করল। খাওয়াদাওয়ার পর শ্যারনকে ওর প্রকাণ্ড বসবার ঘরে নিয়ে গেল, তার একটা দেয়াল আগাগোড়া কাচের তৈরি, তার ভিতর দিয়ে প্রশান্ত মহাসাগর দেখা যেত। 'হাই-ফাই'য়ের ওপর একগোছা এলা ফিট্‌স্‌-জেরাল্ডের রেকর্ড রেখে, জনি শ্যারনের পাশে কৌচের ওপর আরাম করে বসল। কিছুক্ষণ ওর সঙ্গে গাল-গল্প করে, ও ছেলেবেলায় কেমন ছিল সে-সব খবর বের করল; দুরন্ত ছেলের মতো ছিল; নাকি ছেলে দেখলে ক্ষেপে যেত; সাদামাটা ছিল, নাকি সুন্দরী; একা থাকত, নাকি ফুর্তিবাজ ছিল। এ-সব ছোটখাটো তথ্য সর্বদা ওর মনে লাগত। প্রেম করতে হলে ওর যে কোমলতার প্রয়োজন হত, এতে তারই উদ্রেক হত।

সোফার ওপর দুজনে কাছাকাছি বসে ছিল, ভারি অন্তরঙ্গ ভাবে, ভারি আরামে। শ্যারনের ঠোঁটে চুমো খেল জনি, নিষ্কাম বন্ধুত্বের চুমো, শ্যারনও যখন ঐ ভাবটিই রক্ষা করল, জনিও তাই করল। প্রকাণ্ড জানলার বাইরে চাঁদের আলোতে দেখতে পাচ্ছিল গাঢ় নীল প্রশান্ত মহাসাগর সমতলভাবে বিস্তীর্ণ।

শ্যারন জিজ্ঞাসা করল, "তুমি যে বড় তোমার রেকর্ড বাজাচ্ছ না?" সুরে একটু পরিহাস। জনি ওর দিকে চেয়ে হাসল। ওকে শ্যারন পরিহাস করছে বলে ওর মজা লাগছিল। বলল, "অতটা হলিউডি নই আমি।"

শ্যারন বলল, "কিছু বাজিয়ে শোনাও। কিংবা গান শোনাও। জান তো ফিল্মে কেমন করে। আর আমি উচ্ছ্বসিত হয়ে তোমার ওপর গলে পড়ব, পর্দার ওপর মেয়েরা যেমন করে।"

জনি হেসে উঠল। যখন বয়স কম ছিল, ঠিক ঐ সব জিনিসই ও করত, তার ফলটাও বেশ নাটুকে হত, মেয়েগুলো বিগলিত মোহিনী চেহারা ধারণ করবার চেষ্টা করত, একটা কল্পিত রূপকথার ক্যামেরার উদ্দেশ্যে তাদের চোখগুলোকে কামোদ্ভাসিত করে আনত, আজকাল কোনো মেয়েকে গান গেয়ে শোনাবার কথা ও স্বপ্নেও ভাবত না; প্রথম কথা অনেক মাস ও গানই গায়নি, নিজের গলার ওপর ও আস্থা হারিয়েছিল। দ্বিতীয় কথা শখেরা শিল্পীদের কোনো ধারণাই ছিল না পেশাদার গাইয়েরা যে অত ভালো গান করে, তার কতখানি যান্ত্রিক সহযোগিতার ওপর নির্ভর করে। অবশ্য নিজের গানের রেকর্ড বাজাতে পারত, কিন্তু নিজের তরুণ উদ্দীপ্ত কণ্ঠস্বর শুনে কেমন একটা কুণ্ঠা বোধ করত, যেমন চুল পাতলা হয়ে আসা, মোটা হয়ে পড়া আধা-বয়সী অভিনেতারা নিজেদের পরিপূর্ণ যৌবনের ছবি দেখাতে লজ্জা পায়।

তাই জনি বলল, "গলাটা ঠিক জুত নেই. তাছাড়া নিজের গান শুনে শুনে

বিরক্তি ধরে গেছে।"

দুজনে গেলাসে চুমুক দিল। তারপর শ্যারন বলল, "শুনছি এই ছবিতে তুমি একেবারে মাত করে দিয়েছ। সত্যিই কি বিনা পয়সায় ছবিটা করেছ ?"

জনি বলল, "ঐ নামেমাত্র একটু নিয়েছি।"

শ্যারনের ব্র্যাণ্ডির গেলাস আবার ভরে দেবার জন্য উঠে দাঁড়াল জনি, ওকে একটা সোনালী মনোগ্রাম করা সিগারেট দিয়ে, সেটি জ্বালিয়ে দেবার জন্য লাইটার বাড়িয়ে ধরল। সিগারেট টানতে আর ব্র্যাণ্ডিতে চুমুক দিতে লাগল শ্যারন, জনি আবার তার পাশে গিয়ে বসল।

শ্যারনের চাইতে নিজের গেলাসে অনেক বেশি করে ব্র্যাণ্ডি ঢেলেছিল; শরীরটাকে গরম করতে, মনটাকে প্রফুল্ল করতে, উৎসাহ জমাবার জন্য ওটুকুর ওর দরকার ছিল। সাধারণ প্রেমিকদের ঠিক উল্টো অবস্থা ওর। মেয়েটিকে উন্মত্ত না করে ওর নিজেকে উন্মত্ত করতে হত। সাধারণতঃ মেয়েটি একটু বেশি করেই রাজী থাকত, কিন্তু ও নিজে থাকত না। গত দু বছরে ওর আত্মসম্মান বড় বেশি আহত হয়েছিল, তাই সেটাকে সুস্থ করে তুলবার জন্য এই সহজ উপায় অবলম্বন করেছিল, এক রাতের জন্য কোনো সুকুমারী তরুণীর পাশে শুয়ে, তাকে বার কতক বাইরে ডিনার খেতে নিয়ে গিয়ে, একটা দামী উপহার দিয়ে, তারপর যাতে তার মনে কষ্ট না লাগে এই রকম নম্র ভাবে তাকে ঝেড়ে ফেলা ? পরে ঐ মেয়েরা বলে বেড়াতে পারত যে বিখ্যাত জনি ফণ্টেনের সঙ্গে তাদের একটা বিশেষ সম্পর্ক ছিল। প্রকৃত প্রেম না হলেও, মেয়েটি যদি রূপসী আর বাস্তবিকই ভালো হত তাহলে হেনস্থা করবার মতোও কিছু নয়। কঠিন মেয়েমানুষগুলোকে ও দেখতে পারত না, তারা ওর সঙ্গে যৌন সম্বন্ধ করেই, অমনি বন্ধুবান্ধবদের বলতে ছুটত যে বিখ্যাত জনি ফণ্টেনের সঙ্গে তারা আশনাই করেছে। আবার সেই সঙ্গে জুড়ে দিত যে তার চাইতে ভালো অভিজ্ঞতা তাদের আছে। সব চাইতে অবাক হত জনি ওদের সহানুভূতিশীল স্বামীদের দেখে, তারা প্রায় ওর মুখের ওপরেই বলে দিত যে স্ত্রীদের তারা স্বচ্ছন্দে ক্ষমা করছে, যেহেতু অতিশয় সতীসাধ্বী স্ত্রীদের বিখ্যাত জনি ফণ্টেনের সঙ্গে ব্যাভিচার করবার অনুমতি দেওয়া যেতে পারে। এ-কথা শুনে জনি বাস্তবিকই হতভম্ব হয়ে যেত।

রেকর্ডের এলা ফিট্‌স্‌জেরাল্ডকে ও ভালোবাসত। ঐ ধরনের স্পষ্ট ভাবে গাওয়া, অমন পরিচ্ছন্ন গানের পদ ও ভালোবাসত। জীবনে ঐ একটি মাত্র জিনিসই জনি বুঝত এবং ও এও জানত ও-কথা ওর চাইতে ভালো করে দুনিয়াতে আর কেউ বুঝত না। এই মুহূর্তে কৌচে হেলান দিয়ে শুয়ে গলায় ব্র্যাণ্ডির উত্তাপ অনুভব করে, ওর গাইতে ইচ্ছা করছিল; সুর করে গান গাইতে নয়, রেকর্ডের সঙ্গে সঙ্গে পদ বেঁধে গাইতে, অথচ একজন বাইরের লোকের সামনে সেটা তো সম্ভব ছিল না। এক হাতের গেলাস থেকে চুমুক দিতে দিতে অন্য হাতটি জনি শ্যারনের কোলে রাখল। কোনো চাতুরি না করে; উত্তাপের সন্ধানে শিশুর মতো

ইন্দ্রিয়াসক্ত হয়ে, শ্যারনের কোলে রাখা হাতটি দিয়ে জনি তার রেশমী পোশাক একটু টেনে তুলতেই, সোনালী বুনটের মোজার ওপর দুধের মতো সাদা খানিকটা উরু দেখা গেল। তাই দেখে সব মেয়েগুলোকে, বছরগুলোকে, অভ্যাসগুলোকে ভুলে গেল জনি, তার সারা দেহের মধ্যে দিয়ে একটা সান্দ্র উষ্ণ জোয়ার বয়ে গেল। এখনো সেই অসম্ভব সম্ভব হত। কিন্তু আর যখন হবে না, গলার স্বর যেমন আর সম্ভবে না, তখন জনি কি করবে?

এবার জনি প্রস্তুত। লম্বা মীনে-করা কক্‌টেল-টেবিলের ওপর হাতের পানীয় নামিয়ে রেখে জনির দেহ শ্যারনের দিকে ফিরল। কোনো অনিশ্চয়তা নেই, সুচিন্তিত অথচ বড় কোমলভাবে। জনির আদরে ধূর্ত কিছু ছিল না, লোচ্ছা লাম্পট্যও ছিল না। ওর ঠোঁটে চুমো খেল জনি, জনির হাত ওর বক্ষ স্পর্শ করে, ওর উষ্ণ উরুতে এসে পড়ল, রেশমের মতো মোলায়েম ওর ত্বক। উত্তরে শ্যারন ওকে চুমো খেল, তাতে স্নেহ ছিল, কাম ছিল না। এখন জনির ঐ রকমই ভালো লাগছিল। যে-সব মেয়েরা হঠাৎ গরম হয়ে উঠত, জনির তাদের ভালো লাগত না। তাদের দেহগুলো যেন লোমশ একটা সুইচের স্পর্শে জেগে ওঠা মোটরের মতো।

তারপর জনি সর্বদা যা করত তাই করল, এতে ও নিজে উচ্চকিত হয়ে উঠত। খুব আস্তে অনুভূতি রক্ষা করতে যতটা হাল্কাভাবে সম্ভব, ওর মধ্যম আঙুলের আগাটি দিয়ে শ্যারনের উরুর মাঝখানে সুগভীর স্পর্শ করল। প্রেম করার এই ভূমিকা কোনো কোনো মেয়ে লক্ষ্যই করত না। কেউ কেউ বিহ্বল হয়ে উঠত, বুঝতে পারত না ওটি দৈহিক স্পর্শ কি না, কারণ সঙ্গে সঙ্গে জনি ওদের অধরে গভীরভাবে চুমো খেল। কেউ কেউ যেন আঙুলটাকে চুষে খেত। এবং বলা বাহুল্য, জনি বিখ্যাত হবার আগে, কোনো কোনো মেয়ে ওর গালে টেনে চড় লাগাত। এটাই ছিল ওর কর্মপদ্ধতি, সাধারণতঃ এতে বেশ ফল পাওয়া যেত।

শ্যারনের প্রতিক্রিয়া হল অন্য রকমের। সবটাই সে গ্রহণ করল, স্পর্শটুকু, চুম্বনটি, তারপর জনির মুখ থেকে মুখ সরিয়ে, নিজের শরীরটাকেও কোচের ওপর খুব সামান্য একটু সরিয়ে নিয়ে, পানীয়ের গেলাসটা তুলে নিল। শীতল কিন্তু সুনিশ্চিত প্রত্যাখ্যান। মাঝে মাঝে এমন হত। কদাচিৎ; কিন্তু হত। জনিও তার পানীয় তুলে নিয়ে, সিগারেট ধরাল।

কিছু বলছিল শ্যারন, ভারি মিষ্টি করে, ভারি লঘু ভাবে। "তোমাকে যে আমার ভালো লাগে না, এমন নয়, জনি; যতটা ভেবেছিলাম, তুমি তার চাইতে ঢের ভালো এবং আমি ওরকম মেয়ে নই বলেও নয়, কথা হল যে কারো সঙ্গে ওরকম সম্বন্ধ করতে হলে আমার নিজের খানিকটা প্রেরণার দরকার হয়, আমার কথা বুঝতে পারলে জনি?"

জনি ফন্টেন ওর দিকে ফিরে মৃদু হাসল। তখনো ওকে ভালো লাগছিল। "আর আমার কাছে সে প্রেরণা পাও না বুঝি?"

শ্যারন একটু কুণ্ঠিত হয়ে উঠল, "বুঝলে কি না, তুমি যখন বিখ্যাত গাইয়ে বলে

নাম করেছিলে, আমি তখনো খুব ছোট। আমি ঠিক তোমার নাগাল পাই না, আমি এক পুরুষ পরে জন্মেছি। সত্যি বলছি, আমি খুব একটা ভালো মানুষ নই। তুমি যদি একজন চিত্রতারকা হতে, ছোটবেলা থেকে যাকে দেখে এসেছি, এক্ষুনি কাপড়-চোপড় খুলে ফেলতাম।"

এখন আর ওকে ততটা ভালো লাগছিল না জনির। মিষ্টি বটে, সুরসিকা, বুদ্ধিমতী। ওর সঙ্গে রমণ করতে উঠি-পড়ি করে ছুটেও আসেনি, ওর সঙ্গে ঘনিষ্ঠতা থাকলে চিত্রজগতে সুবিধা হতে পারে বলে ওকে ছুড়োও দেয়নি। সত্যি ভারি খাঁটি মানুষ। তবু আরেকটা জিনিসও জনি বুঝতে পেরেছিল। এ রকম এর আগেও কয়েকবার হয়েছিল। কোনো কোনো মেয়ে ওর সঙ্গে সন্ধ্যা কাটাবার আগেই মনে মনে ঠিক করে রাখত ওর সঙ্গে শোবে না, তা ওকে যত ভালোই লাগুক না কেন, যাতে করে সে বন্ধুবান্ধবদের, এমন কি নিজেকেও, বলতে পারবে যে বিখ্যাত জনি ফন্টেনের সঙ্গে শোবার সুযোগ সে ছেড়ে দিয়েছিল। এখন জনির বেশ বয়স হয়েছে, তাই ঐ মনোভাব বুঝতে পারল এবং রাগ হল না। শুধু আগের মতো শ্যারনকে অতটা ভালো লাগল না, আগে সত্যিই খুব ভালো লেগেছিল।

আর এখন তাকে ততটা ভালো লাগছিল না বলেই জনি অনেকখানি আশ্বস্ত হল। প্রশান্ত মহাসাগরের দিকে তাকিয়ে, ও গেলাসে চুমুক দিতে লাগল। শ্যারন বলল, "আশা করি তুমি চটে যাওনি, জনি। হয়তো একটু অদ্ভুত ব্যবহার করছি, বোধহয় হলিউডে সঙ্গীকে গুড্‌নাইট করবার সময় একটা চুমো খাওয়াও যা, তার সঙ্গে সহবাস করাকেও সকলে সেই রকমই মনে করে। আমি তো এখানে খুব বেশি দিন থাকিনি।"

মৃদু হেসে জনি ওর গাল থাবড়ে দিল। হাত নামিয়ে জনি ওর স্কার্টটাকে টেনে আরো সভ্যভব্যভাবে ওর সুগোল রেশমী হাঁটুদুটি ঢেকে দিল। বলল, "মোটেই চটিনি। সেকেলে মেয়ের সঙ্গে সন্ধ্যা কাটাতে ভালো লাগে।" তাহলে তাকে মনের কথা বলতে হয় না : দক্ষ প্রেমিক বলে প্রমাণ দেবার দরকার থাকে না, পর্দায় প্রক্ষিপ্ত দেবমূর্তির মান রাখতে হয় না : তাই মনে কি আরাম। ও সেই মূর্তির যোগ্য আচরণ করেছে এবং মেয়েটার ওপরেও উপযুক্ত প্রতিক্রিয়া হয়েছে, এই সব শুনবার দরকার হয় না। সহজ সরল নিত্যনৈমিত্তিক একটা ঘটনাকে বেশি করে ফুলিয়ে ফাঁপিয়ে তুলবারও দরকার করে না।

ওরা আরেকবার ব্র্যাণ্ডি খেল, আরো কতকগুলো ঠাণ্ডা চুমোর আদানপ্রদান হল, তারপর শ্যারন স্থির করল এবার যেতে হয়। সৌজন্য দেখিয়ে জনি বলল, "একদিন তোমাকে কোথাও ডিনার খেতে নিয়ে যেতে পারি?"

শেষ পর্যন্ত শ্যারন সরল ও সততাপূর্ণ আচরণ করেছিল। বলেছিল, "আমি জানি তুমি খানিকটা সময় নষ্ট করে, শেষে নিরাশ হতে চাও না। এই চমৎকার সন্ধ্যাটার জন্য ধন্যবাদ। একদিন আমার ছেলে-মেয়েদের বলব যে একবার বিখ্যাত

জনি ফণ্টেনের সঙ্গে তার বাড়িতে একা সাপার খেয়েছিলাম।"

মৃদু হাসল জনি, বলল, "এবং তুমি হার মানোনি।" দুজনেই হেসে ফেলল। শ্যারন বলল, "ও কথাটা ওরা কখনোই বিশ্বাস করবে না।" তারপর জনি একটু কৃত্রিমতা অবলম্বন করে বলল, "না হয় লিখে দেব; তাই চাও নাকি?" মাথা নাড়ল শ্যারন। জনি বলে চলল, "কেউ যদি অবিশ্বাস করে, আমাকে একটা ফোন করতে বলো, আমি সব ঠিক করে দেব। বলব তোমাকে বাড়িময় তাড়া করে বেড়িয়েছিলাম, তবু তুমি সতীত্ব রক্ষা করেছিলে, কেমন?"

অবশেষে ব্যবহারটা একটু নিষ্ঠুর হয়ে গেছিল, ওর কচি মুখে বেদনার ছাপ দেখে জনির সে কি দুঃখ। শ্যারন বুঝতে পেরেছিল জনি বলতে চাইছে সে যথেষ্ট চেষ্টা করেনি। বিজয়ের আনন্দের মধুরতাটুকু জনি হরণ করে নিল। এখন ওর মনে হবে ওর মাধুর্যের কিংবা আকর্ষণীয়তার অভাবের জন্যই আজ রাতেও জয়ী হয়েছিল। আর ও যেমন মেয়ে, যখনই কারো কাছে গল্প করবে কেমন করে বিখ্যাত জনি ফণ্টেনের প্রলোভন ও জয় করেছিল, তখন একটু বাঁকা হেসে সেই সঙ্গে জুড়ে দেবে, "অবিশ্যি ও তেমন চেষ্টাও করেনি।" কাজেই ওর ওপর জনির মায়া হল, বলল, "কখনো যদি খুব বেশি বিমর্ষ বোধ কর, আমাকে ফোন কর, কেমন? আমি যত মেয়েকে চিনি, সকলের সঙ্গে কিন্তু শুয়ে পড়ি না।"

সে বলল, "ফোন করব।" এই বলে দরজা দিয়ে বেরিয়ে গেল। জনির হাতে সারা দীর্ঘ শূন্য সন্ধ্যাটা পড়ে রইল। জ্যাক য়োলট্‌স্ যাকে বলত 'মাংসের কারবার', ছোট ছোট উৎসুক হবু-তারকাদের আস্তাবলে যেতে পারত জনি, কিন্তু ও চাইছিল কোনো সত্যিকার মানুষের সঙ্গে কথা বলতে। ওর প্রথম স্ত্রী ভার্জিনিয়ার কথা মনে পড়ল। এখন ছবির কাজ শেষ হয়ে গেছে, এবার মেয়েদের একটু সময় দিতে পারা যাবে। আবার ওদের জীবনের একটা অঙ্গ হতে ইচ্ছা করছিল। ভার্জিনিয়ার জন্যেও ভাবনা হত। হলিউডের মাস্তানগুলোকে সামলাবার ক্ষমতা ওর ছিল না, ওরা হয়তো ওর পিছনে লাগবে, পরে যাতে বড়াই করে বেড়াতে পারে যে জনি ফণ্টেনের প্রথম স্ত্রীর সঙ্গে ওদের ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল। যতদূর জনির জানা ছিল এখন পর্যন্ত ও-কথা কেউ বলতে পারেনি। সঙ্গে সঙ্গে ভেবে মন বিরূপ হল যে দ্বিতীয় স্ত্রীর বেলা কিন্তু ও-কথা সবাই বলতে পারে। ফোন তুলল জনি।

সঙ্গে সঙ্গে গলার স্বরটি চিনতে পারল, কিন্তু তাতে আশ্চর্য হবার কিছুই ছিল না। দশ বছর বয়সে, দুজনে যখন ফোর-বি ক্লাসে পড়ত, তখন প্রথম ঐ গলা শুনেছিল। জনি বলল, "শোন জিনি, আজ রাতে কি তুমি খুব ব্যস্ত আছ, একটুক্ষণের জন্য আসতে পারি?"

জিনি বলল, "বেশ, এসো। মেয়েরা কিন্তু ঘুমিয়ে পড়েছে। ওদের জাগাতে চাই না।"

জনি বলল, "ঠিক আছে। তোমার সঙ্গেই শুধু একটু কথা বলতে চাইছিলাম।"

জিনি স্বরটা একটু ইতস্ততঃ করল, তারপর অতি সাবধানে, যাতে কোনো

উদ্বেগ প্রকাশ না পায়, গলাটা সামলে নিয়ে জিনি জিজ্ঞাসা করল, "জরুরী কিছু নাকি, গুরুতর কিছু ?"

জনি বলল, "না। ছবিটা আজ শেষ হয়ে গেল, তাই ভাবলাম তোমাকে একবার দেখি, একটু গল্প করি। হয়তো মেয়েদেরও একবার দেখতে পাব, যদি মনে কর ওরা জেগে যাবে না।"

জিনি বলল, "ঠিক আছে। তুমি যে পার্টটা চেয়েছিলে সেটা পেয়ে গেলে জেনে খুশি হয়েছিলাম।"

জনি বলল, "ধন্যবাদ। আধঘণ্টার মধ্যে দেখা হবে।"

বেভারলি হিলসে যে বাড়িটা একদিন ওর বাসস্থান ছিল, সেখানে পৌঁছে জনি ফণ্টেন কিছুক্ষণ বাড়িটার দিকে চেয়ে চুপ করে গাড়িতে বসে রইল। মনে পড়ল ধর্মবাপ বলেছিলেন, নিজের ইচ্ছামতো জীবনটাকে গড়ে নেওয়া যায়। কি যে ইচ্ছা সেটা জানা থাকলে ভারি সুবিধা হয়। কিন্তু ওর নিজের ইচ্ছাটা কি ?

দরজার কাছে ওর প্রথম স্ত্রী দাঁড়িয়ে ছিল। লাবণ্যময়ী, ছোটখাটো, গাঢ় রঙের চুল, মিষ্টি একটি ইতালীয় মেয়ে। পাশের বাড়ির মেয়ে, যে কখনো অন্য কোনা পুরুষের দিকে তাকাবে না এবং সে সময় সেটাকেই বড় কথা বলে মনে হয়েছিল। এখনো কি ওকে পেতে ইচ্ছা করে, এ-কথা জনি নিজেকে জিজ্ঞাসা করলে, উত্তর এল 'না'। একটা কারণ হল ওর সঙ্গে আর প্রেম করা চলত না, দুজনার মধ্যেকার স্নেহটা বড় বেশি পুরনো হয়ে গেছিল। তাছাড়া যৌন সম্পর্ক বাদ দিয়েও আরো কয়েকটা জিনিস জিনি কখনোই ক্ষমা করতে পারত না। তাই বলে ওদের মধ্যে এখন আর কোনো শত্রুতাও ছিল না।

ওর জন্য কফি করে দিল জিনি, বসবার ঘরে বসিয়ে ওকে ঘরে তৈরি মিষ্টি খাওয়াল। বলল, "ঐ সোফাটাতে লম্বা হয়ে শুয়ে পড়, তোমাকে ক্লান্ত মনে হচ্ছে।" কোট আর জুতো খুলে ফেলল জনি, গলার টাইটা ঢিলা করে দিল ; জিনি ওর সামনে একটা চেয়ারে বসে, মুখে ছোট্ট একটু গম্ভীর হাসি নিয়ে বলল, "এ তো বড় মজার।"

কফিতে চুমুক দিতে দিতে, শার্টে একটু ছল্‌কে ফেলে জনি জিজ্ঞাসা করল, "কি বড় মজার ?"

জিনি বলল, "বিখ্যাত জনি ফণ্টেনের সন্ধ্যা কাটবার সঙ্গী নেই।"

জনি বলল, "বিখ্যাত জনি ফণ্টেন যদি শরীরটাকে আবার চাগিয়ে তুলতে পারে, তবে ওর অনেক ভাগ্য।"

এত স্পষ্ট কথা ও সাধারণতঃ বলত না। জিনি জিজ্ঞাসা করল, "সত্যি কিছু হয়েছি নাকি ?"

জনি এক গাল হেসে উত্তর দিল, "আমার ফ্ল্যাটে একজন মেয়ের 'ডেট' ছিল, সে আমাকে ঝেড়ে ফেলেছে। আর জান, তাতে আমি ভারি আরাম বোধ করেছি।"

বলেই অবাক হয়ে লক্ষ্য করল জিনির মুখে চকিত একটা রাগের ভাব প্রকাশ পেল। সে বলল, "ঐ সব বদ মেয়েমানুষদের নিয়ে মন খারাপ কর না। ও নিশ্চয় ভেবেছিল ওরকম ব্যবহার করলে তোমার আগ্রহ আরো বেড়ে যাবে।" জনির ভেবে মজা লাগল যে ঐ মেয়েটা ওকে প্রত্যাখ্যান করেছিল বলে জিনি তার ওপর সত্যি সত্যি চটে যাচ্ছে।

জনি বলল, "দূর ছাই, ওসব থাক গে, আমার ওতে বিরক্তি ধরে গেছে। এক সময় তো আমাকে সাবালক হতে হতই। এখন আর গাইতে পারি না, কাজেই মহিলাদের ব্যাপারে খানিকটা কষ্ট তো পেতেই হবে। জানই তো, শুধু চেহারার জোরে আমি খুব একটা সুবিধা করতে পারি না।"

আনুগত্য রক্ষা করে জিনি বলল, "ছবিতে যেমন ওঠে, তার চাইতে তুমি বরাবরই বেশি ভালো দেখতে।"

জনি মাথা নাড়ল। "মোটা হয়ে যাচ্ছি, টাক পড়ছে। এ ছবির সাহায্যে যদি আমার পুরনো খ্যাতি ফিরে না পাই, তাহলে আমার 'পিট্‌সা পাই' তৈরি করতে শেখা উচিত। কিংবা তোমাকে ছবিতে নামানো যেতে পারে, তোমার খাসা চেহারা।"

দেখে বোঝা যেত ওর পঁয়ত্রিশ বছর বয়স। সযত্নে লালিত পঁয়ত্রিশ হলেও, পঁয়ত্রিশই বটে। হলিউডে পঁয়ত্রিশও যা, একশোও তাই। সুন্দরী তরুণীরা ইঁদুরের মতো দলে দলে শহরময় চারিয়ে থাকত, কেউ এক বছর টিকত, কেউ বা দু বছর। তাদের মধ্যে কেউ বা এত রূপসী যে দেখলেই বুকের ধুকপুক বন্ধ হয়ে আসে, যতক্ষণ না তারা মুখ খুলছে, যতক্ষণ না সাফল্যের লোভে চোখের অপরূপ রূপমাধুরী আচ্ছন্ন হয়ে যাচ্ছে। দৈহিক রূপের দিক থেকে সাধারণ মেয়েরা কখনোই ওদের সঙ্গে প্রতিযোগিতায় দাঁড়াতে পারবে না। আর মুখে যতই না মাধুর্য, বুদ্ধিমত্তা, কায়দা-কেতা, গাম্ভীর্যের কথা বলা যাক, ঐ মেয়েগুলোর আনকোরা সৌন্দর্যের কাছে সব কিছু হার মেনে যায়। হয়তো অত অসংখ্য সুন্দরী না থাকলে, সাধারণ সুশ্রী মেয়েরাও এক-আধটা সুযোগ পেয়ে যেত। আর যেহেতু জনি ফণ্টেন যখন ওদের সকলকে, কিংবা প্রায় সকলকেই অধিকার করতে পারত, জিনি বুঝতে পারল শুধু ওকে খুশি করার জন্যই এত সব বলা হল। ঐ দিক দিয়ে জনির ব্যবহার সর্বদাই বড় ভালো। সাফল্যের শিখরে দাঁড়িয়েও মেয়েদের প্রতি ও চিরকাল ভারি সৌজন্য দেখাত, প্রশংসা করত, সিগারেট ধরাবার জন্য লাইটার জ্বেলে দিত, দরজা খুলে দিত।

এ সমস্ত সাধারণতঃ অন্য লোকে জনির জন্যেই করত; যে সব মেয়েদের সঙ্গে ও বেরোত, তারা তাই দেখে আরো প্রভাবিত হত। সব মেয়েদের সঙ্গেই জনি ঐ রকম ব্যবহার করত, এমন কি এক রাতের কি যেন তোমার নাম বান্ধবীদের সঙ্গেও।

ওর দিকে চেয়ে হাসল জিনি, বন্ধুর মতো হাসল। "তুমি তো আমাকে

আগেই অধিকার করেছিলে, জনি, মনে নেই ? বারো বছর ধরে। এখন আমাকে ভোলাবার চেষ্টা করার কোনো দরকার নেই।"

দীর্ঘনিশ্বাস ফেলে সোফায় লম্বা হল জনি, "ঠাট্টা নয়, জিনি, তোমাকে বড় ভালো দেখতে লাগে। আমাকেও যদি অতটা ভালো দেখাত তাহলে বেশ হত।"

জিনি সে কথার উত্তর দিল না। দেখতেই পাচ্ছিল জনির মন খারাপ। জিজ্ঞাসা করল, "ছবিটা ভালো হয়েছে মনে হয় ? তাতে তোমার কিছু সুবিধা হবে তো ?"

জনি মাথা দুলিয়ে সায় দিল, "তা হবে। হয়তো আগেকার প্রতিষ্ঠা ফিরে পেতেও পারি। যদি আকাদেমির স্বীকৃতিটা পাই আর বুদ্ধি করে অগ্রসর হই, তাহলে গান না গেয়েও আগের মতো নাম করতে পারব। তাহলে হয়তো তোমাকে আর মেয়েদের আরো কিছু টাকা দিতে পারব।"

জিনি বলল, "আমাদের যা আছে, তা যথেষ্টর চাইতেও বেশি।"

জনি বলল, "মেয়েদের আরো বেশি দেখতে চাই। স্থিতি হয়ে এবার একটু বসতে চাই। প্রত্যেক শুক্রবার রাতে এখানে এসে যদি আমি খাই, তাতে কি কোনো বাধা আছে ? কথা দিচ্ছি একটা শুক্রবার বাদ দেব না, তা সে যত দূরেই থাকি না কেন, যত কাজই থাকুক না। তারপর যখনই সম্ভব শনি-রবি এসে কাটাতে পারি, কিংবা মেয়েরা তাদের ছুটির খানিকটা আমার সঙ্গে কাটাতে পারে।"

জনির বুকের ওপর একটা ছাইদানি রেখে জিনি বলল, "আমার কোনো আপত্তি নেই। আমি আর বিয়ে করলাম না, যাতে তুমি ওদের বাবার পদেই থাকতে পার।" কোনো রকম আবেগ না দেখিয়ে জিনি কথাগুলো বলল। কিন্তু ছাদের দিকে তাকিয়ে জনি বুঝতে পারছিল এক সময়ে যে সমস্ত নিষ্ঠুর কথা জিনি ওকে বলেছিল, সেই যখন ওদের বিয়ে ভেঙে গেছিল আর জনির কর্মজীবনের অবনতি শুরু হয়েছিল, এ কথাগুলো তারই ক্ষতিপূরণ।

জিনি বলল, "ভালো কথা, বল তো কে আমাকে ফোন করেছিল ?"

ও খেলায় জনি নামল না, কোনো কালেই নামত না। জিজ্ঞাসা করল, "কে ?"

জিনি বলল, "আহা, একবার আন্দাজ করার চেষ্টা করতে পার তো!" জনি কোনো উত্তর দিল না। জিনি বলল, "তোমার ধর্মবাপ।"

জনি বাস্তবিক অবাক হয়ে গেল। "উনি তো কাউকে ফোন করেন না। কি বললেন ?"

জিনি বলল, "বললেন তোমাকে সাহায্য করতে। বললেন আবার তুমি অনেক দিন আগের মতো নাম করতে পার, করতে শুরুও করেছ। কিন্তু তোমার ওপর আস্থা আছে, তোমার এমন লোকের দরকার। আমি জিজ্ঞাসা করেছিলাম, আমি কেন সাহায্য করব ? বললেন, কারণ তুমি আমার সন্তানদের বাবা। এমন মিষ্টি

মানুষ উনি আর ওরা ওঁর নামে কি সব সাংঘাতিক কথা বলে।"

ভার্জিনিয়া ফোন পছন্দ করত না। তাই নিজের শোবার ঘরের আর রান্নাঘরের ফোন ছাড়া, বাড়ির সব এক্স্‌টেনশন খুলে ফেলিয়ে ছিল। ঠিক সেই সময় ওরা রান্নাঘরের ফোনটা শুনতে পেল। জিনি ফোন ধরতে গেল। যখন আবার বসবার ঘরে ফিরে এল, ওর মুখে বিস্ময়ের ভাব। বলল, "তোমার ফোন, জনি। টম হেগেন ডাকছে, নাকি বড় জরুরী কথা।"

জনি রান্নাঘরে গিয়ে ফোন তুলে বলল, "বল, টম।" টম হেগেনের কণ্ঠে উদ্বেগ ছিল না, "জনি, ধর্মবাপের ইচ্ছা আমি গিয়ে কয়েকটা ব্যবস্থা করে আসি, তাতে তোমার সুবিধা হবে, ছবি তো এখন শেষ হয়ে গেছে। বলছেন সকালের প্লেন ধরতে। তুমি লস এঞ্জেলেসে আসবে কি, প্লেনটা নামার সময়? ঐ রাতেই আমাকে আবার নিউ ইয়র্কে ফিরতে হবে, কাজেই আমার জন্য রাতটা খালি রাখার বিষয়ে তোমাকে ভাবতে হবে না।"

জনি বলল, "নিশ্চয়ই, টম। আমার একটা রাত নষ্ট হবে বলে মাথা ঘামিও না। থেকে গিয়ে একটু আরাম কর। আমি একটা পার্টির আয়োজন করব, চলচ্চিত্র জগতের কয়েকজন লোকের সঙ্গে তোমার আলাপ হোক।" এ প্রস্তাব ও সর্বদা করত, ও চাইত না যে পুরনো প্রতিবেশীরা মনে করে ওদের নিয়ে ও লজ্জিত।

হেগেন বলল, "ধন্যবাদ। কিন্তু সত্যিই আমাকে ভোরের প্লেন ধরে ফিরে আসতে হবে। ঠিক আছে, তুমি তাহলে সকাল সাড়ে এগারোটায় নিউ ইয়র্কের প্লেন নামার সময় উপস্থিত থাকবে?"

জনি বলল, "নিশ্চয়ই থাকব।"

বসবার ঘরে ফিরে যেতেই জিনি জিজ্ঞাসু নেত্রে তাকাল। জনি বলল, "ধর্মবাপ আমার খানিকটা সুবিধা করে দেবার মতলব করেছেন। ঐ ছবিটাতে কি উপায়ে যে আমার পার্টটা বাগালেন সে আমার আজও জানা নেই। কিন্তু বাকিটাতে উনি আর জড়িয়ে না পড়লেই ভালো হত।"

সোফার কাছে ফিরে গেল জনি। বড়ই ক্লান্ত লাগছিল। জিনি বলল, "আজ রাতটা আমার অতিথিদের শোবার ঘরে শোও না কেন, বাড়িতে না গিয়ে? তাহলে মেয়েদের সঙ্গে ব্রেকফাস্ট খেতে পারবে আর এত রাতে গাড়ি চালিয়ে বাড়ি ফিরতে হবে না। যাই বল, তোমার ঐ বাড়িতে তুমি একা থাক ভেবেও আমার খারাপ লাগে। তোমার কি একা লাগে না?"

জনি বলল, "বাড়িতে তো খুব বেশি থাকি না।"

জিনি হেসে বলল, "তাহলে খুব বেশি বদলাওনি তুমি।" তারপর একটু থেমে বলল, "অন্য শোবার ঘরটা ঠিক করে দিই তাহলে?"

জনি বলল, "তোমার শোবার ঘরে শুতে পাব না কেন?" জিনির মুখটা একটু রাঙা হয়ে উঠল, বলল, "না।" ওর দিকে চেয়ে হাসল জিনি, জনিও হাসল। দুজনার

মধ্যে বন্ধুত্বটা তখনো টিকে ছিল।

পরদিন সকালে ঘুম ভাঙলে জনি দেখল অনেক বেলা হয়ে গেছে। পর্দাগুলো টানা, তার ফাঁক দিয়ে রোদ ঢুকছে, তাতেই বোঝা যাচ্ছিল। বিকেলে ছাড়া ওভাবে ঘরে কখনো রোদ ঢুকত না। জনি চেঁচিয়ে বলল, "কোথায় গেলে জিনি? ব্রেক-ফার্স্ট পাব তো এখনো?" দূর থেকে জিনির গলা শোনা গেল, "এই যে, এক সেকেণ্ড।"

সত্যিই এক সেকেণ্ড। সব জিনিস নিশ্চয় তৈরি রেখেছিল, ওভেনের আঁচে, ট্রেও নিশ্চয় কাছেই ছিল, সাজিয়ে দিলেই হল। কারণ দিনের প্রথম সিগারেট ধরাতে না ধরাতে, শোবার ঘরের দরজা খুলে গেল আর ওর ছোট ছোট মেয়ে দুটি ব্রেক-ফার্স্টের গাড়িটি ঠেলে নিয়ে এল।

এত সুন্দর ওরা, দেখে জনির বুক ফেটে গেল। মুখগুলি নির্মল, সমুজ্জ্বল, চোখ-গুলি কৌতূহলে আর ওর কাছে ছুটে আসবার ব্যগ্রতায় উদ্ভাসিত। চুলগুলো সেকেলে নিয়মে লম্বা লম্বা দুটো করে বেণী বাঁধা, সেকেলে ফ্রক গায়ে, সাদা পেটেণ্ট লেদারের জুতো। ব্রেকফার্স্টগাড়ির পাশে দাঁড়িয়ে জনির সিগারেট নেবানো দেখতে লাগল ওরা, অপেক্ষা করে রইল কখন জনি ডাকবে ওদের, দু হাত বাড়িয়ে দেবে। ডাকবামাত্র ছুটে এল ওরা। জনি ওদের কচি সুগন্ধী দুটি গালের মধ্যিখানে নিজের মুখ চেপে ধরল, ওদের গালে দাড়ি-মুখ ঘষে দিল, ওরাও চ্যাঁচাতে লাগল। শোবার ঘরের দরজায় জিনি দেখা দিয়ে ব্রেকফার্স্ট-গাড়িটাকে বাকি পথটুকু ঠেলে খাটের পাশে নিয়ে এল, যাতে জনি শুয়ে শুয়ে খেতে পারে। খাটের কিনারায় ওর পাশে বসে জিনি কফি ঢেলে দিল, রুটিতে মাখন মাখিয়ে দিল। ছোট মেয়ে দুটি শোবার ঘরের কৌচে বসে জনিকে দেখতে লাগল। আজকাল বালিশ নিয়ে লড়াই করা, কিংবা শূন্যে ছুঁড়ে দেওয়ার পক্ষে ওরা বড্ড বড় হয়ে গেছিল। এর মধ্যেই ওরা নিজেদের এলোমেলো চুল ঠিক করছিল। জনি ভাবছিল, কি সর্বনাশ! দেখতে দেখতে বড় হয়ে যাবে যে ওরা! হলিউডের মাস্তানরা ওদের পিছু নেবে!

খেতে খেতে ওদের টোস্টের আর বেকনের ভাগ দিচ্ছিল জনি, কফির পেয়ালায় চুমুক দিতে দিচ্ছিল। সেই যখন ব্যাণ্ডে গান গাইত জনি, তখনকার পুরনো অভ্যাস। তখন ওদের সঙ্গে কচিৎ খাওয়া হত, কাজেই ও যেমন যখন-তখন খেতে বসত, ওরাও এসে ভাগ বসাত, হয়তো বিকেলে ব্রেকফার্স্ট, কিংবা সকালে রাতের খাওয়া। খাবার সময়ের এই উল্টোপাল্টা ব্যবস্থা ওরা বড়ই উপভোগ করত, সকাল সাতটায় মাংসের স্টেক আর মোটা করে আলু ভাজা, কিংবা বিকেলে বেকন আর ডিম খাওয়া।

একমাত্র জিনি আর নিকট বন্ধু দু-চারজন জানত মেয়ে দুটিকে জনি কি ভয়ঙ্কর ভালোবাসত। বিয়ে ভাঙা আর বাড়ি ছাড়ার ব্যাপারের ঐটাই ছিল সব চাইতে বেদনাময় অংশ। ঐ একটা জিনিস নিয়ে এবং ওরই জন্য জনি আদালতে লড়েছিল, যাতে ওদের বাপের পদ থেকে বিচ্যুত না হয়। ভারি চতুর ভাবে জিনিকে ও

জানিয়ে দিয়েছিল সে আবার বিয়ে করলে জনি খুশি হবে না, ওর বিষয়ে ঈর্ষার কারণে নয়, নিজের পিতৃপদের ঈর্ষায়। এমন ভাবে টাকাকড়ির বন্দোবস্ত করে দিয়েছিল যাতে বিয়ে না করলেই জিনির অনেক বেশি লাভ হয়। দুজনার মধ্যে এই রকম একটা বোঝাপড়াও হয়ে গেছিল যে জিনির প্রণয়ী পর্যন্ত থাকতে পারে, কিন্তু ওর পারিবারিক জীবনে তাদের প্রবেশাধিকার থাকবে না। তবে এই বিষয়ে জিনির ওপর জনির অগাধ বিশ্বাস ছিল। যৌন ব্যাপারে ও চিরকালই আশ্চর্য রকম রক্ষণশীল ও লাজুক ছিল। হলিউডের নটবররা ওর চারদিকে ঘোরাঘুরি করত আর ছোঁক ছোঁক করে বেড়াত ওর বিখ্যাত স্বামী ওর নামে কত টাকা লিখে দিয়েছে তার লোভে, স্বামীটির কাছ থেকে কত রকম সুবিধা আদায় করা যায়, এই সব উদ্দেশ্য নিয়ে। কিন্তু কেউ কোনো সুবিধা করতে পারেনি।

জনির মনে কোনো ভয় ছিল না যে গত রাতে জিনির সঙ্গে শুতে চেয়েছিল বলে জিনি আশা করবে ও আবার সব মিটমাট করে নেবে। পুরনো স্বামী-স্ত্রীর সম্পর্ক দুজনার মধ্যে কেউই ফিরে চাইত না। জিনি ওর রূপতৃষ্ণা বুঝতে পারত, জিনির চাইতে শতগুনে সুন্দরী মেয়েদের প্রতি জনির দুর্নিবার আকর্ষণ। সবাই জানত যে ওর সহকর্মী তারকাদের সঙ্গে ও অন্ততঃ একবার করে শুত। জনির কাছে ওদের সৌন্দর্যের মতো, ওদের কাছেও জনির সুকুমার মাধুরীর একটা দুর্নিবার আকর্ষণ ছিল।

জিনি বলল, "এবার উঠে তোমাকে তৈরি হতে হবে। টমের প্লেন আসার সময় হয়ে এল।" এই বলে মেয়েদের ঘর থেকে ভাগিয়ে দিল।

জনি বলল, "ঠিক। ভালো কথা, জিনি, জান বোধহয় আমি আবার বিয়ে ভাঙছি? আবার একজন মুক্ত পুরুষ হয়ে যাব।"

ওর কাপড় পরা দেখতে লাগল জিনি। ডন কর্লিয়নির মেয়ের বিয়ের পর থেকে দুজনার মধ্যে এই নতুন সম্পর্কটা গড়ে উঠে অবধি জিনির বাড়িতে ও এক-প্রস্থ কাপড়চোপড় রাখত।

জিনি বলল, "বড়দিনের মাত্র দু সপ্তাহ বাকি। তুমি এখানে থাকবে ধরে নিয়ে ব্যবস্থা করব?"

ছুটির কথা এই প্রথম জনির মনে পড়ল। গলা যখন ভালো ছিল, কত লাভ-জনক গান গাইবার ডাক পেত, কিন্তু তখনো বড়দিনকে একটা পবিত্র অনুষ্ঠান বলে মনে হত। এবার বড়দিন বাদ দিলে, এই নিয়ে দুবার হবে। গত বছর এই সময়টা স্পেনে কেটেছিল, দ্বিতীয় স্ত্রীকে বিয়েতে মত করাবার চেষ্টায়।

জনি বলল, "হ্যাঁ, বড়দিনের আগের দিনটা আর বড়দিনটা।" নতুন বছরের আগের রাতের কথা আর উল্লেখ করল না। মাঝেমাঝে ওর একেকটা বেপরোয়া রাতের দরকার হত, বছরের শেষদিন সেই রকম একটা বন্ধুবান্ধব নিয়ে প্রাণ ভরে মদ খাবার রাত, বৌ-টৌ সঙ্গে থাকলে মুশকিল। তাই নিয়ে নিজেকে অপরাধীও মনে হল না।

কোট পরতে সাহায্য করল জিনি, ব্রাশ্ করে দিল কোটটাকে। পরিচ্ছন্নতা সম্বন্ধে সর্বদাই জনি বড় খুঁতখুঁতে ছিল। জিনি লক্ষ্য করল আজ যে শার্টটা পরেছিল সেটি ওর পছন্দমতো ধোলাই হয়নি বলে জনি ভুরু কোঁচকাল; হাতার বোতাগুলোও অনেকদিন পরা হয়নি, আজকাল জনি আর অত জমকালো বোতাম পরত না। আস্তে আস্তে একটু হেসে জিনি বলল, "টম কোনো তফাত লক্ষ্য করবে না।"

বাড়ির তিন মেয়ে ওর সঙ্গে দরজা পর্যন্ত গেল, তারপর বাইরে গাড়ি অবধি। ছোট ছোট মেয়ে দুটি ওর দুই হাত ধরে দুপাশে চলেছিল। স্ত্রী একটু পিছনে। জনিকে কত সুখী দেখাচ্ছে, লক্ষ্য করে জিনিরও আনন্দ হচ্ছিল। গাড়ির কাছে পৌঁছে ঘুরে দাঁড়িয়ে পালা করে দুই মেয়েকে অনেক উঁচুতে শূন্যে তুলে ধরে, নামাবার সময়ে ওদের চুমো খেল জনি। তারপর স্ত্রীকে চুমো খেয়ে গাড়িতে উঠে পড়ল। অনেকক্ষণ ধরে বিদায় নেওয়া ওর পছন্দ ছিল না।

জনির সহকারী এবং জন-সম্পর্কের লোকটি অর্থাৎ 'পি-আর', সমস্ত ব্যবস্থা করে রেখেছিল। বাড়িতে একটা গাড়ি এবং চালক অপেক্ষা করছিল, গাড়িটি ভাড়া করা। গাড়িতে ছিল ঐ জন-সম্পর্কের লোকটি আর তার একজন বিভাগীয় সঙ্গী। জনি নিজের গাড়ি পার্ক করে, ঐ গাড়িতে উঠে পড়ল, অমনি ওরা বিমানঘাঁটি অভিমুখে রওনা হয়ে গেল। জনি গাড়িতে বসে রইল, 'পি-আর' গেল টম হেগেনের প্লেন নামা দেখতে। তারপর টম এসে গাড়িতে উঠলে, ওরা হ্যাণ্ডশেক করে, আবার বাড়িমুখো চলল।

অবশেষে বসবার ঘরে ও আর টম ছাড়া আর কেউ রইল না। দুজনার মধ্যে একটু হৃদ্যতার অভাব ছিল। জনির বিয়ের আগের সেই দুঃসময়ে যখন ডন জনির ওপর অসন্তুষ্ট হয়েছিলেন, তখন ডনের সঙ্গে যোগাযোগ করাতে টম বাধা দিয়েছিল বলে জনি তাকে তখনো ক্ষমা করেনি। হেগেন কখনো নিজের কাজের কৈফিয়ত দিত না। দিতে পারতই না। ডন যে-সব ক্ষোভের কারণ হতেন, নিজের ওপর সেগুলি টেনে নেওয়া ছিল হেগেনের কাজের একটা অংশ, ঠিক যেমন বজ্রের শক্তি টেনে নেবার জন্য লোকে বাড়ির ছাদে লোহার ডাণ্ডা রাখে।

হেগেন বলল, "তোমার ধর্মবাপ আমাকে পাঠিয়েছেন, তোমাকে কয়েকটা বিষয়ে সাহায্য করবার জন্য। বড়দিনের আগেই আমার ওসব সেরে ফেলবার ইচ্ছা।"

জনি ফণ্টেন কাঁধ তুলল। "ছবি শেষ। পরিচালক লোক ভালো, আমার সঙ্গে যথাযোগ্য ভালো ব্যবহার করেছে। য়োলট্‌স আমাকে জব্দ করতে চায় বলে যে আমার দৃশ্যগুলো কেটে বাদ দিয়ে দেবে তার জো নেই, কারণ দৃশ্যগুলোর গুরুত্ব খুব বেশি। ও তো আর একটা এক কোটি ডলার দামের ছবি নষ্ট করে ফেলতে পারে না। কাজেই এখন সব নির্ভর করছে জনসাধারণের ছবি দেখে আমাকে

কতটা ভালো মনে করে, তার ওপর।"

সতর্ক ভাবে হেগেন বলল, "ঐ আকাদেমি অ্যাওয়ার্ড পাওয়াটা কি কোনো অভিনেতার কর্মজীবনের উন্নতির পক্ষে খুব বেশি গুরুত্বপূর্ণ? নাকি শুধু লোক দেখানো বাজে জিনিস, যার আসলে ভালো-মন্দ কোনো মূল্যই নেই?" একটু থেমে তাড়াতাড়ি হেগেন বলল, "অবিশ্যি গৌরবের কথা আলাদা। গৌরব কে না চায়।"

জনি ফণ্টেন এক গাল হেসে বলল, "আমার ধর্মবাপ ছাড়া। আর তুমি ছাড়া। না, টম, একেবারে বাজে জিনিস নয় ওটা। আকাদেমি পুরস্কার পেলে দশ বছরের মতো সে অভিনেতা দাঁড়িয়ে গেল। বেছে বেছে ইচ্ছামতো ভূমিকা নিতে পারে সে। জনসাধারণ তাকেই দেখতে যায়। ওটাই সব নয়, তবু একজন অভিনেতার কাছে ওটার গুরুত্বই সব চাইতে বেশি। আমি আশা করছি আমি পাব। আমি ভয়ঙ্কর ভালো অভিনেতা বলে নয়, সবাই আমাকে প্রধানত: গাইয়ে বলেই জানে বলে, আর ও ভূমিকায় ভুল করা অসম্ভব। তাছাড়া বাস্তবিকই আমি ভালো অভিনয় করেছি, ঠাট্টা নয়।"

টম হেগেন কাঁধ তুলে বলল, "তোমার ধর্মবাপ বলছেন যে এখন যেমন পরিস্থিতি, তোমার ও পুরস্কার পাবার কোনো সম্ভাবনাই নেই।"

জনি ফণ্টেন চটে গেল, "কি বাজে বকছ তুমি? ছবিটা এখনো কাটাই হয়নি, কোথাও দেখানো দূরে থাকুক। তাছাড়া ডন এ-ব্যবসার মধ্যে নেইও। এ-রকম গুয়ো কথা বলতে তুমি তিন হাজার মাইল উড়ে এলে কেন?" এত বিচলিত হয়ে গেছিল জনি, চোখে প্রায় জল এসে গেছিল।

উদ্বিগ্ন হয়ে হেগেন বলল, "জনি, এই সব চলচ্চিত্র ব্যাপারের বিষয়ে আমি কিচ্ছু জানি না। মনে রেখো, আমি হলাম শুধুমাত্র ডনের বার্তাবহ। কিন্তু তোমার এই ব্যাপারটা নিয়ে আমরা দুজনে বহুবার আলোচনা করেছি। উনি তোমার সম্বন্ধে, তোমার ভবিষ্যৎ সম্বন্ধে বড্ড ভাবেন। ওঁর মনে হয় তোমার এখনো ওঁর সাহায্যের দরকার; তোমার সমস্যাগুলো এবার তিনি চিরকালের মতো মিটিয়ে দিতে চান। সেই জন্যেই আমি এসেছি, কাজ শুরু করে দিয়ে যাবার জন্য। কিন্তু জনি, তোমাকেও এবার সাবালক হতে আরম্ভ করতে হবে। নিজেকে একজন গাইয়ে কিংবা অভিনেতা বলে ভাবা এবার বন্ধ কর। নিজেকে এখন থেকে একজন প্রধান ব্যবস্থাপক এবং ক্ষমতাশালী কেউ বলে ভাবতে আরম্ভ কর।"

জনি ফণ্টেন হেসে ওর গেলাস ভরে দিল। "ঐ অস্কারটা যদি না পাই, তাহলে আমার মেয়ে দুটোর সমান ক্ষমতা হয়ে যাবে আমার। গলাটা গেছে, ওটি ফিরে পেলে কিছু কাজের কথা হত। কি জ্বালা, আমার ধর্মবাপ কি করে জানলেন পুরস্কারটা আমি পাব না? হ্যাঁ, হ্যাঁ, আমি বিশ্বাস করি উনি জানেন। উনি কখনও ভুল কথা বলেন না।"

হেগেন সরু একটা চুরুট ধরিয়ে বলল, "আমরা খবর পেয়েছি যে তোমার প্রার্থীর পদ সমর্থন করবার জন্য জ্যাক য়োলট্‌স্ স্টুডিওর এক পয়সাও খরচ করবে

কার্লো দেখতে পারত না। ফুলের নক্সা করা, বেল্ট বাঁধা একটা রেশমী গাউন, জমকালো ব্রেসলেট, কানের ফুল, জামার হাতায় কুঁচি। দেখে মনে হচ্ছিল বয়সটা কুড়ি বছর বেড়ে গেছে। কার্লো জিজ্ঞাসা করল, "কোন চুলোয় যাচ্ছ ?"

নিরুত্তাপ কণ্ঠে কনি বলল, "লং বীচে বাবাকে দেখতে। এখনো তিনি বিছানা থেকে উঠতে পারেন না, লোকজন গেলে খুশি হন।"

কার্লোর কৌতূহল হল, "সনি এখনো খেল্ চালাচ্ছে নাকি ?"

ভাবশূন্য মুখে তাকিয়ে কনি বলল, "কি খেল্ ?"

ভীষণ রেগে গেল কার্লো। "বদমাইস মাগী কোথাকার! আমার সঙ্গে ও-ভাবে কথা বললে, পিটিয়ে তোমার পেটের ছেলে বের করে দেব।" মনে হল কনি ঘাবড়ে গেছে, তাতে কার্লোর রাগ আরো বেড়ে গেল। চেয়ার থেকে লাফিয়ে উঠে কনির মুখে সে প্রচণ্ড থাপ্পড় মারল, অমনি একটা লাল দাগ পড়ে গেল। পর পর হিসাব করে আরো তিনটে চড় দিল। কনির ওপরের ঠোঁট ফেটে, রক্ত পড়তে লাগল, ঠোঁট অমনি ফুলে গেল। তাই দেখে কার্লো থেমে গেল। দাগ থাকে এটা তার ইচ্ছে ছিল না। ছুটে শোবার ঘরে গিয়ে, দুম করে দরজা বন্ধ করে দিল কনি, কার্লোর কানে চাবি ঘোরানোর শব্দ এল। হেসে আবার সে কফির পেয়ালায় মন দিল।

বসে বসে সিগারেট খেতে লাগল সে, যতক্ষণ না কাপড়চোপড় পরবার সময় হল। তখন দরজায় টোকা দিয়ে বলল, "খোল বলছি, নইলে লাথি মেরে দরজা ভাঙব।" কোনো উত্তর নেই। কার্লো চেঁচিয়ে বলল, "খোল, আমাকে কাপড় ছাড়তে হবে।" শুনতে পেল কনি খাট থেকে উঠে দরজার দিকে আসছে, তারপর চাবি ঘোরার শব্দ। ঘরে ঢুকে কনির পিছন দিকটা দেখতে পেল, বিছানায় ফিরে গিয়ে, দেয়ালের দিকে মুখ ফিরিয়ে সে শুয়ে পড়ল।

তাড়াতাড়ি কাপড় পরতে লাগল কার্লো, তারপর লক্ষ্য করল কনি সেমিজ গায়ে শুয়ে আছে। কার্লোর ইচ্ছা ও বাপকে দেখতে যায়, যদি কিছু খবর আনতে পারে এই আশায়। "আবার কি হল ? কয়েকটা চড় খেয়েই দম বেরিয়ে গেল ?" ভারি কুঁড়ে মাগী।

"আমি যেতে চাই না।" গলায় কান্নার সুর, কথা অস্পষ্ট। অসহিষ্ণুভাবে হাত বাড়িয়ে টেনে ওর মুখ ফিরিয়ে দিল কার্লো। দিয়েই বুঝল কনি কেন যেতে চাইছে না ; মনে হল না গেলেই ভালো।

যতটা ভেবেছিল বোধহয় তার চাইতে জোরেই চড় দিয়েছিল। বাঁ গালটা ফুলে গেছিল, ওপরের ঠোঁটটা কেটে ফুলে নাকের তলায় কি রকম সাদা মতো দেখাচ্ছিল। কার্লো বলল, "ঠিক আছে, আমি কিন্তু অনেক দেরি করে ফিরব। রবিবার আমার বড্ড কাজ।"

ফ্ল্যাট থেকে বেরিয়ে, গাড়ির কাছে গিয়ে দেখে ভুল জায়গায় পার্ক করার জন্য পুলিস টিকিট লাগিয়ে দিয়ে গেছে, পনেরো ডলারের সবুজ টিকিট। আরো

একগোছা টিকিটের সঙ্গে এটাকেও সে গ্লাভ রাখার খোপে পুরে রাখল। মেজাজটা ভালো হয়ে গেছিল। আহ্লাদে মাগীকে পেটালে ওর মন সর্বদা ভালো হয়ে যেত। কর্লিয়নিরা ওর সঙ্গে খারাপ ব্যবহার করে বলে মনের মধ্যে যে ক্ষোভ জমা হত, এতে তার খানিকটা কমে যেত।

প্রথমবার পিটিয়ে লাল করবার পর একটু ভাবনা হয়েছিল। কারণ অমনি কনি মা-বাবার কাছে নালিশ করতে আর চোখের কালসিটে দেখাতে লং বীচে গেছিল। বাস্তবিক ঘাবড়ে গেছিল কার্লো। কিন্তু ফিরে এল কনি যেন ভারি বাধ্য কর্তব্যপরায়ণা একজন ইতালীয় বৌ। তার পরের কয়েক সপ্তাহ আদর্শ স্বামী সেজে রইল কার্লো, খুব যত্ন করল স্ত্রীর, খুব ভালোবাসা দেখাল, সকাল বিকেল ওর সঙ্গে শুল। শেষ পর্যন্ত বাপের বাড়িতে কি হয়েছিল সে-কথা বলেছিল কনি, কারণ তার ধারণা হয়েছিল কার্লো আর কখনো ও-রকম করবে না।

বাপ-মার কাছ থেকে একটুও সহানুভূতি পায়নি কনি এবং অদ্ভুত কথা হল ব্যাপার শুনে তাঁদের মজা লেগেছিল। মার একটু সমবেদনা হয়েছিল বটে, স্বামীকে বলেছিলেন কার্লোকে একটু বোঝাতে। বাবা রাজী হননি। বলেছিলেন, "আমার মেয়ে হতে পারে, কিন্তু এখন ওর স্বামীর হেপাজতে আছে। সে তার কর্তব্য জানে। ইটালির রাজা পর্যন্ত স্বামী-স্ত্রীর মাঝখানে হস্তক্ষেপ করতে সাহস পাননি। বাড়ি যাও, কনি, স্বামীর সঙ্গে ভালো ব্যবহার কর, তাহলে সে আর কখনো তোমার গায়ে হাত তুলবে না।"

রেগেমেগে কনি বাপকে বলেছিল, "তুমি কখনো তোমার স্ত্রীর গায়ে হাত তুলেছ?" ওকেই বাপ সব চাইতে আদর দিতেন, কাজেই এতটা বেয়াদবি করবার সাহস পেয়েছিল। বাবা উত্তর দিয়েছিলেন, "তিনি কখনো কারণ দেখেননি।" আর মাও মাথা দুলিয়ে হেসেছিলেন।

কনি ওঁদের বলেছিল ওর স্বামী কি রকম করে বিয়েতে উপহার পাওয়া টাকাগুলো নিয়ে নিয়েছে। সে টাকা দিয়ে ও কি করল তা পর্যন্ত বলছে না। বাবা একটু কাঁধ তুলে বলেছিলেন, "আমার স্ত্রী যদি তোমার মতো বেয়াড়া হত, আমিও ঠিক তাই করতাম।"

কাজেই কনি একটু অবাক হয়ে, একটু ভয় পেয়ে, আবার বাড়ি ফিরে এসেছিল। চিরকালই ও বাবার বড় আদুরে ছিল, এখন কেন তাঁর সহানুভূতি পাচ্ছে না, এ-কথা সে ভেবেই পেল না।

যতটা ভাব দেখিয়েছিলেন, আসলে ডন ততটা সহানুভূতিশূন্য ছিলেন না। খোঁজ খবর নিয়ে তিনি জানতে পেরেছিলেন বিয়ের টাকা দিয়ে কার্লো কি করেছিল। তখন তিনি কার্লোর বুক-মেকার ব্যবসার ওপর নজর রাখবার জন্য লোক রেখে দিলেন, তারা রিট্সি তার কর্মস্থলে কি করে না করে, সব তথ্য হেগেনের কাছে পেশ করত। কিন্তু ডন কখনো হস্তক্ষেপ করতেন না। যে

পুরুষ তার শ্বশুরবাড়ির লোকদের ডরায়, সে আবার স্বামীর কর্তব্য পালন করবে কি করে? এই রকম অসম্ভব পরিস্থিতে উনি কি করে নাক গলাবেন? তারপর যখন কনির পেটে ছেলে এল, বাপের মনে হয়েছিল তিনি উচিত সিদ্ধান্তই নিয়েছেন, তাঁর পক্ষে হস্তক্ষেপ করা কখনোই ঠিক নয়। কনি অবশ্য মার কাছে গিয়ে আরো কবার পিটুনি খাবার কথা বলেছিল, মাও শেষ পর্যন্ত এত ব্যস্ত হয়েছিলেন যে স্বামীর কানে কথাটা তুলেছিলেন। কনি এমন কি আকারে-ইঙ্গিতে জানিয়েছিল সে বিয়ে ভাঙার কথা ভাবছে। কনির জীবনে এই প্রথম বাবা তার ওপর রাগ করলেন। বললেন, "সে তোমার সন্তানের বাপ। বাপ না থাকলে এ সংসারে একটা ছোট ছেলের জন্মে কি লাভ?"

এ সব কথা শুনে কার্লো রিট্সির সাহস আরো বেড়ে গেছিল। আর তার কোনো ভয় রইল না। বুক-মেকারের আপিসে স্যালি র‍্যাগ্‌স আর কোচ বলে তার দুই কর্মীর কাছে ও বড়াই করত যে বৌ বেশি চাল দিলে তাকে ধরে ক্যায়সা পেটায়। কর্মীদের মুখ দেখেই বোঝা যেত যে মহামান্য ডন কর্লিয়নির মেয়ের গায়ে হাত তোলে এমন সাহসী লোকের ওপর তাদের কত ভক্তি।

কিন্তু রিট্সির নিজেকে অতটা নিরাপদ মনে হত না যদি জানতে পারত যে ঐ মারের কথা শুনে সনির মাথায় খুনের মতো রাগ চড়ে গেছিল, শুধু স্বয়ং ডনের অতি কড়া হুকুমের জন্যেই সে নিজেকে সামলে নিয়েছিল। ডনের হুকুম অমান্য করার স্পর্ধা সনিরও ছিল না। সেই জন্যই সনি রিট্সিকে এড়িয়ে যেত, কি জানি দেখা হলে যদি রাগ সামলাতে না পারে।

কাজেই এই চমৎকার রবিবারের সকালটাতে কার্লোর মনে কোনো আশঙ্কা ছিল না। সে গাড়ি হাঁকিয়ে ৯৬ স্ট্রীট থেকে শহরের অন্য দিকে ঈস্ট সাইডে যাবার সময় লক্ষ্যই করল না উল্টোদিক থেকে সনির গাড়ি এসে ওদের বাড়ির দিকেই গেল।

সনি কর্লিয়নি প্রাঙ্গনের নিরাপত্তা ছেড়ে সে রাতটা শহরে লুসি ম্যান্‌চিনির সঙ্গে কাটিয়েছিল। এখন সে বাড়ি যাচ্ছিল, সঙ্গে চারজন দেহরক্ষী, সামনে দুজন, পিছনে দুজন। পাশেই রক্ষী বসে থাকার কোনো দরকার ছিল না, একবার কেউ সোজাসুজি আক্রমণ করলে সনি নিজেই তাকে ঠেকাতে পারত। রক্ষীরা তাদের নিজেদের দুটো গাড়িতে যাওয়া আসা করত, লুসির ফ্ল্যাটের দুদিকের দুটি ফ্ল্যাটে তারা থাকত। লুসির বাড়িতে যাওয়াতে কোনো বিপদ ছিল না, খুব বেশি না গেলেই হল। কিন্তু শহরে পৌঁছে মনে হল ছোট বোন কনিকে তুলে লং বীচে নিয়ে গেলে বেশ হয়। সনি জানত কার্লো কাজে গেছে, পাজি ছুঁচোটা তো আর ওকে গাড়ি কিনে দেবে না। কাজেই কনিকে তুলে নিয়ে গেলে হয়।

একটু অপেক্ষা করল সনি, সামনের লোক দুটো আগে বাড়িতে ঢুকল, তার

পর সনি ঢুকল। দেখতে পেল পেছনের লোক দুটি ওর গাড়ির পিছনে তাদের গাড়ি থামিয়ে, গাড়ি থেকে নেমে, রাস্তা পাহারা দিচ্ছে। নিজের চোখও খোলা রেখেছিল সনি। ও যে শহরে এসেছে শত্রুদের সেটা জানার সম্ভাবনা দশ লাখে এক, তবু সাবধানের মার নেই। ১৯৩০-এর লড়াইতে সনির এই শিক্ষাটি হয়েছিল।

সনি কখনো লিফটে উঠত না। ওগুলো হল মরণের ফাঁদ। আট প্রস্থ সিঁড়ি তাড়াতাড়ি হেঁটে উঠে কনির ফ্ল্যাটের সামনে পৌঁছে, দরজায় টোকা দিল সে। কার্লোর গাড়ি বেরিয়ে যেতে দেখে বুঝেছিল কনি নিশ্চয় একা আছে। কোনো উত্তর পেল না। আরেকবার টোকা দিতেই বোনের গলার আওয়াজ শুনতে পেল, কেমন যেন ভীতত্রস্ত। কনি জিজ্ঞাসা করল, "কে?"

কণ্ঠস্বরে অত ভয় শুনে সনি স্তম্ভিত হয়ে গেল। ছোট বোনটার তো চিরকাল বেজায় দড়, ভারি চালবাজ, বাড়ির আর সকলের মতোই জবরদস্ত। ওর আবার কি হল? সনি বলল, "আমি সনি।" দরজার ছিটকিনি টানার শব্দ হল, দরজা খুলে গেল, কাঁদতে কাঁদতে কনি ওর বুকের ওপর আছড়ে পড়ল। এত অবাক হয়ে গেল সনি যে সেখানেই দাঁড়িয়ে রইল। কনিকে একটু সরিয়ে দিতেই ওর ফোলা মুখ চোখে পড়ল, অমনি সনি বুঝে নিল কি হয়েছে।

ওর কাছ থেকে সরে, সিঁড়ি দিয়ে ছুটে নেমে, কনির স্বামীর পিছনে তাড়া করে যাবার ইচ্ছা হয়েছিল সনির। আগুনের হল্কার মতো রাগে শরীর জ্বলে উঠেছিল, মুখ বিকৃত হয়ে গেছিল। তাই দেখে কনি ওকে আঁকড়ে ধরে রইল, ছাড়ল না, টেনে ঘরে মধ্যে নিয়ে এল। এখন কনি কাঁদছিল স্রেফ ভয়ে। বড় ভাইয়ের রাগ ওর জানা ছিল, ভয়ও করত কম নয়। তাই ওর কাছে কখনো কার্লোর নামে নালিশ করেনি। এখন ওকে জোর করে ঘরে এনে বলল, "আমারই দোষ। আমিই ঝগড়া শুরু করেছিলাম, ওকে মারবার চেষ্টা করছিলাম, তাই ও-ও আমাকে মেরেছে। এতটা জোরে মারবার ইচ্ছা ছিল না ওর, আমিই এগিয়ে-বাগিয়ে গেছিলাম।"

সনি তার ভারি কিউপিডের মতো মুখটাকে সংযত করে রেখেছিল। "আজ বাবাকে দেখতে যাবে নাকি?"

কনি কোনো উত্তর দিল না দেখে সনি বলল, "ভাবলাম হয়তো যাবে, তাই তুলে নিতে এলাম। অন্য কাজে শহরে এসেছিলাম।"

কনি মাথা নাড়ল, "না ওঁরা আমাকে এ-ভাবে দেখেন সেটা আমি চাই না। আসছে হপ্তায় যাব।"

সনি বলল, "বেশ।" বলে ওর রান্নাঘরের ফোন তুলে একটা নম্বর ডায়ে করে বলল, "ডাক্তার ডাকলাম, একবার তোমাকে এসে দেখুক। এ অবস্থায় তোমার সাবধানে থাকা দরকার। ছেলে হতে আর ক মাস বাকি?"

কনি বলল, "হু মাস। সনি, কিছু কর না। লক্ষীটি কিছু কর না।"

সনি হাসল। নিষ্ঠুর নিবিষ্ট চোখে বলল, "ভেবো না। তোমার ছেলে জন্মাবার আগেই তাকে অনাথ বানাব না।"

কনির যে-গালটা অক্ষত ছিল তাতে একটা চুমো খেয়ে সনি বেরিয়ে গেল।

ঈস্ট ১১২তম স্ট্রীটে, একটা মিষ্টির দোকানের সামনে দু লাইন গাড়ি পার্ক করা ছিল, ঐ দোকানটি হল কার্লো রিট্‌সির বুক-মেকার ব্যবসার কেন্দ্র। দোকনের সামনে ফুটপাথের ওপর অনেকগুলো ছোট ছেলেমেয়ের সঙ্গে তাদের বাবারা বল লোফালুফি খেলছিল। আজ রবিবার সকালে বাজি রাখতে বাবারা দোকানে এসেছিল, ছেলেমেয়েগুলোকে সঙ্গে এনেছিল। কার্লো রিট্‌সিকে আসতে দেখে বাবারা খেলা থামিয়ে, ছেলেমেয়েগুলোকে চুপ করিয়ে রাখবার জন্য আইসক্রীম কিনে দিল। তারপর তারা খবরের কাগজ নিয়ে খেলার গোড়ার 'পিচার'দের তালিকা দেখতে লাগল, সেদিন বেস্‌-বল খেলায় কে জিতবে, কার ওপর বাজি ধরবে, এইসব চিন্তা করতে বসে গেল।

কার্লো গেল দোকানের পিছনের বড় ঘরটায়। কর্মীদের বলা হত 'রাইটার', তারা ছিল দুজন, ছোটখাটো পাকানো দড়ির মতো একজন, তার নাম স্যালি র‍্যাগ্‌স্‌ আর লম্বা চওড়া হোঁৎকা মতো একজন, তার নাম কোচ। কাজ কখন শুরু হবে বলে তারা বসে ছিল। সামনে ছিল বড় বড় লাইন টানা প্যাড, তাতে বাজির অঙ্ক লেখা হবে। একটা কাঠের স্ট্যাণ্ডে একটা ব্ল্যাকবোর্ড তোলা ছিল, তার ওপর খড়ি দিয়ে বড় লীগের ষোলটা বেস্‌-বল দলের নাম লেখা ছিল, কার সঙ্গে কে খেলছে তাও জোড়ায়-জোড়ায় দেখানো ছিল। প্রত্যেক জোড়ার পাশে একটা করে খোপ কাটা, সেদিনের বাজির অসমতা, যাকে বলা হয় 'অড্‌স্‌', সেইখানে লেখা থাকবে।

কার্লো এসে কোচকে জিজ্ঞাসা করল, "দোকানের ফোন আজ কি 'ট্যাপ' করা আছে?"

কোচ মাথা নেড়ে বলল, "না, 'ট্যাপ' এখনো বন্ধ।"

দেয়ালে গাঁথা ফোনের কাছে গিয়ে কার্লো একটা নম্বর ডায়েল করল। নির্বিকারভাবে স্যালি র‍্যাগ্‌স্‌ আর কোচ ওর দিকে চেয়ে রইল, ও সেদিনের সব খেলার 'অড্‌স্‌' যথাস্থানে টুকে টুকে রাখল। তারপর ফোন তুলে রেখে ব্ল্যাকবোর্ডের কাছে গিয়ে কার্লো প্রত্যেক খোপে সেই খেলার 'অড্‌স্‌' লিখে দিল। ওরা তখনো চেয়ে রইল। কার্লো না জানলেও, ওরা এর আগেই সংখ্যাগুলো পেয়ে গেছিল, এবং মনে মনে কার্লোর কাজের সঙ্গে মিলিয়ে নিচ্ছিল। এই কাজে ঢুকবার পর প্রথম সপ্তাহেই কার্লো ব্ল্যাকবোর্ডে সংখ্যা লিখতে গিয়ে একটা ভুল করে ফেলেছিল, তার ফলে সব জুয়াড়িদের যা স্বপ্ন' সেই রকম একটা 'মিড্‌ল্‌' তৈরি করে ফেলেছিল। 'মিড্‌ল্‌' মানে একজনের কাছে

বোর্ডে লেখা 'অড্‌স্' মতো বাজি ধরে, আরেকজন বুক-মেকারের কাছে আসল 'অড্‌স্' অনুসারে বাজি রাখা। এতে জুয়াড়ির কখনো লোকসান হয় না। লোকসান হয় শুধু কার্লোর খাতার বা 'বুকের'। কার্লোর ঐ একটি ভুলের জন্য সেই সপ্তাহে খাতার বা 'বুকের' লোকসানের অঙ্ক দাঁড়িয়েছিল ছ হাজার ডলার এবং জামাই সম্বন্ধে ডনের ধারণা সমর্থন পেয়েছিল। তার পর থেকে উনি হুকুম দিয়েছিলেন যে কার্লোর সব কাজ আরেকবার করে মিলিয়ে দেখতে হবে।

সাধারণতঃ কর্লিয়নি পরিবারের কর্তাব্যক্তিরা নিত্যনৈমিত্তিক ক্রিয়াকলাপের এ-সব খুঁটিনাটি নিয়ে মাথা ঘামাত না। ওদের কাছে পৌঁছতে গেলে মধ্যিখানে পাঁচটি পর্যায় ভেদ করে যেতে হত। কিন্তু 'বুক'টাকে যখন জামাইকে বাজিয়ে নেবার ক্ষেত্রস্বরূপ ব্যবহার করা হচ্ছিল, ওটিকে টম হেগেনের প্রত্যক্ষ পর্যবেক্ষণে রাখা হয়েছিল। রোজ তার কাছে বিবৃতি যেত।

লাইন টানবার সঙ্গে সঙ্গে দোকানের পিছনের বড় ঘরে জুয়াড়িরা সবাই গিয়ে ভিড় করে, যে যার খবরের কাগজে 'অড্‌স্'গুলিকে, খেলার তথ্যের পাশে পাশে লিখে নিতে লাগল। কেউ কেউ ব্ল্যাকবোর্ড দেখবার সময়ে, নিজেদের ছোট ছোট ছেলেমেয়েদের হাত ধরে রেখেছিল। একজন লোক বড় বড় বাজি ফেলছিল, সে তার ছোট মেয়েটির হাত ধরে জিজ্ঞাসা করল, "আজ তোমার কাকে পছন্দ, মানিক, জায়েণ্টদের নাকি পাইরেটদের?" এমন রোমাঞ্চকর নাম শুনে মেয়েটি মুগ্ধ হয়ে বলল, "জায়েণ্টদের গায়ে কি পাইরেটদের চাইতে বেশি জোর?" বাপ হাসতে লাগল।

তারপর 'রাইটার'দের সামনেও এক সারি লোক দাঁড়াল। একটা পাতায় লেখা হয়ে গেলে, রাইটার সেটা ছিঁড়ে নিয়ে, সংগৃহীত টাকার চারদিকে জড়িয়ে, সবসুদ্ধ কার্লোর হাতে দিয়ে দিতে লাগল। ঘরের পিছনেও একটা দরজা ছিল, সেটা দিয়ে বেরিয়ে, এক প্রস্থ সিঁড়ি উঠে, দোকানের মালিকের পরিবারের জন্য যে ঘর ছিল, কার্লো সেখানে হাজির হল। সেখান থেকে নিজের সেণ্ট্রাল এক্সচেঞ্জে বাজির তথ্য জানিয়ে, টাকাগুলোকে দেয়ালে গাঁথা ছোট একটা লোহার সিন্দুকে পুরে রাখল। জানলার পরদা একটু বেশি করে টেনে দিলে সেটাকে দেখা যেত না। তারপর কার্লো আবার মিষ্টির দোকানে ফিরে গেল, অবিশ্যি তার আগে বাজির কাগজটাকে পুড়িয়ে, বাথরুমের ড্রেনে ফেলে, শিকলটা টেনে দিল।

যাকে বলা হত 'ব্লু ল' অর্থাৎ রবিবারের খেলা নিয়ন্ত্রণ করার আইন, সেগুলি বলবৎ থাকায় বেলা দুটোর আগে খেলা আরম্ভ হত না। কাজেই প্রথম জুয়াড়ির দলের বেশির ভাগই ছিল গৃহস্থ মানুষ, তাদের তাড়াতাড়ি করে বাজিগুলো ধরে দিয়ে, বাড়ি যেতে হত, সপরিবারে সমুদ্রের ধারে যেতে হবে। তাদের পর দুজন একজন করে যারা আসত, তাদের মধ্যে ছিল কিছু অবিবাহিত

লোক, আর ছিল কতকগুলো গোঁড়া ধরনের লোক, তারা তাদের পরিবার-বর্গকে শহরের গরম ফ্ল্যাটে ফেলে, নিজেরা বেরিয়ে পড়ত। বড় বড় বাজি ধরত অবিবাহিত লোকরা, টাকাও বেশি রাখত, আবার বেলা চারটের সময় আরেকবার ঘুরে আসত, দ্বিতীয়বারের খেলায় বাজি ধরতে। এদের জন্যই রবিবারে কার্লোকে অত খাটতে হত, ওভারটাইম করতে হত, অবশ্য মাঝে-মধ্যে বিবাহিত লোকরাও কেউ কেউ সমুদ্রের ধার থেকে ফোন করে, ক্ষতিটতি হয়ে থাকলে, সেটা পূরণ করার চেষ্টা করত।

বেলা দেড়টার মধ্যে জুয়াড়িদের ভিড়টা খুব কমে গেছিল, কাজেই কার্লো আর স্যালি র‍্যাগস্ বাইরে গিয়ে, মিষ্টির দোকানের পাশে রকের সিঁড়িতে বসে একটু হাঁপ ছাড়তে পারল। কিছুক্ষণ ওরা ছোট ছেলেদের ডাণ্ডা-গুলি খেলা দেখল, তারপর একটা পুলিসের গাড়ি গেল, ওরা সেটাকে দেখেও দেখল না। ওদের এই জুয়ার আড্ডাটা বড় থানা থেকে মোটা পৃষ্ঠপোষকতা পেত, স্থানীয় কেউ ওদের গায়ে হাত দিতে পারত না। এ দোকানে খানাতল্লাসী করতে হলে একেবারে পুলিস বিভাগের কর্তাদের কাছ থেকে হুকুম আসা চাই, তাও প্রচুর সময় থাকতেই ওদের সাবধান করে দেওয়া হত।

কোচ বেরিয়ে এসে, ওদের পাশে বসল। বেস্‌বল সম্বন্ধে, মেয়েদের সম্বন্ধে, ওরা খানিক গল্পগুজব করল। কার্লো হাসতে হাসতে বলল, "বৌটাকে আজ আবার ধরে পেটাতে হল; বাড়ির কর্তা কে, সেটা ওকে শেখানো দরকার।"

কথাচ্ছলে কোচ বলল, "ওঁর ছেলে হবার সময় হয়ে এসেছে না?"

কার্লো বলল, "আরে, গালে কয়েকটা চড় মেরেছি, আর কিছু না।" তারপর একটু ভেবে বলল, "ও ভাবে আমার ওপর সর্দারি করবে, তা আমি সইব কেন।"

তখনো কয়েকজন জুয়াড়ি ঘোরাঘুরি করছিল, হাওয়া খাচ্ছিল, কেউ কেউ কার্লোদের কয়েক ধাপ ওপরের সিঁড়িতে বসে ছিল। হঠাৎ ছেলেপিলেগুলো খেলা ছেড়ে হাওয়া। সশব্দে একটা গাড়ি এসে মিষ্টির দোকানের সামনে থামল। এতই আচমকা থামল যে চাকাগুলো ফ্যাঁশ-ফ্যাঁশ করে উঠল এবং প্রায় গাড়ি থামবার আগেই চালকের আসন থেকে একটা লোক ছিটকে বেরিয়ে এমনি তাড়াতাড়ি এগিয়ে এল যে সকলে একেবারে চলৎশক্তিরহিত হয়ে গেল। লোকটি হল সনি কর্লিয়নি।

পুরু বাঁকা ঠোঁট আর ভারি কিউপিডের মতো মুখ রাগে বিকৃত বিকট হয়ে গেছিল। নিমেষের মধ্যে বারান্দায় উঠে সে কার্লো রিট্‌সির গলা টিপে ধরল। অন্যদের কাছ থেকে ওকে টেনে হিঁচড়ে পথে নামাবার চেষ্টা করতে লাগল সনি, কিন্তু কার্লো তার পেশীবহুল বিশাল বাহু দিয়ে সিঁড়ির লোহার রেলিং আঁকড়ে ধরে ঝুলে রইল। কুঁকড়ে গিয়ে সে মুখ মাথা নিজের ঘাড়ে গুঁজে, সেগুলোকে খানিকটা বাঁচাবার চেষ্টা করতে লাগল। কার্লোর শার্টটা

ছিঁড়ে সনির হাতে খুলে এল।

তারপর যা হল তা দেখলেও গা-বমি করে। হাত দুটোকে মুঠি পাকিয়ে সঙ্কুচিত কার্লোকে দমাদম পেটাতে লাগল সনি আর সঙ্গে সঙ্গে ক্রোধ-বিকৃত স্বরে গাল দিতে লাগল। অমন প্রকাণ্ড মজবুত শরীর সত্ত্বেও, কার্লো কোনো বাধা দিল না, কোনো আপত্তি জানাল না, দয়া ভিক্ষা করল না। কোচের আর স্যালি র‍্যাগ্‌সের কিছু বলবার সাহস হল না। ওরা ভেবেছিল সনি বোধ-হয় ভগ্নীপতিকে মেরেই ফেলতে চায়, সহমরণের শখ ছিল না ওদের। ডাণ্ডা-গুলি খেলছিল যে ছেলেগুলো তারা আবার জটলা পাকিয়ে খেলা নষ্ট করার জন্য গাড়িটার চালকের সঙ্গে ঝগড়া করতে এসেছিল, কিন্তু এসে তারা স্তম্ভিত মনোযোগ দিয়ে কাণ্ড দেখছিল। জবরদস্ত ছেলে সব কটা, কিন্তু সনির বিকট রাগ দেখে একেবারে থ!

ইতিমধ্যে সনির গাড়ির পিছনে আরেকটা গাড়ি এসে দাঁড়াল, রক্ষীরা দুজন লাফিয়ে নেমে পড়ল। ব্যাপার দেখে তারাও হস্তক্ষেপ করতে সাহস পাচ্ছিল না। সজাগ হয়ে দাঁড়িয়ে রইল তারা, কোনো নির্বোধ পথচারী যদি কার্লোকে সাহায্য করতে আসে, তাহলে মুনিবকে বাঁচাতে হবে।

ঐ দৃশ্যের সব চাইতে বীভৎস দিকটা হল যে কার্লো একেবারে সম্পূর্ণরূপে আত্মসমর্পণ করে রইল, তবে হয়তো সেই জন্যই তার প্রাণটা বেঁচে গেল। দু হাতে রেলিং ধরে সে এমনি ঝুলে রইল যে সনি তাকে কিছুতেই রাস্তায় টেনে নামাতে পারল না, অথচ সমান গায়ের জোর থাকা সত্ত্বেও, কিছুতেই সে উল্টে মারতে রাজী হল না। ওর ঘাড়ে মাথায় ঘুষির পর ঘুষি নামতে লাগল, ও কিছুই করল না, অবশেষে সনির রাগ পড়ে গেল। হাঁপের চোটে সনির বুক তোলা-পড়া করছিল, দাঁড়িয়ে দাঁড়িয়ে কার্লোর দিকে চেয়ে সে বলল, "হতভাগা নচ্ছার, ফের আমার বোনের গায়ে হাত তুলবে তো মেরেই ফেলব।"

তাই শুনে আর সকলে হাঁপ ছেড়ে বাঁচল। কারণ, বলা বাহুল্য লোকটাকে মেরে ফেলাই যদি ওর উদ্দেশ্য হত, তাহলে আর ওকে ও ভাবে কখনোই শাসাত না। কথাটা অবিশ্যি ক্ষোভের সঙ্গে বলা হয়েছিল, যেহেতু শাসানিটাকে কার্যে পরিণত করা যাচ্ছিল না। কার্লো সনির দিকে মুখ তুলে তাকাল না। মাথা নিচু করে, দু হাতে লোহার রেলিং জাপটে বসে রইল। ঐ ভাবেই থেকে গেল সে, যতক্ষণ না গাড়িটা গর্জন করে চলে গেল আর কানে এল কোচ তার অদ্ভুত পিতৃসুলভ স্বরে বলছে, "ঠিক আছে, কার্লো, দোকানের ভেতরে এসো। লোকের চোখের আড়ালে যাওয়া যাক।"

এতক্ষণ পর রকের পাথরের সিঁড়ির ওপর হুমড়ি খেয়ে পড়ে থাকা ছেড়ে, রেলিং থেকে হাত খুলে, কার্লো উঠে দাঁড়াবার সাহস পেল। উঠে দাঁড়িয়েই দেখতে পেল রাস্তার ছেলেপিলেগুলো ওর দিকে ফ্যাকাশে হতচকিত মুখে

তাকিয়ে আছে, আরেকটা মানুষের চরম অপমান চোখে দেখলে মানুষ যেমন তাকিয়ে থাকে। একটু একটু মাথা ঘুরছিল, কিন্তু সেটা শক্ লেগে, যে নগ্ন আতঙ্ক ওর শরীরটাকে পেয়ে বসেছিল, তারই ফল। অত প্রচণ্ড জোরে ঘুষি লাগা সত্ত্বেও, আসলে খুব বেশি জখম হয়নি সে। দোকানের পিছনের ঘরে কোচ ওকে হাত ধরে নিয়ে গিয়ে, ওর মুখে বরফ দিতে লাগল; মুখটা কেটে-কুটে যায়নি, রক্তও পড়েনি, কিন্তু কালসিটে পড়েছিল, ফুলে গেছিল। ভয়টাও এতক্ষণে দূর হয়ে গেল; যে অপমানটা সইতে হয়েছিল, তার কথা ভেবে গা গুলিয়ে উঠছিল, খানিকটা বমিও হয়ে গেল। মুখ ধোবার গামলার ওপর কোচ ওর মাথাটাকে নিয়ে ধরল; ওকে ঠেকা দিয়ে রাখতে হল, মাতালকে যেমন দিতে হয়। তারপর ধরে ধরে ওপরের ফ্ল্যাটে নিয়ে গিয়ে ওকে একটা শোবার ঘরে শুইয়ে দিল। কার্লো লক্ষ্যই করল না যে স্যালি র‍্যাগ্‌স্ কখন অদৃশ্য হয়ে গেছিল।

স্যালি র‍্যাগ্‌স্ এদিকে থার্ড অ্যাভেনিউতে গিয়ে রকো ল্যাম্পনিকে ফোনে ডেকে সমস্ত ঘটনাটার বিবৃতি দিল। ঠাণ্ডা মাথায় খবরটা শুনে রকো আবার তার ক্যাপোরেজিমি পীট ক্লেমেন্‌জাকে জানাল। ক্লেমেন্‌জা আর্তস্বরে বলল, "কি সর্বনাশ! এই সনি আর তার মেজাজ নিয়ে তো পারা গেল না।" তবে কথাটা বলার সময় বুদ্ধি করে কনেক্‌শনটা কেটে দিয়েছিল, কাজেই রকো এক বর্ণ শুনতে পায়নি।

ক্লেমেন্‌জা তখন লং বীচের বাড়িতে ফোন করে টম হেগেনকে ধরল। একটুক্ষণ চুপ করে থেকে তারপর টম বলল, "যত শীগগির পার তোমার কয়েকজন লোককে গাড়ি দিয়ে লং বীচের রাস্তায় পাঠাও, দৈবাৎ যদি যান-বাহনের ভিড়ে, কিংবা কোনো অ্যাক্সিডেণ্টের জন্য সনি আটকা পড়ে। ঐ রকম রাগ চাপলে কি করছে না করছে ওর জ্ঞান থাকে না। হয়তো আমাদের বিপক্ষ দলের বন্ধুরা জেনে থাকতে পারে সনি শহরে গেছিল। কিছুই বলা যায় না।"

অনিশ্চয়তার সঙ্গে ক্লেমেন্‌জা বলল, "আমি কাউকে রাস্তায় দাঁড় করাবার আগেই সনি বাড়ি পৌঁছে যাবে। টাটাগ্লিয়ারাও তা জানে।"

ধৈর্য ধরে হেগেন বুঝিয়ে বলল, "তা জানি। কিন্তু দৈবাৎ যদি কিছু একটা ঘটে যায়, সনি আটকা পড়ে যেতে পারে। যতটা পার, কর পীট।"

অনিচ্ছা সত্ত্বেও ক্লেমেন্‌জা রকো ল্যাম্পনিকে টেলিফোন করে বলে দিল, গোটাকতক লোক যোগাড় করে লং বীচে যাবার রাস্তাটাতে যেন নজর রাখে। তারপর যে রক্ষীদল ওর বাড়িতে আস্তানা গেড়েছিল, তাদের মধ্যে থেকে তিনজনকে নিয়ে, নিজের প্রাণপ্রিয় ক্যাডিলাক গাড়িতে করে অ্যাটলাণ্টিক বীচ ব্রিজের ওপর দিয়ে নিউ ইয়র্ক শহরের দিকে চলল।

মিষ্টির দোকানের আশেপাশে যারা ঘোরাঘুরি করছিল, তাদের মধ্যে

একজন ছোটখাটো জুয়াড়ি ছিল, সে টাটাগ্লিয়াদের টাকা খেয়ে তাদের খবর সরবরাহ করত ; সে লোকটা তাড়াতাড়ি তাদের সঙ্গে যোগাযোগ করেছিল। কিন্তু টাটাগ্লিয়ারা তখনো বাহুল্য ঝেড়ে ফেলে, যুদ্ধের জন্য তৈরি ছিল না। অনেকগুলো নিরাপত্তা পর্যায় ভেদ করে তবে একজন ক্যাপোরেজিমির নাগাল পাওয়া গেল। সে লোকটা তখন টাটাগ্লিয়াদের কর্তার সঙ্গে যোগাযোগ করল। ততক্ষণে সনি কর্লিয়নি নিরাপদে নিজেদের প্রাঙ্গণে, তার বাবার বাড়িতে পৌঁছে গেছিল। এবার তাকে বাবার রাগের মুখোমুখি দাঁড়াতে হবে।

## সতেরো

১৯৪৭ সালে কর্লিয়নি পরিবারের সঙ্গে বাকি পাঁচটা পরিবারের একজোটের লড়াইতে উভয় পক্ষের ক্ষতি হয়েছিল এন্তার। ক্যাপ্টেন ম্যাক্‌ক্লাস্কির খুনের একটা সমাধান করবার জন্য পুলিস থেকে যে চাপ দেওয়া হচ্ছিল, তাতে পরিস্থিতিটা আরো জটিল হয়ে উঠেছিল। অনেক রাজনৈতিক পাণ্ডারা এত ক্ষমতাশালী ছিল যে তারা যে-সব জুয়ার আর অন্যান্য দুর্নীতিপূর্ণ ব্যবসার পৃষ্ঠপোষকতা করত, পুলিস বিভাগের পদাধিকারীরা সেগুলোকে ঘাঁটাতে কদাচিৎ সাহস পেত। কিন্তু লুটতরাজে লিপ্ত খ্যাপা সৈনিকদের বিভাগীয় পদাধিকারীরা যখন উপরওয়ালাদের আদেশ মানতে রাজী হয় না, তখন তাঁরা যেমন অসহায় হয়ে পড়েন, এই বিশেষ পরিস্থিতিতে রাজনৈতিক নেতাদের সেই রকম অবস্থা হয়েছিল।

পৃষ্ঠপোষকতার অভাবে কর্লিয়নি পরিবারে যত না ক্ষতি হয়েছিল, ওদের দলের হয়েছিল তার চাইতে অনেক বেশি। কর্লিয়নি গোষ্ঠীর আয়ের বেশির ভাগটাই জুয়া খেলার ওপর নির্ভর করত। ওদের 'নম্বর' খেলা, যাতে অন্য উদ্দেশ্যে কাগজে ছাপা সংখ্যা ধরে লটারি চলত, আর 'পলিসি' নামক দৈনিক লটারি খেলা, মার খেয়েছিল খুব বেশি। যে-সব চররা নানান বেআইনী ব্যবস্থা চালাচালি করত, তাদের কেউ কেউ পুলিসের জালে ধরা পড়েছিল, এদের ফাটকে দেবার আগে, কষে মাঝারি ধরনের ধোলাই দেওয়া হত। এমন কি কোনো কোনো 'ব্যাঙ্ক' বা জুয়োর আস্তানার অবস্থান জেনে, সেখানে খানা-তল্লাসী করার ফলে মোটা টাকারও ক্ষতি হয়েছিল। ঐ সব 'ব্যাঙ্কার'রা নিজেরাও পাকা ঘুঘু ছিল, তারা ক্যাপোরেজিমিদের কাছে নালিশ করত, ক্যাপোরেজিমিরা সেই নালিশ কর্লিয়নি কর্তৃপক্ষের আলোচনা সমিতির কাছে পেশ করত। তবে করার কিছুই ছিল না। ব্যাঙ্কারদের বলা হত ব্যবসা বন্ধ করতে। নিগ্রো পাড়া হারলেম ছিল সব চাইতে লাভের ক্ষেত্র, সেখানকার স্বাধীন স্থানীয় লোকদের তখনকার মতো ব্যবসার ভার নিতে দেওয়া হয়েছিল। তারা এখানে ওখানে ছড়ানো জায়গায় কাজ করত বলে, তাদের বমাল সমেত

ধরতে পুলিসের ভারি অসুবিধা হত।

ক্যাপ্টেন ম্যাকক্লাস্কির মৃত্যুর পর কোনো কোনো কাগজ তার সঙ্গে সলট্‌সোকে জড়িয়ে নানান বিবৃতি ছেপেছিল। মৃত্যুর অল্পদিন আগে ম্যাকক্লাস্কি যে কোনো জায়গা থেকে অনেক নগদ টাকা পেয়েছিল, ঐ সব বিবৃতিতে তার প্রমাণও প্রকাশিত হয়েছিল। ঐ সব কাহিনী হেগেন রচনা করেছিল, তথ্যও সেই-ই পেশ করেছিল। পুলিস বিভাগ কাহিনীগুলোকে সমর্থনও করেনি, অস্বীকারও করেনি, তবু তার একটা ফল পাওয়া যাচ্ছিল। গুপ্তচররা এবং কর্লিয়নিদের টাকা খেয়ে কিছু পুলিস কর্মচারীও পুলিস বিভাগকে খবর দিয়েছিল যে ম্যাকক্লাস্কি ছিল একজন ভ্রষ্ট পুলিশ। সে যে টাকা কিংবা সাফ ঘুষ খেত এমন নয়, সাধারণ কর্মীদের পক্ষে সেটা এমন কিছু নিন্দনীয় বলে গণ্য ছিল না। নোংরা টাকার মধ্যে যা সব চাইতে মলিন, অর্থাৎ খুনের টাকা, মাদক ব্যবসায়ীর টাকা, ও তাই নিত। পুলিসী নীতিতে এ অপরাধের ক্ষমা নেই।

হেগেন জানত পুলিসের লোকরা অদ্ভুত রকম সরল ভাবে আইন-শৃঙ্খলা মেনে চলে। যে জনসাধারণের কাজে ওরা নিয়োজিত, তাদের চাইতে ওরা আইন-শৃঙ্খলাকে বেশি মানে। আইন-শৃঙ্খলার জাদু থেকেই তো ওদের ক্ষমতার উৎপত্তি, ওদের ব্যক্তিগত ক্ষমতা, যা প্রায় সব পুরুষমানুষেরই কাম্য। অথচ সেই সঙ্গে যে জনসাধারণের কাজ ওরা করে, তাদের প্রতি চাপা আগুনের মতো একটা আক্রোশ ওদের মনে সর্বদা লেগে থাকে। ঐ জনসাধারণের ওরা একাধারে রক্ষক ও ভক্ষক। রক্ষিত হিসাবে জনসাধারণ ভারি অকৃতজ্ঞ, কেবল গালি দেয়, কেবল দাবি জানায়। ভক্ষ্য হিসাবে ওরা কেবলই পিছলে যায়, ভারি বিপজ্জনক, ওদের ছলেরও অন্ত নেই। যেই না ওদের একজন পুলিসের খপ্পরে পড়ল, অমনি যে সমাজকে পুলিসের লোকরা রক্ষা করে, সেই সমাজই উল্টে তার সমস্ত শক্তি প্রয়োগ করে ঐ শিকারটিকে পুলিসের হাত থেকে ছাড়িয়ে আনতে। রাজনৈতিক পৃষ্ঠপোষকরা টান সামলায়। জজরা সব চাইতে জঘন্য গুণ্ডাদের লঘু সাজা দিয়ে, তাও রদ করে দেয়। শ্রদ্ধেয় উকিল মহোদয়রা যদি আগেই দুষ্কৃতকারীদের খালাসের ব্যবস্থা করতে না পারত, তাহলে রাজ্যপালরা এবং স্বয়ং যুক্তরাষ্ট্রের প্রেসিডেন্ট মহাশয় অপরাধীদের বেকসুর মাপের বন্দোবস্ত করতেন। কিছু দিনের মধ্যে পুলিসের লোকদেরও শিক্ষা হল। গুণ্ডারা টাকা দিতে চায়, তা নেবে না কেন? টাকার দরকার পুলিসেরই সব চাইতে বেশি। তাদের ছেলেরা কলেজে যাবে না কেন? তাদের স্ত্রীরা অভিজাত দোকানে বাজার করবে না কেন? নিজেরাই বা ছুটিতে ফ্লরিডাতে গিয়ে রোদের আরাম উপভোগ করবে না কেন? যে যাই বলুক, ওরা নিজেদের প্রাণ বিপন্ন করে, সে তো আর চাট্টিখানি কথা নয়।

তবে সাধারণতঃ পুলিসের লোকদের নোংরামির টাকাতে আপত্তি হত।

চোরা জুয়োখেলার মালিককে কাজ চালিয়ে যেতে দেবার জন্য ওরা টাকা নিত। যে-সব গাড়ির চালকরা ভুল জায়গায় গাড়ি রাখার জন্য, কিংবা বে-আইনী বেগে গাড়ি চালাবার জন্য ধরা পড়ত, তাদের ছেড়ে দিয়ে টাকা নিতে পুলিসের আপত্তি ছিল না। হাতে কিছু পেলে ভাড়াটে মেয়েমানুষদের আর বেশ্যাদেরও ব্যবসা চালাতে দিত। এ সমস্ত দুর্নীতি তো মানুষের পক্ষে স্বাভাবিক। কিন্তু সাধারণতঃ পুলিসের লোকরা মাদক-ব্যবসা, সশস্ত্র ডাকাতি, বলাৎকার, খুন এবং আরো কতকগুলো বিকৃত অপরাধের জন্য ঘুষ নিত না। ওদের বিচারে এ ধরনের অপরাধ ওদের ব্যক্তিগত ক্ষমতার একেবারে মূলে গিয়ে আঘাত করে, সেইজন্য এগুলো একেবারে অসহ্য।

পুলিস ক্যাপ্টেনকে খুন করা রাজহত্যার সামিল। কিন্তু যেই জানাজানি হয়ে গেল যে ম্যাক্‌ক্লাস্কিকে যখন হত্যা করা হয়েছিল, একজন কুখ্যাত মাদক বিক্রেতা তখন তার সঙ্গী ছিল, তাছাড়া খুনের ষড়যন্ত্রে ম্যাক্‌ক্লাস্কি জড়িত ছিল বলে সন্দেহ করা হচ্ছে, অমনি পুলিসের প্রতিহিংসার ইচ্ছাটাও ক্রমে কমে এল। তাছাড়া, যে যাই বলুক, বাড়ি বন্ধকের টাকা নিয়মিত দিতে হয়, ছেলেপিলেকে সংসারে প্রতিষ্ঠিত করতে হয়। বে-আইনী ব্যবসায়ীদের ফর্দের টাকাটা যদি না পেত, পুলিসের লোকদের সংসার চালানো মুশকিল হত। বিনা লাইসেন্সের ফেরিওয়ালাদের কাছ থেকে টিফিনের পয়সাটা পাওয়া যেত। যাদের পার্কিং টিকিট দেওয়া হত, তারা খুচরো পয়সা, পাঁচ সেণ্ট, দশ সেণ্ট, যোগাত। যে সব পুলিসের লোকরা আরেকটু মরিয়া হয়ে উঠত, তারা যত সব সন্দেহ-ভাজন লোকদের কাছ থেকে, সমকাম, কিংবা মারপিট ইত্যাদির জন্য যাদের থানায় আনা হত, তাদের কাছ থেকে টাকাকড়ি আদায় করত। শেষ পর্যন্ত উপরওয়ালাদের দয়া হল। তাঁরা দাম বাড়িয়ে দিয়ে, পরিবারগুলোকে তাদের ব্যবসা চালাতে দিলেন। আবার নতুন করে থানার চাঁদা আদায়কারীরা ভাগের তালিকা তৈরি করল, তাতে স্থানীয় কর্মীদের প্রত্যেকের নাম আর ভাগের হার লেখা রইল। খানিকটা সমাজিক শৃঙ্খলাও ফিরে এল।

হেগেনের ইচ্ছায় ডন কর্লিয়নির হাসপাতালের ঘরটি প্রাইভেট গোয়েন্দারা পাহারা দিচ্ছিল। এদের ওপরে অবশ্য টেসিওর দলের অনেক বেশি জবরদস্ত সেপাইরাও ছিল। কিন্তু তাতেও সনি সন্তুষ্ট ছিল না। ফেব্রুয়ারির মাঝামাঝি ডনকে নিরাপদে স্থানান্তরিত করা হল। অ্যাম্বুলেন্সে করে তাঁকে তাঁর নিজের বাড়িতে আনা হল। বাড়িটার কতকগুলো সংস্কার করা হয়েছিল, এখন তাঁর শোবার ঘরটিকে একটা হাসপাতালের ঘরের মতো লাগছিল, আকস্মিক কোনো আশঙ্কার কারণ হলে যা কিছুর প্রয়োজন হতে পারত, সে সবের ব্যবস্থা করা ছিল। বিশেষ যত্নের সঙ্গে খবরাখবর নিয়ে তবে কয়েকজন নার্স বহাল করা হয়েছিল, তারা চব্বিশ ঘণ্টা মোতায়েন থাকত। ডঃ কেনেডিকে মোটা ফী দিয়ে

এই প্রাইভেট হাসপাতালটির আবাসিক চিকিৎসক হতে রাজী করানো হয়েছিল। অন্ততঃ যতদিন না শুধু নার্সদের যত্নই যথেষ্ট হয়।

প্রাঙ্গণটি একেবারে দুর্ভেদ্য দুর্গের মতো হয়ে উঠেছিল। বাড়তি বাড়িগুলোতে সশস্ত্র কর্মীরা এসে উঠেছিল; সে সব বাড়ির আসল বাসিন্দাদের সমস্ত খরচপত্র দিয়ে, ইটালিতে যার যার নিজের গ্রামে ছুটি কাটাতে পাঠানো হয়েছিল।

ফ্রেডি কর্লিয়নিকে লাস ভেগাসে শরীর সারাতে পাঠানো হয়েছিল; সেই সঙ্গে ফ্রেডি সেখানকার নব-নির্মীয়মাণ শৌখীন হোটেল ও জুয়োখেলার ক্যাসিনো সমাবেশে কর্লিয়নিদের ব্যবসার সুবিধা পর্যবেক্ষণ করবে। পশ্চিম তীরের সাম্রাজ্যের একটা অংশ ছিল লাস ভেগাসে, ওখানকার কেউ পারিবারিক লড়াইতে যোগ দেয়নি এবং ওখানকার ডন কথা দিয়েছিলেন যে ফ্রেডির কোনো বিপদ হবে না। নিউ ইয়র্কের পাঁচটি পরিবারে এতটুকু ইচ্ছা ছিল না ফ্রেডিকে তাড়া করে ওখানে গিয়ে আরো নতুন শত্রুর সৃষ্টি করে। নিউ ইয়র্কেই ওদের যথেষ্ট ঝামেলা।

ডনের সামনে ব্যবসা সংক্রান্ত কোনো আলোচনা করতে ডঃ কেনেডি বারণ করে দিয়েছিলেন। এই আদেশ সম্পূর্ণরূপে অমান্য করা হচ্ছিল। জোর করে ডন তাঁর ঘরে লড়াইয়ের মন্ত্রণাসভা বসিয়েছিলেন। যেদিন উনি বাড়ি এলেন, সেই রাত্রেই সনি, টম হেগেন, পীট ক্লেমেন্জা আর টেসিও ডনের ঘরে জমায়েত হল।

তখনো ডন কর্লিয়নি এত দুর্বল যে বেশি কথা বলতে পারছিলেন না, কিন্তু ওঁর ইচ্ছা সব কথা শোনেন এবং চরম সিদ্ধান্ত নিজে নেন। যখন তাঁকে বলা হল ফ্রেডিকে জুয়ার ক্যাসিনোর কাজ শিখতে লাস ভেগাসে পাঠানো হয়েছে, ডন মাথা দুলিয়ে সমর্থন জানালেন। যখন শুনলেন ব্রুনো টাটাগ্লিয়াকে কর্লিয়নি অস্ত্রধারীরা মেরে ফেলেছে, ডন মাথা নেড়ে দীর্ঘনিশ্বাস ছাড়লেন। কিন্তু যে কথা শুনে ডন সব চাইতে বিচলিত হলেন, সে হল মাইকেল সলট্সোকে আর ম্যাক্‌ক্লাস্কিকে হত্যা করে সিসিলিতে পালিয়ে যেতে বাধ্য হয়েছে। খবরটা শুনেই ডন কর্লিয়নি ওদের সকলকে ঘর থেকে চলে যেতে ইশারা করলেন। ওরা তখন কোণার ঘরে গিয়ে কথাবার্তা বলতে লাগল, সেখানে ওদের আইনের বইয়ের লাইব্রেরিটি ছিল।

ডেস্কের পিছনে প্রকাণ্ড আরাম কেদারায় হাত পা মেলে বসে সনি কর্লিয়নি বলল, "আমার মনে হয় হপ্তা তুই বাবাকে বিশ্রাম করতে দেওয়া উচিত, যতদিন না ডাক্তার তাঁকে কাজকর্ম করার অনুমতি দিচ্ছেন।" তারপর একটু থেমে সনি আবার বলল, "বাবা ভালো হবার আগেই আবার কাজকর্ম আরম্ভ করলে ভালো হয়। পুলিস থেকে তো কাজ শুরু করার ইঙ্গিত পাওয়াই গেছে। প্রথম প্রশ্ন হারলেমের পলিসি ব্যাঙ্কগুলোর কি হবে। কালো ছেলেগুলো তো এতদিন খুব মজা লুটেছে, এবার আমাদের আবার ভার নিতে হয়। সমস্ত ব্যাপারটাকে ব্যাটারা আচ্ছা করে ভণ্ডুল করে রেখেছে, ওরা কোনো কাজ হাতে নিলেই

যেমন করে। ওদের চরদের অনেকেই যারা টাকা জেতে, তাদের টাকা দেয় না। ক্যাডিলাক গাড়ি চেপে হাজির হয়ে মক্কেলদের বলে টাকার জন্য অপেক্ষা করতে হবে, নয়তো পাওনা টাকার অর্ধেক দেয়। আমি চাই না যে মক্কেলদের চোখে চরদের খুব পয়সাওয়ালা লোক বলে মনে হয়। আমি চাই না ওরা বড্ড বেশি সেজেগুজে ঘুরে বেড়ায়, কিংবা নতুন গাড়ি চেপে ঘোরে। আমি চাই না ওরা পাওনাদারদের টাকা ফাঁকি দেয়। তাছাড়া আমাদের ব্যবসায় স্বাধীন কারবারিদের রাখতে চাই না, ওদের জন্য আমাদের বড় বদনাম হয়। টম, এ কাজটা যেন এখনি শুরু হয়ে যায়। যেই তুমি খবর পাঠাবে যে চাপ তুলে নেওয়া হয়েছে, অমনি সব ঠিকঠাক হয়ে যাবে।"

হেগেন বলল, "হারলেমে কয়েকটা ঢুঁদে ছোকরা আছে। তারা এখন টাকার স্বাদ পেয়েছে, তারা কি আর চর কিংবা সাব-ব্যাঙ্কারের কাজ করতে রাজী হবে?"

সনি কাঁধ ঝাঁকিয়ে বলল, "তাহলে ক্লেমেন্জাকে ওদের নামগুলো দিয়ে দিও। এইসবের বন্দোবস্ত করাই তো ওর কাজ।"

ক্লেমেন্জা হেগেনকে বলল "ওটা কোনো সমস্যাই নয়।"

সব চাইতে গুরুত্বপূর্ণ প্রশ্ন তুলল টেসিও, "আমরা একবার কাজ শুরু করলেই হল, অমনি পাঁচ পরিবার হামলা করতে শুরু করবে। ওরা আমাদের হারলেমের ব্যাঙ্কারদের ওপর, ঈস্ট সাইডের বুক-মেকারদের ওপর হানা দেবে। এমন কি আমাদের ব্যবস্থাপনায় যে সব তৈরি কাপড়ের কারবারগুলো রয়েছে, সেখানেও গোলমাল শুরু করে দেবে। এই লড়াইটার জন্য প্রচুর টাকা খরচ হবে।"

সনি বলল, "তা হয়তো করবে না। ওরা তো জানে যে আমরাও উল্টে মার দেব। আমি তো চারদিকে শান্তির দূত পাঠিয়েছি, হয়তো টাটাগ্লিয়াদের ছেলেটার জন্য কিছু ক্ষতিপূরণ দিলেই সব মিটে যাবে।"

হেগেন বলল, "সে সব প্রস্তাবকে ওরা আমলই দিচ্ছে না। গত ক মাসে ওদের অনেক টাকার ক্ষতি হয়েছে, সেজন্য ওরা আমাদের দায়ী করছে। আসলে ওরা চায় আমরা ওদের মাদক দ্রব্যের ব্যবসাতে সহযোগিতা করি। যাতে রাজনীতির দিক দিয়ে আমরা আমাদের প্রভাব খাটাই। অর্থাৎ কিনা সলট্সোকে বাদ দিয়ে সলট্সোর প্রস্তাবটা মেনে নিই। কিন্তু খানিকটা লড়াই না চালিয়ে এবং আমাদের কিছুটা লোকসান না করে প্রস্তাবটা ওরা উত্থাপন করবে না। তারপর আমাদের খানিকটা নরম করে আনবার পর, ওরা ভাবছে আমরা মাদকদ্রব্যের প্রস্তাবটাতে কান দেব।"

সংক্ষিপ্ত স্বরে সনি বলল, "মাদকদ্রব্য নিয়ে রফা হতে পারে না। বাবা বলেছেন 'না', কাজেই তিনি মত না বদলালে, উত্তরটা 'না'ই রইল।"

হেগেন তাড়াতাড়ি বলল, "তারপর একটা কার্যকরী সমস্যাও উঠছে। আমাদের টাকা খোলাখুলি খাটছে। বুক-মেকিংএর কিংবা পলিসির ব্যবসাতে।

আমাদের মার খাওয়ানো খুব সহজ। কিন্তু টাটাগ্লিয়াদের হল বেশ্যার, ভাড়াটে মেয়েমানুষের, ডকের ইউনিয়নের ব্যবসা। সেগুলোকে কি করে ছাই মার দেওয়া যায়? অন্য পরিবারগুলো কোনো না কোনো রকম জুয়ো খেলার কারবার করে। তবে বেশির ভাগই বাড়ি তৈরির ব্যবসা সংক্রান্ত মহাজনি কারবার, শ্রমিকসঙ্ঘ চালানো, সরকারী কনট্র্যাক্ট সংগ্রহ, এই সমস্ত ব্যাপারে জড়িত। নির্দোষ জনসাধারণের ওপর জবরদস্ত খাটিয়ে কিংবা অন্যান্য অত্যাচার করেও ওদের বেশ রোজগার হয়। ওদের টাকা রাস্তায় ছড়ানো থাকে না। টাটাগ্লিয়াদের নাইট-ক্লাবের এত নামডাক যে ওটাকে ছোঁয়া যায় না, তাহলে বড্ড বেশি দুর্নাম হবে। আর ডন যতদিন অপারগ হয়ে রয়েছেন, ততদিন ওদের রাজনৈতিক প্রতিপত্তি আমাদেরই সমান। কাজেই এখানেই আমাদের একটা বড় সমস্যা রয়েছে।"

সনি বলল, "সমস্যাটা আমার, টম। আমিই ওর একটা সমাধান খুঁজে বের করব। ওদের সঙ্গে আলাপ-আলোচনাটা চালিয়ে যাও, আর অন্য কাজগুলোও করতে থাক। আবার ব্যবসা খোলা যাক, তারপর দেখা যাবে কি হয়। তখন অবস্থা বুঝে ব্যবস্থা করা যাবে। ক্লেমেন্‌জার আর টেসিওর যথেষ্ট সেপাই আছে, ঐ পাঁচ পরিবারের হাতে যত না বন্দুক আছে আমাদেরও ততই আছে; তাই যদি ওদের ইচ্ছা হয়, আমরা না হয় তোশক নেব।"

হারলেমের সেই স্বাধীন নিগ্রো ব্যাঙ্কারদের হটিয়ে দেওয়া একটা সমস্যাই ছিল না। পুলিসে খবর দেওয়া হল, তারাই হানা দিল। বেশ চুটিয়েই দিল। সে সময়ে কোনো নিগ্রোর পক্ষে নিজের ব্যবসা বাঁচাবার জন্য একজন উচ্চপদস্থ পুলিস অফিসারকে কিংবা কোনো রাজনৈতিক পদাধিকারীকে ঘুষ দেবার উপায় ছিল না। এর মূলে যত না অন্য কারণ ছিল, তার চাইতে বেশি ছিল জাতীয় অনাস্থা। তবে হারলেমকে সর্বদাই একটা গৌণ সমস্যা বলে মনে করা হত, সকলেই জানত সমাধানটাও সহজেই হয়ে যাবে।

পাঁচ পরিবার কিন্তু একটা অপ্রত্যাশিত দিক থেকে আঘাত করল। তৈরি-কাপড়ের শ্রমিকসঙ্ঘের দুজন ক্ষমতাশালী কর্মচারী নিহত হল। এরা কর্লিয়নি পরিবারের সদস্য ছিল। তারপর কর্লিয়নিদের মহাজনরা সমুদ্রের ধারের জাহাজ-ঘাটে যেতে গিয়ে বাধা পেল, ওদের বুক-মেকারদেরও তাই হল। জাহাজঘাটের যে-সব কর্মীরা ডকে কাজ করত, তাদের শ্রমিকসঙ্ঘ পাঁচ পরিবারের দলে যোগ দিল। শহরময় কর্লিয়নিদের বুক-মেকারদের বিপক্ষদলে যোগ দিতে রাজী করাবার জন্য নানান ভাবে ভীতি প্রদর্শন করা হতে লাগল। হারলেমের সব চাইতে নাম করা 'নাম্বার্স ব্যাঙ্কার' লোকটি ছিল কর্লিয়নি পরিবারের একজন পুরনো বন্ধু ও সমর্থক, তাকে নিষ্ঠুরভাবে খুন করা হল। এবার আর অন্য কোনো পন্থা রইল না। সনি তার ক্যাপোরেজিমিদের বলে দিল তোশক নিতে।

শহরে দুটি ফ্ল্যাট নেওয়া হল, সেখানে সশস্ত্র কর্মীরা শোবে বলে তোশক পাতা হল, খাবার রাখবার জন্য একটা রেফ্রিজারেটর আনা হল আর রইল প্রচুর

গুলি, বারুদ, বন্দুক। একটা ফ্ল্যাটে রইল ক্লেমেন্‌জার লোকরা, অন্যটাতে টেসিওর। কর্লিয়নিদের সমস্ত বুক-মেকারদের দেহরক্ষী দেওয়া হল। তবে হারলেমের পলিসি-ব্যাঙ্কাররা শত্রুপক্ষে যোগ দিয়েছিল, কাজেই আপাততঃ তাদের বিষয়ে কিছু করবার ছিল না। এ সমস্ত ব্যবস্থার জন্য কর্লিয়নি পরিবারের প্রচুর টাকা খরচ হচ্ছিল, ওদিকে ঘরে কিছুই আসছিল না। এর পর আরো কটা মাস কাটতেই, আরো কয়েকটা ব্যাপার চোখে পড়ল। তার মধ্যে সব চাইতে গুরুত্বপূর্ণ কথা হল : কর্লিয়নি পরিবারের চাইতে বিপক্ষ দলের জোর বেশি হয়ে উঠেছিল।

এর কতকগুলো কারণ ছিল। ডনের তখনো কোনো ব্যাপারে অংশ নেবার মতো শরীরের অবস্থা ছিল না, কাজেই কর্লিয়নিদের রাজনৈতিক ক্ষমতা অনেকখানি অকর্মণ্য হয়ে ছিল। তাছাড়া গত দশ বছরের শান্তিময় জীবনযাত্রার ফলে দুই ক্যাপোরেজিমির যুদ্ধ করবার শক্তি গুরুতরভাবে ক্ষয়ে গেছিল। ক্লেমেন্‌জা তখনো ঘাতক ও ব্যবস্থাপক হিসাবে সক্রিয় ছিল, কিন্তু সৈনিকদের নেতা হবার সে উৎসাহ কিংবা যুবশক্তি তার ছিল না। বয়সের সঙ্গে টেসিও-ও অনেকখানি নরম হয়ে এসেছিল, এখন আর যথেষ্ট নির্মম হওয়া তার পক্ষে সম্ভব ছিল না। টম হেগেনেরও নানান ক্ষমতা থাকা সত্ত্বেও, যুদ্ধের সময়কার উপদেষ্টা হবার যোগ্যতা ছিল না। ওর প্রধান দোষ হল যে ও সিসিলির লোক ছিল না।

কর্লিয়নি পরিবারের যুদ্ধকালীন শক্তিবিন্যাসের এই দোষ-দুর্বলতা সনির জানা থাকলেও, তার প্রতিকারের কোনো উপায় ওর হাতে ছিল না। ও তো আর ডন নয়, একমাত্র ডনই ক্যাপোরেজিমি বা কনসিলিওনি বদল করতে পারতেন। তাছাড়া অদলবদল করলেই পরিস্থিতিটা আরো বিপজ্জনক হয়ে উঠবে, হয়তো বিশ্বাস-ঘাতকতার পথ খুলে যাবে। গোড়ায় সনি ভেবেছিল যে অবস্থাটা যেমন আছে, সেই ভাবেই রক্ষা করে যাবে, যতদিন না ডন সুস্থ হয়ে আবার নেতৃত্ব গ্রহণ করতে পারেন, কিন্তু পলিসি-ব্যাঙ্কারদের দলত্যাগ, বুক-মেকারদের ভীতি প্রদর্শন ইত্যাদির ফলে, লোকের চোখে কর্লিয়নি পরিবারের সম্মানহানি হচ্ছিল। সনি স্থির করল উল্টে আঘাত করবে।

সেই সঙ্গে এও স্থির করল যে শত্রুপক্ষের একেবারে মূলে আঘাত করবে। একটিমাত্র মোক্ষম চাল চেলে পাঁচটি পরিবারের পাঁচটি কর্তার প্রাণদণ্ড দেবে। এই উদ্দেশ্যে সনি ঐ সব কর্তাব্যক্তিদের গতিবিধির ওপর নজর রাখবার জন্য এক জটিল পর্যবেক্ষণের ব্যবস্থা ফাঁদল। কিন্তু এক সপ্তাহের মধ্যেই শত্রুদের দলপতিরা এমন ভাবে গুম হয়ে গেলেন যে আর তাঁদের চোখেও দেখা গেল না।

পাঁচ পরিবার আর কর্লিয়নি সাম্রাজ্যের এবার চাল মাৎ।

## আঠারো

মালবেরি স্ট্রীটে তার 'আণ্ডার টেকারের' দোকান থেকে মাত্র কয়েক ব্লক দূরেই আমেরিগো বনাসেরার বাড়ি, কাজেই রোজই সে রাতের খাবার খেতে বাড়ি যেত। আরো সন্ধ্যায় সে আবার কর্মস্থলে ফিরে আসত, সেখানকার গাম্ভীর্য-মণ্ডিত কক্ষে মৃত ব্যক্তিদের শবগুলি সাজিয়ে রাখা হত, তাদের আত্মীয়-বন্ধুরা শোক প্রকাশ করবার জন্য আসত, বনাসেরা তাদের সঙ্গ দিত।

ওর ব্যবসা এবং সেই সংক্রান্ত অতি প্রয়োজনীয় নানান পেশাদারী ক্রিয়াদি নিয়ে কেউ তামাশা করলে, বনাসেরা ভারি বিরক্ত হত। বলা বাহুল্য, ওর বাড়ির কেউ, কিংবা আত্মীয়রা বা প্রতিবেশীরা কখনোই তামাশা করত না। যারা বহু শতক ধরে মাথার ঘাম পায়ে ফেলে পেটের রুটি যোগাড় করে, তারা সব পেশাকেই শ্রদ্ধার চোখে দেখে।

মজবুত আসবাব দিয়ে সাজানো তার বাড়িতে বনাসেরা তখন স্ত্রীর সঙ্গে সাপার খেতে বসেছিল। পাশেই খাবার রাখার র‍্যাকে গিল্টি করা কুমারী মেরির মূর্তির সামনে লাল কাচের ডোমের মধ্যে মোমবাতির শিখা কাঁপছিল। বনাসেরা একটা ক্যামেল সিগারেট ধরিয়ে, এক গেলাস অ্যামেরিকার তৈরি হুইস্কি নিয়ে আরাম করে বসেছিল। স্ত্রী দু প্লেট ধূমায়মান গরম স্যুপ এনে টেবিলে রাখল। বাড়িতে এখন ওরা শুধু দুজনেই ছিল। মেয়েকে বস্টনে তার মাসির বাড়িতে পাঠিয়ে দেওয়া হয়েছিল, সেখানে গিয়ে যাতে সেই দুই দুর্বৃত্তের হাতে পড়ার বিকট অভিজ্ঞতা আর আঘাতের কথা ভুলতে পারে, দুর্বৃত্ত দুটোকে তো ডন কর্লিয়নিই সাজা দিয়েছিলেন।

স্যুপ খেতে খেতে স্ত্রী জিজ্ঞাসা করল, "আজ আবার কাজে যাচ্ছ নাকি?" আমেরিগো বনাসেরা মাথা দুলিয়ে জানাল যে যাচ্ছে। ওর স্ত্রী ওর কাজকে শ্রদ্ধার চোখে দেখলেও, ঠিক বুঝে উঠত না। এটুকু সে বুঝত না যে আমেরিগোব কাজের কারিগরি দিকটার গুরুত্ব সব চাইতে কম। অধিকাংশ বাইরের লোকের মতো ও-ও ভাবত যে লোকে ওকে টাকা দিত কারণ ওর হাতের কৌশল এতই নিপুণ যে কফিনে শোয়া মৃতদেহগুলিকে একেবারে জীবন্ত বলে মনে হত। বাস্তবিকই সে-দিক দিয়ে ওর দক্ষতা ছিল বইতে লিখে রাখার মতো। কিন্তু তার চাইতেও গুরুত্বপূর্ণ, তার চাইতেও প্রয়োজনীয় কথা ছিল মৃতের জন্যে নিশিপালনে ওর ব্যক্তিগত উপস্থিতি। রাতে যখন প্রিয়জনের কফিনের পাশে আত্মীয় বন্ধুদের অভ্যর্থনা করবার জন্য শোকাহত পরিবারবর্গ এসে পৌঁছত, তখন আমেরিগো বনাসেরাকে ছাড়া তাদের চলত না।

মৃত্যুর সান্নিধ্যে সে ছিল তাদের কর্তব্যনিষ্ঠ অভিভাবক। মুখে কি গাম্ভীর্য,

অথচ কত শক্তি, কত সান্ত্বনা, কণ্ঠস্বর অবিচলিত, অথচ নিচু পর্দায় নামানো; শোক নিবেদনের অনুষ্ঠানের সে ছিল কর্ণধার। অশোভন শোকোচ্ছ্বাস সে শান্ত করতে পারত; দুর্নিবার ছেলেমেয়েদের সামলাতে মা-বাপের মনের জোরে না কুলোলে, বনাসেরা তাদের শাসন করত। সমবেদনা জানাতে গিয়ে কখনো সে বাড়াবাড়ি করত না, আবার কোনো সময়ই ঔদাসীন্যও দেখাত না। একবার যে পরিবার প্রিয়জনের শেষ পরিচর্যার জন্য বনাসেরার কাছে এসেছে, বারে বারে তারা ফিরে ফিরে আসত। বনাসেরাও পৃথিবীর মাটির ওপর সেই শেষ ভয়ঙ্কর রাতে কাকেও পরিত্যাগ করত না।

খাবার পর সাধারণতঃ সে একটা ঘুম দিয়ে নিত। তারপর উঠে হাতমুখ ধুয়ে, আরেকবার দাড়ি কামিয়ে, প্রচুর পাউডার মেখে দাড়ির ঘন বাড় গোপন করে রাখত। সুগন্ধী ওষুধ দিয়ে কুলকুচি করত। শ্রদ্ধা প্রকাশ করবার জন্য পরিষ্কার গেঞ্জি ইত্যাদি, ধবধবে সাদা শার্ট, কালো টাই, নতুন ইস্ত্রী-করা গাঢ় রঙের স্যুট, অনুজ্জ্বল কালো জুতো, কালো মোজা পরত অথচ সবটা মিলিয়ে বিমর্ষতা প্রকাশ না করে, দর্শকের মনে সান্ত্বনা এনে দিত। তাছাড়া কলপ দিয়ে চুল কালো করে রাখত, ওর সমবয়সী ইতালীয় পুরুষদের কারো মধ্যে এমন চপলতা দেখা যেত না। তবে শৌখীনতার জন্য এমন করত না। কারণটা হল ওর চুল পেকে খানিকটা কালো খানিকটা সাদা চকচকে একটা রূপ নিয়েছিল, ওর মনে হত সেটা ওর পেশার পক্ষে ভারি অশোভন।

সুপ খাওয়া হলে, স্ত্রী ওর সামনে ছোট একটা মাংসের 'স্টেক' এনে রাখল সেই সঙ্গে দিল কয়েক চামচ সবুজ পালংশাক, তার থেকে তেল গড়াচ্ছিল। কমই খেত বনাসেরা। এরপর এক পেয়ালা কফি খেয়ে, শেষে আরেকটা ক্যামেল সিগারেট ধরাল। কফি খেতে খেতে মেয়ে বেচারার কথা মনে হচ্ছিল। আর কখনো সে আগের মতো হবে না। বাইরের সৌন্দর্য আবার ফিরিয়ে আনা হয়েছিল, কিন্তু চোখে এমন একটা ভীতত্রস্ত জানোয়ারের মতো ভাব এসেছিল যে বনাসেরা ওর দিকে তাকাতে পারত না। সেই জন্য ওকে এখনকার মতো বস্টনে পাঠিয়ে দিয়েছিল। সময়ে ক্ষতস্থানগুলো সেরে যাবে। ব্যথা আর ভয়ের তো আর মৃত্যুর অন্তিম রূপ থাকে না। ওর ঐ পেশার জন্যেই বনাসেরা আশাবাদী হয়ে উঠেছিল।

সবে কফি খাওয়া শেষ হয়েছে, এমন সময় বসবার ঘরের টেলিফোন বেজে উঠল। স্বামী বাড়িতে থাকলে ওর স্ত্রী কখনো ফোন ধরত না। বনাসেরা উঠে দাঁড়িয়ে পেয়ালা শেষ করে, সিগারেটটা ঘষে নিবিয়ে ফেলল। ফোনের কাছে যেতে টাই খুলে ফেলে, শার্টের বোতাম খুলতে লাগল, এবার একটু ঘুমোনো যাবে। তারপর ফোন তুলে শান্ত সৌজন্যের সঙ্গে বলল, "হেলো।"

অন্য দিক থেকে কর্কশ, ক্লিষ্ট স্বর শোনা গেল, "আমি টম হেগেন। ডন

কর্লিয়নির অনুরোধে তাঁর হয়ে কথা বলছি।"

আমেরিগো বনাসেরার পেটে কফিটা টকে, পাক দিয়ে উঠল, একটু গা বমি মনে হল। মেয়ের সম্মান রক্ষা করার জন্য ডনের কাছে ঋণ স্বীকার করার পর এক বছরের বেশি কেটে গেছিল, এই দীর্ঘ সময়ে ঋণ শোধ করার কথা মন থেকে মুছে গেছিল। তখন সেই দুই বদমাইসের রক্তমাখা মুখ দেখে বনাসেরা এত কৃতজ্ঞ হয়েছিল যে ডনের জন্য করতে পারত না এমন কাজ ছিল না। কিন্তু কালের প্রকোপে রূপের চাইতে কৃতজ্ঞতার ক্ষয় হয় বেশি। এই মুহূর্তে সম্মুখে সর্বনাশ দেখলে মানুষের মন যেমন বিষিয়ে ওঠে, বনাসেরারও তাই হল। উত্তর দিতে গলা কেঁপে গেল, "হ্যাঁ, বুঝেছি। বলুন, শুনছি।"

হেগেনের কণ্ঠস্বরের শৈত্য দেখে বনাসেরা অবাক হল। কর্লিয়নির ইতালীয় না হলেও, সর্বদা ভারি ভদ্র ব্যবহার করত। এখন কিন্তু সংক্ষিপ্ত অমার্জিত গলায় সে বলল, "ডন আপনার কাছে একটা কাজ পান। আপনি যে সে ঋণ শোধ করবেন সে বিষয়ে তাঁর মনে কোনো সন্দেহ নেই। এই সুযোগটা পেয়ে আপনি খুশি হবেন, তিনি তাও জানেন। এক ঘন্টার মধ্যে, তার আগে নয়, একটু পরেও হতে পারে, উনি আপনার কর্মস্থলে যাবেন, সাহায্য চাইতে। ওঁকে অভ্যর্থনা করবার জন্য আপনি উপস্থিত থাকবেন। আপনার কর্মচারীরা কেউ যেন না থাকে। তাদের বাড়ি পাঠিয়ে দিন। এতে যদি আপনার কোনো আপত্তি থাকে, এখনি বলুন, আমি তাঁকে বলব। তাঁর আরো বন্ধু আছে, তারা এ কাজটা করে দিতে পারবে।"

ভয়ের চোটে আমেরিগো বনাসেরা প্রায় চেঁচিয়ে উঠল, "আপনি কি করে ভাবতে পারলেন যে আমি ধর্মবাপের অনুরোধ রক্ষা করব না? উনি যা বলবেন, আমি অবশ্যই তাই করব। আমার ঋণের কথা আমি ভুলিনি। এক্ষুনি আমার কর্মস্থলে যাচ্ছি।"

হেগেনের গলাটা আরো কোমল শোনাল, তবু কেমন যেন অদ্ভুত মনে হল, "অনেক ধন্যবাদ, ডনের মনে আপনার সম্বন্ধে কোনো সন্দেহই ছিল না। ও প্রশ্নটা আমার। আজ তাঁকে সাহায্য করুন, পরে যে কোনো বিপদে আমার কাছে আসবেন, আমার ব্যক্তিগত বন্ধুত্ব আপনি পাবেন।"

এ কথা শুনে বনাসেরা আরো ঘাবড়ে গেল। তোত্‌লামি করতে করতে বলল, "আজ রাতে আমার কাছে ডন নিজে আসবেন?"

হেগেন বলল, "হ্যাঁ, আসবেন।"

বনাসেরা বলল, "তাহলে ভগবানকে ধন্যবাদ জানাই যে উনি সম্পূর্ণ সুস্থ হয়ে উঠেছেন।" এমন একটা টান দিয়ে কথাগুলো বলল সে যে প্রশ্নের মতো শোনাল।

ফোনের অপর প্রান্তে কিঞ্চিৎ নীরবতা, তারপর খুব আস্তে হেগেন বলল, "হ্যাঁ।" কট করে ফোনের কনেকশন কেটে গেল।

বনাসেরার গা দিয়ে ঘাম ঝরছিল। শোবার ঘরে গিয়ে সে শার্ট বদলাল,

কুলকুচি করল। কিন্তু দাড়িও কামাল না, নতুন টাইও বাঁধল না। সারা দিন যেটা গলায় বাঁধা ছিল, সেটাই রইল। কর্মস্থলে টেলিফোন করে ওর সহকারীকে বলে দিল সামনের বসবার ঘরে যে শোকসন্তপ্ত পরিবার রয়েছে, তাদের কাছে থাকতে। বনাসেরা নিজে বাড়িটার যে অংশে লেবরেটরির কাজ হয়, সেখানে থাকবে। সহকারী কিছু জিজ্ঞাসা করবার উদ্যোগ করতেই, বনাসেরা সংক্ষেপে তাকে থামিয়ে দিয়ে বলল, যেমন যেমন বলা হয়েছে সেই ভাবে যেন কাজ করে।

ওর স্ত্রী তখনো খাচ্ছিল, কোট গায়ে দিয়ে এ-ঘরে আসতেই সে মুখ তুলে অবাক হয়ে চেয়ে রইল। বনাসেরা বলল, "আমার কাজ আছে।" ওর মুখের ভাব দেখে স্ত্রী আর কিছু জিজ্ঞাসা করতে সাহস পেল না। বাড়ি থেকে বেরিয়ে পায়ে হেঁটে বনাসেরা তার ফিউনারেল পার্লারে পৌছল।

চারদিকে সাদা রেলিং দিয়ে ঘেরা বড় একটা হাতার মধ্যে আলাদা একটা বাড়ি। সরু একটা পথ দিয়ে বড় রাস্তা থেকে বাড়িটার পিছন দিকে যাওয়া যেত, পথটা এত চওড়া যে একটা অ্যাম্বুলেন্স কিংবা শবাধার নিয়ে যাবার গাড়ি যেতে পারে। বনাসেরা গেট খুলে, সেটিকে খোলাই রেখে দিল। তারপর ঘুরে বাড়ির পিছন দিয়ে, সে দিককার চওড়া দরজা দিয়ে ভিতরে ঢুকল। ঢুকবার সময় দেখতে পেল শোকার্ত আত্মীয়-স্বজনরা সদ্য মৃত ব্যক্তির মৃতদেহের প্রতি শ্রদ্ধা জানাবার জন্য সামনের দরজা দিয়ে ভিতরে ঢুকছে।

অনেক বছর আগে বনাসেরা এই বাড়িটাকে আরেকজন সমাধি ব্যবসায়ীর কাছ থেকে কিনেছিল, তখন দশটা সিঁড়ি দিয়ে উঠে তবে বাড়ির মধ্যে আসতে হত। এতে একটা সমস্যা দেখা দিয়েছিল। বুড়ো অথর্ব শোকার্ত আত্মীয়-স্বজন মৃতের প্রতি শ্রদ্ধা জানাবে বলে মনস্থির করে এসে দেখত ঐ সিঁড়ি উঠতে ওদের ক্ষমতায় কুলচ্ছে না। আগেকার মালিক এদের জন্য একটা মাল ওঠাবার লিফট্ ব্যবহার করত। বাড়ির পাশেই মাটি থেকে ধাতুর তৈরি একটা ছোট মঞ্চের মতো উঠে আসত। এটা আসলে শবাধার কিংবা মৃতদেহ তুলবার জন্য ব্যবহার হত। লিফট্ প্রথমে মাটির নিচে নেমে যেত, তারপর একেবারে বৈঠকখানায় গিয়ে উঠত। শবাধারের পাশেই ঘরের মেঝেতে একটা চোরা দরজা খুলে যেত, অন্যান্য শোককারীরা তাদের কালো চেয়ার সরিয়ে জায়গা করে দিত। সেই চোরা দরজা দিয়ে অথর্ব বুড়োরা উঠে আসত। তারপর তাদের শ্রদ্ধা নিবেদন সারা হলে, পালিশ করা মেঝে ফুঁড়ে লিফট্টা আবার উঠে এসে তাদের নামিয়ে নিচে পৌছে দিত।

আমেরিগো বনাসেরার মনে হয়েছিল এভাবে সমস্যার সমাধান করা অশোভন আর মালিকের কৃপণতার পরিচায়ক। কাজেই সে বাড়ির সামনের দিকটার আমূল সংস্কার করেছিল। সিঁড়ি সুদ্ধ প্রবেশপথটা তুলে ফেলে দিয়ে, তার জায়গায় সামান্য ঢালু একটা পথ তৈরি করিয়েছিল। অবশ্য শবাধার আর মৃতদেহ তুলবার জন্য লিফট্টাও রইল।

বাড়ির পিছন দিকে, বৈঠকখানাগুলো আর শোকাগারের পরে বিশাল এক শব্দ-নিবারক দরজার পিছনে ছিল মালিকের সেরেস্তা, ওষুধ-পত্র দিয়ে মৃতদেহের প্রস্তুতি করার ঘর, শবাধার জমা রাখার ঘর আর একটা সযত্নে তালাচাবি দিয়ে বন্ধ করা ছোট খুপরি, তার মধ্যে রাসায়নিক দ্রব্যাদি আর পেশাদারী বিকট চেহারার যন্ত্রপাতি থাকত। আপিস-ঘরে গিয়ে, ডেস্কের পিছনে বসে, বনাসেরা একটা ক্যামেল সিগারেট ধরাল, যদিও এ বাড়িতে সে কচিৎ ধূমপান করত। তারপর ডন কর্লিয়নির জন্য অপেক্ষা করতে লাগল।

নিদারুণ নৈরাশ্য নিয়ে বনাসেরা অপেক্ষা করতে লাগল। কি কাজ ওকে করতে বলা হবে, সে-বিষয়ে ওর মনে কোনো সন্দেহ ছিল না। গত এক বছর ধরে নিউ ইয়র্কের পাঁচ পরিবারের সঙ্গে কর্লিয়নিরা লড়াই চালাচ্ছিল, সেই হত্যাকাণ্ডের বিবরণী দিয়ে খবরের কাগজের পাতা ভরা থাকত। উভয় পক্ষের বহু লোক প্রাণ হারিয়েছিল। এখন কর্লিয়নিরা নিশ্চয়ই এমন উচ্চপদস্থ কাউকে খুন করেছে যে তার মৃতদেহটাকে গুম করতে চাইছে, একেবারে 'নেই' করে দিতে চাইছে। একজন রেজিস্টার করা সমাধি ব্যবসায়ীকে দিয়ে বিধিমতে মৃতদেহ সমাধিস্থ করার চাইতে উৎকৃষ্ট উপায় আর কি হতে পারে? এ-কাজের অর্থ কি দাঁড়াচ্ছে সে-বিষয়ে বনাসেরার কোনো ভ্রান্ত ধারণা ছিল না। এর মানে ওকে খুনের সাহায্যকারী হতে হবে। জানাজানি হলে ওকে বছরের পর বছর জেলে কাটাতে হবে। ওর স্ত্রী আর মেয়ে মান হারাবে, ওর নিজের সুনাম, আমেরিগো বনাসেরার সুনাম ম্যাফিয়া লড়াইয়ের রক্তময় কর্দমে লুটোবে।

নিজেকে আরেকটু ছাড়ান দিয়ে আরেকটা ক্যামেল সিগারেট খেল সে। তারপর আরো ভয়াবহ একটা কথা মনে হল। অন্য ম্যাফিয়া পরিবারগুলো যখন জানতে পারবে বনাসেরা কর্লিয়নিদের সাহায্য করেছিল, তখন তারা ওকে শত্রু বলে ঠাওরাবে। তারা ওকে খুন করে ফেলবে। কি কুক্ষণেই না ধর্মবাপের কাছে গিয়ে ও প্রতিহিংসা ভিক্ষা করেছিল। যেদিন ডন কর্লিয়নির স্ত্রীর সঙ্গে ওর স্ত্রীর ভাব হয়েছিল বনাসেরা সেই দিনটাকে শাপাতে লাগল। নিজের মেয়েকে, অ্যামেরিকাকে, নিজের সাফল্যকে শাপাতে লাগল। কিন্তু তারপরেই মনে আশা ফিরে এল। হয়তো সবই ভালোভাবে হয়ে যাবে। ডন কর্লিয়নির ভারি বুদ্ধি। নিশ্চয়ই গোপনীয়তা রক্ষার সমস্ত ব্যবস্থা করা হয়েছে। এখন শুধু মাথাটা ঠাণ্ডা রাখতে পারলেই হল। কারণ এ-কথা বলাই বাহুল্য যে সব চাইতে সর্বনাশের কথা হল যদি কোনো কারণে ডন কর্লিয়নির অসন্তোষ ঘটে।

কাঁকরের ওপর গাড়ির টায়ারের শব্দ কানে এল। ওর অভ্যস্ত কান জানান দিল যে একটা গাড়ি সরু পথটি ধরে পিছনের উঠোনে এসে থেমেছে। ওদের ভিতরে আনবার জন্য বনাসেরা পিছনের দরজা খুলে দিল। প্রথমে এল বিশাল দেহ ভোঁদা ক্লেমেন্‌জা, তারপর দুজন বুনো চেহারার যুবক। এরা বনাসেরার

সঙ্গে কোনো কথা না বলে ঘরগুলোর খানাতল্লাসী করল। তারপর ক্লেমেনৃজা বেরিয়ে গেল। যুবকরা দুজন বনাসেরার সঙ্গে রইল।

কয়েক মুহূর্ত বাদে সরু পথ দিয়ে একটা ভারি অ্যাম্বুলেন্স আসার শব্দ শোনা গেল। তারপর ক্লেমেনৃজা দেখা দিল, তার পিছনে দুজন লোক একটা স্ট্রেচার বয়ে নিয়ে এল। আমেরিগো বনাসেরার সব চাইতে নিদারুণ আশঙ্কা এবার রূপ নিল। স্ট্রেচারের ওপর ছাই রঙের কম্বল দিয়ে জড়ানো একটি মৃতদেহ ছিল, তার ঈষৎ হলদে দুটি খালি পা এক দিক দিয়ে বেরিয়ে ছিল।

ইশারা করে ক্লেমেনৃজা বাহকদের বলল স্ট্রেচারটাকে ওষুধ করার ঘরে নিয়ে যেতে। তারপর উঠোনের অন্ধকার থেকে আরেকজন লোক আলোকিত আপিস ঘরে ঢুকল। তিনি ডন কর্লিয়নি।

অসুখের জন্য শরীর অনেক হাল্কা হয়ে গেছিল, হাঁটছিলেনও কেমন আড়ষ্ট ভাবে। হাতে টুপি ধরা, বিশাল করোটির ওপর চুলগুলোকেও বড় পাতলা মনে হল। সেই মেয়ের বিয়ের সময় বনাসেরা যা দেখেছিল, তার চাইতে আরো বুড়ো, আরো শুকনো দেখাচ্ছিল ডন কর্লিয়নিকে। বুকের ওপর টুপিটা চেপে ধরে, তিনি বনাসেরাকে বললেন, "কি পুরনো বন্ধু, আমার জন্য এই কাজটা করে দিতে প্রস্তুত আছ তো?"

বনাসেরা মাথা দুলিয়ে সম্মতি জানাল। ডন স্ট্রেচারটার পিছন পিছন ওষুধের ঘরে ঢুকলেন, বনাসেরা তাঁর পিছনে আস্তে আস্তে চলল। টেবিলগুলোর দুপাশে নালি কাটা; সেই রকম একটা টেবিলে মৃতদেহ নামানো হয়েছিল। টুপি নেড়ে ইঙ্গিত করতেই অন্যরা ঘর থেকে বেরিয়ে গেল।

ফিসফিস করে বনাসেরা বলল, "আমাকে কি করতে বলছেন?" ডন কর্লিয়নি একদৃষ্টে টেবিলটার দিকে চেয়ে ছিলেন। বললেন, "যদি আমার প্রতি তোমার কোনো ভালোবাসা থাকে, তাহলে তোমার সমস্ত সাধ্য, সমস্ত নিপুণতা প্রয়োগ করতে বলছি। আমি চাই না ওর মা ওকে এ-ভাবে দেখেন।" টেবিলের কাছে গিয়ে ছাই রঙের কম্বলটা ডন টেনে নামিয়ে দিলেন। ঘোর অনিচ্ছা সত্ত্বেও দীর্ঘ দিনের প্রশিক্ষণ আর অভিজ্ঞতা সত্ত্বেও, আমেরিগো বনাসেরার মুখ দিয়ে স্তম্ভিত ভীতির একটা আর্ত নিশ্বাস বেরিয়ে এল। গুলির আঘাতে ভগ্ন মুখে, টেবিলের ওপর শুয়ে আছে সনি কর্লিয়নির মৃতদেহ। বাঁ চোখটি রক্তে ভরা, চোখের তারা বিদীর্ণ। নাকের আর বাঁ দিকের গালের হাড় চূর্ণ, বিধ্বস্ত।

একটি খণ্ড মুহূর্তের জন্য ডন হাত বাড়িয়ে বনাসেরার দেহে ভর দিলেন, তারপর বললেন, "দেখেছ, ওরা কি নির্দয় ভাবে আমার ছেলেকে মেরে ফেলেছে।"

# উনিশ

হয়তো ঐ চালমাতের পরিস্থিতির জন্যই সনি কর্লিয়নি শত্রুর ক্ষমতা ক্ষয় করবার উদ্দেশ্যে এক মরণ-যজ্ঞ শুরু করেছিল, যার পরিণাম হয়েছিল নিজের মৃত্যুতে। কিংবা হয়তো ওর তমসাময় হিংসাপরায়ণ প্রবৃত্তি ছাড়া পেয়েছিল। যে কারণেই হোক, সে বছরের বসন্তকালে ও গ্রীষ্মে শত্রু-পক্ষের সমর্থকদের ওপর সনি অনর্থক হামলা করতে আরম্ভ করেছিল। হারলেমে টাটাগ্লিয়াদের বেশ্যা-বাড়ির চরদের গুলি করে মারা হত, জাহাজ-ঘাটার ভাড়াটে গুণ্ডারা প্রাণ হারাত। যে সমস্ত শ্রমিকসঙ্ঘের কর্মচারীরা পাঁচ পরিবারের বশ্যতা স্বীকার করেছিল, তাদের সাবধান করে দেওয়া হয়েছিল যেন কোনো পক্ষে যোগ না দেয়। যে-সময়ে কর্লিয়নিদের বুক-মেকারদের আর মহাজনদের জাহাজঘাটায় যাওয়া নিষিদ্ধ ছিল, সেই সময়ও সনি ক্লেমেন্জাকে সদলবলে সেখানে পাঠিয়েছিল, জাহাজঘাটার শ্রমিকদের তচনচ করে দিতে।

এই মরণ-যজ্ঞের কোনো মানে ছিল না, কারণ ওর ওপর ওদের লড়াইয়ের ফলাফল নির্ভর করত না। সনি অতি বিচক্ষণ কৌশলী ছিল, খণ্ডযুদ্ধে চমৎকার সাফল্য অর্জন করেছিল। কিন্তু যে গুণটির প্রয়োজন ছিল সেটি হল ডন কর্লিয়নির সুদক্ষ পরিচালনা প্রতিভা। সমস্ত ব্যাপারটা একটা মারাত্মক গেরিলা-যুদ্ধের স্তরে নেমে গেছিল, উভয় পক্ষের বৃথাই অজস্র টাকা ও সৈনিক নষ্ট হচ্ছিল। শেষ পর্যন্ত কর্লিয়নিরা তাদের কতকগুলো অত্যন্ত লাভের বুক-মেকার ঘাঁটি বন্ধ করে দিতে বাধ্য হল। তার মধ্যে ছিল কার্লো রিট্সিরটা, যার আয় দিয়ে ওর সংসার চলত। ফলে কার্লো মদ ধরল, নাচিয়ে-গাইয়ে মেয়েমানুষদের পিছু নিল, কনির যন্ত্রণার শেষ রইল না। সনির কাছে মার খাওয়ার পর কার্লো আর স্ত্রীর গায়ে হাত তোলেনি, কিন্তু তার খাটেও আর শোয়নি। কনি তার পায়ে ধরে কেঁদেছিল, ও তাকে প্রত্যাখ্যান করেছিল। ওর মতে রোমক পুরুষরা ঐ রকম অভিজাত আনন্দের সঙ্গে মেয়েদের প্রত্যাখ্যান করত। বিদ্রুপ করে বলেছিল, "যাও না দাদাকে ডেকে আনো, বল আমি তোমার সঙ্গে শুচ্ছি না, তাহলে ও হয়তো আমাকে ধরে এমনি পেটাবে যে অমনি শুয়ে পড়ব!"

মুখে যাই বলুক, পরস্পরের সঙ্গে যতই না নিরুত্তাপ ভদ্রতা দেখাক, কার্লো সনিকে ভূতের মতো ভয় করত। কার্লোর এতটা বুদ্ধি ছিল যে বুঝতে পেরেছিল সনি ওকে স্বচ্ছন্দে মেরে ফেলতে পারে, জন্তু জানোয়ারের মতো স্বাভাবিক ভাবেই সনি অনায়াসে মানুষ মারতে পারে, কিন্তু কার্লোকে যদি মানুষ মারতে হয়, তাহলে তার সমস্ত শক্তি, সমস্ত সংকল্প সংগ্রহ করতে হবে।

এ-কথা কিন্তু কার্লোর একবারও মনে হয়নি যে ঐখানেই প্রমাণ হচ্ছিল যে সনি কর্লিয়নির চাইতেও লোক ভালো, ওদের বিষয়ে যদি ও কথা বলা যায়। সনির ভয়াবহ পাশবিকতা দেখে ওর হিংসা হত; ঐ পাশবিকতার কাহিনী আজকাল লোকের মুখে মুখে ফিরত।

কনসিলিওরি হিসাবে টম হেগেন সনির এ-সব কীর্তিকলাপ অনুমোদন করত না, তবু সে স্থির করেছিল এই নিয়ে ডনের কাছে আপত্তি জানাবে না, কারণ সনির পদ্ধতিটাতে খানিকটা ফল দিত। মনে হত পাঁচ পরিবার শেষ পর্যন্ত নরম হয়ে এসেছিল, তারপর ক্ষয়-যুদ্ধ আরো কিছুদিন চললে পর ওদের প্রতিঘাতগুলো ক্রমে দুর্বল হয়ে, শেষটা একেবারে বন্ধই হয়ে গেল। শত্রুপক্ষের এই শান্ত রূপটাকে গোড়াতে হেগেন সন্দেহের চোখে দেখত, কিন্তু সনি একেবারে উল্লসিত। সে হেগেনকে বলেছিল, "আমি চালিয়ে যাব, তাহলে হারামজাদারা একটা রফা করবার জন্য কেঁদে পড়বে।"

অন্যান্য বিষয় নিয়েও সনির কিছু দুশ্চিন্তা ছিল। ওর স্ত্রী বিগড়ে গেছিল, কারণ চারদিকে গুজব রটেছিল যে লুসি ম্যানচিনি ওর স্বামীকে জাদু করেছে। যদিও সনির দেহের অঙ্গ আর কায়দা নিয়ে প্রকাশ্যে সাণ্ড্রা হাসি-তামাশা করত, তবু অনেকদিন সনি ওর কাছ থেকে দূরে সরে থেকেছিল এবং দাম্পত্য শয্যার ওর অনুপস্থিতি স্যাণ্ড্রাকে পীড়া দিচ্ছিল, তাই কেবলই খিটখিট করে সে সনির জীবন অতিষ্ঠ করে তুলেছিল।

তার ওপর সনি জানত ও শত্রুপক্ষের ঘাতকদের লক্ষ্য, তার একটা বিষম মানসিক ক্লেশ ছিল। যা কিছু করে, যেখানেই যায়, সর্বদা অত্যন্ত সতর্কভাবে চলতে হত; ও জানত যে লুসি ম্যানচিনির কাছে ওর যাতায়াত শত্রুদের জানা ছিল। তবে এইক্ষেত্রে সনি বিশেষ সতর্কতা অবলম্বন করত, কারণ ঐখানেই মানুষের ইতিহাস-খ্যাত দুর্বলতা। ওখানে সনি নিরাপদ। লুসি যদিও ঘুণাক্ষরে সন্দেহ করত না, সান্টিনোর দলের লোকরা চব্বিশ ঘণ্টা ওকে পাহারা দিত। তারপর ঐ বাড়ির ঐ তলাতে একটা ফ্ল্যাট খালি হতেই, দলের সব চাইতে বিশ্বাসী লোকদের একজন সেটি ভাড়া নিয়ে নিল।

ডন্ ক্রমে সেরে উঠছিলেন, শীঘ্রই তিনি আবার নেতৃত্ব করতে পারবেন। অমনি যুদ্ধের ভাগ্য কর্লিয়নিদের পক্ষে ফিরে যেতে বাধ্য। এ বিষয়ে সনির মনে কোনো সন্দেহ ছিল না। ততদিন সে পারিবারিক সাম্রাজ্য রক্ষা করে যাবে, বাপের শ্রদ্ধা অর্জন করবে আর ডনের পথটা যে-হেতু বংশপরম্পরায় নিশ্চিতভাবে পাবার মতো নয়, কর্লিয়নি সাম্রাজ্যের ওয়ারিশ হবার দাবিটা সনি পাকা করে রাখতে চাইত।

ওদিকে শত্রুপক্ষও ফন্দি আঁটছিল। তারাও পরিস্থিতিটাকে বিশ্লেষণ করে এই সিদ্ধান্তে এসেছিল যে সমূহ পরাজয় এড়িয়ে যাবার একমাত্র উপায় হল সনি কর্লিয়নিকে হত্যা করা। এখন ওরা পরিস্থিতিটা আরো ভালো করে

বুঝতে পেরেছিল, ওদের মনে হয়েছিল ডনের সঙ্গে কারবার করা বরং সম্ভব হতে পারে, কারণ সকলেই জানত তিনি যুক্তির নির্দেশ মেনে চলতেন। সনির রক্তলোলুপতাকে সকলে মনে করত পাশবিকতা, সেইজন্য সনি ওদের চক্ষের বিষ হয়ে দাঁড়িয়েছিল। শুধু তাই নয়, ও-রকম ব্যবহার খুব একটা ব্যবসায় বুদ্ধিরও পরিচায়ক ছিল না। আগেকার দিনের সংঘর্ষ আর গণ্ডগোল কেউ ফিরে চাইত না।

একদিন সন্ধ্যায় কনি কর্লিয়নির একটা ফোন এল : কোনো মেয়ের গলা, নাম দিল না, কার্লোকে ডাকল। কনি জিজ্ঞাসা করল, "কে কথা বলছে।"

মেয়েটা খিক্-খিক্ করে হেসে বললে, "আমি কার্লোর বন্ধু। আমি শুধু জানাতে চাইছিলাম ওর সঙ্গে আজ রাতে দেখা হবে না। আমাকে শহরের বাইরে যেতে হবে।"

কনি কর্লিয়নি বলে উঠল, "বাদমাইস মেয়েমানুষ কোথাকার!" তারপর টেলিফোনের মধ্যে চ্যাঁচাতে লাগল, "লক্ষ্মীছাড়ী খান্‌কি মাগী!" অন্য দিক থেকে কট্ করে একটা শব্দ শোনা গেল।

কার্লো সেদিন দুপুরে ঘোড়দৌড়ের মাঠে গেছিল, ফিরেছিল বেশ রাত করে,বাজি হেরে মেজাজ খিঁচড়ে ; সঙ্গে সর্বদা থাকত একটা মদের বোতল,সেটা থেকে মদ খেয়ে প্রায় আধা মাতাল অবস্থায়। দরজা দিয়ে ভিতরে পা দেবামাত্র কনি গাল পাড়তে শুরু করল। সেদিকে ভ্রূক্ষেপ না করে, কার্লো শাওয়ারে স্নান করতে গেল। স্নান সেরে খালি গায়ে বেরিয়ে এসে, কনির সামনেই গা মুছে, বাইরে যাবার জন্য সাজগোজ শুরু করে দিল।

কোমরে হাত দিয়ে কনি এসে দাঁড়াল, রাগের চোটে মুখটাকে ছুঁচলো, ফ্যাকাশে দেখাচ্ছিল। বলল, "কোথাও যাবে না তুমি। তোমার বান্ধবী টেলিফোন করে বলেছে সে আজ বাড়ি থাকবে না। বজ্জাত কোথাকার, তোমার এতদূর আস্পর্ধা যে খান্‌কিকে আমার টেলিফোন নম্বর দাও! তোমাকে আজ আমি মেরেই ফেলব, হারামজাদা।" এই বলে ওর দিকে তেড়ে গিয়ে লাথি ঝাড়তে আর খিমচোতে লাগল।

একটা পেশীবহুল বাহু দিয়ে ওকে ঠেকিয়ে রেখে, নিরুত্তাপ কণ্ঠে কার্লো বলল, "তুমি কি পাগল হলে নাকি?" কিন্তু কনি স্পষ্টই বুঝতে পারছিল কার্লোর ভাবনা হয়েছে যে-খ্যাপা মেয়েটার সঙ্গে আস্‌নাই করছিল, এই ধরনের একটা চাল চালা তার পক্ষে কিছুই আশ্চর্য নয়। কার্লো বলল, "আরে, ঠাট্টা করছিল, মাথা খারাপ।"

কনি ওর হাতের তলা দিয়ে গলে ওর মুখে আঁচড়ে দেবার চেষ্টা করল। অপ্রত্যাশিত ধৈর্যের সঙ্গে কার্লো ওকে ঠেলে সরিয়ে দিল। কনি লক্ষ্য করল ওর পেটে ছেলে রয়েছে বলে কার্লো এত সাবধানে কাজ করছে। তাতে আরো রাগ দেখাবার সাহস পেল সে। তাছাড়া খানিকটা উত্তেজিতও হয়েছিল। কিছু

দিন বাদে ওর কিছু করার সাধ্য থাকবে না। ডাক্তার বলে দিয়েছিলেন শেষ দু মাস স্বামীর সহবাস করবে না। সেই দু মাস শুরু হবার আগে কনির সহবাসের ইচ্ছা হয়েছিল। অথচ সেই সঙ্গে কার্লোর দেহে আঘাত দেবার ইচ্ছাটাও সত্যি ছিল। কার্লোর পিছন পিছন কনিও শোবার ঘরে ঢুকল।

দেখতে পাচ্ছিল কার্লো খানিকটা ঘাবড়ে গেছে, তাই দেখে কনির মনে যুগপৎ ঘৃণা আর আনন্দ হল। সে বলল, 'তুমি বাড়িতে থাকবে, বেরোবে না।"

কার্লো বলল, "আচ্ছা, বেশ, বেশ।" তখনো তার কাপড়চোপড় পরা হয়নি, শুধু শর্টস্ পরা ছিল। ঐ বেশে বাড়ির মধ্যে ঘুরে বেড়াতে ভালোবাসত কার্লো, নিজের ভি অক্ষরের মতো সরু কোমর, চওড়া কাঁধ নিয়ে তার গর্ব কত। ক্ষুধার্ত ভাবে কনি ওর দিকে চেয়ে রইল। কার্লো হাসবার চেষ্টা করল, "অন্তত: কিছু খেতে দেবে তো ?"

তাতে কনির রাগ পড়ল, কার্লোর ওকে কর্তব্যের কথা মনে করিয়ে দেওয়াতে অন্তত: একটা কর্তব্যের কথা। ভালো রাঁধত কনি, মায়ের কাছে শিখেছিল। মাংস আর মিষ্টি লঙ্কা ভাজতে বসল সে, রান্না চড়িয়ে নানান তরকারি দিয়ে একটা স্যালাড বানাতে শুরু করল। কার্লো এদিকে খাটে লম্বা হয়ে শুয়ে পরদিনের ঘোড়দৌড়ের ফর্মটা দেখতে লাগল। পাশে পুরো এক গেলাস হুইস্কি নিয়ে, থেকে থেকে কার্লো তাতে চুমুক দিচ্ছিল।

কনি শোবার ঘরে এল। দরজার কাছে দাঁড়িয়ে রইল সে, যেন না ডাকলে ভিতরে আসতে পারে না। বলল, "টেবিলে খাবার দেওয়া হয়েছে।"

রেসিং ফর্ম পড়তে পড়তে কার্লো বলল, "আমার এখনো খিদে পায় নি।"

জেদ ধরে কনি বলল, "সব টেবিলে দেওয়া হয়েছে।

কার্লো বলল, "চুলোয় যাক খাবার।" গেলাসের বাকি হুইস্কিটুকু খেয়ে ফেলে, বোতল কাত করে আবার গেলাস ভরতে গেল কার্লো। ওর দিকে ফিরেও তাকাল না।

কনি রান্নাঘরে ফিরে গিয়ে খাবার ভরতি প্লেটগুলো তুলে বাসন ধোবার বেসিনের ওপর আছড়ে ফেলতে লাগল। বিকট ঝনঝন শব্দ শুনে শোবার ঘর থেকে কার্লো বেরিয়ে এল। রান্নাঘরের দেয়ালময় তেলতেলা মাংস আর লঙ্কা ছড়ানো দেখে ওর পিত্তি জ্বলে গেল, লোকটা পরিচ্ছন্নতা ভালোবাসত। তিক্ত গলায় বলল, "কোথাকার আহ্লাদে বদ্ মেয়ে তুমি। এক্ষুনি সব সাফ করে তোল, নয়তো পিটিয়ে তোমাকে ঢিট্ করব।

কনি বলল, "করব না আরো কিছু!" জানোয়ারের নখরের মতো করে দু হাতের আঙুল তুলল কনি, এখনি কার্লোর বুক ছিঁড়ে, ফালা ফালা করে দিতে প্রস্তুত।

কার্লো শোবার ঘরে ফিরে গেল, বেরিয়ে এল নিজের বেল্টটাকে ডবল করে মুড়ে হাতে নিয়ে। বলল, "সাফ কর।" গলার শাসানি শুনতে কনির ভুল

হল না। চুপ করে দাঁড়িয়ে রইল সে, এতটুকু নড়ল না, বেল্টের বাড়ি এসে পড়ল ওর মাংসল পাছায়, ঝনঝন্ করে উঠল, তবে খুব লাগল না। কনি রান্নাঘরের আলমারির কাছে গিয়ে, দেরাজ থেকে রুটি কাটার লম্বা ছুরিটা বের করে আনল। ছুরি তুলে ধরে রইল কনি।

কার্লো হেসে বলল, "কর্লিয়নিদের মেয়েরাও কি খুনে রে বাবা!" রান্নাঘরের টেবিলে বেল্ট নামিয়ে রেখে, ওর দিকে এগিয়ে এল কার্লো। হঠাৎ এক খোঁচা মারবার চেষ্টা করল কনি, কিন্তু পেটে ছেলে, শরীর ভারি, তাড়াতাড়ি নড়তে পারল না। মারাত্মক সঙ্কল্প নিয়ে কনি ওর কুঁচকি লক্ষ্য করে আঘাত হানবার চেষ্টা করেছিল, কার্লো আঘাতটাকে এড়িয়ে গেছিল। অতি সহজেই ওর হাত থেকে অস্ত্র কেড়ে নিয়ে, কার্লো ওর গালে চড় মারতে আরম্ভ করল, খুব বেশি জোরে নয়, চামড়ায় ক্ষত দেখা গেলে তো চলবে না।

বারবার চড় মারতে লাগল কার্লো, কনি ওর কাছ থেকে পালাবার জন্য রান্নাঘরের চারদিকে ছুটে বেড়াতে লাগল, শোবার ঘরে দৌড়ে গেল, কার্লোও এল পিছন-পিছন। ওর হাত কামড়ে দিতে চেষ্টা করল কনি; কার্লো কনির চুলের মুঠি ধরে মুখ তুলে, কেবলই থাপ্পড় দিয়ে চলল, যতক্ষণ না ব্যথায় অপমানে ছোট মেয়ের মতো ফুঁপিয়ে কেঁদে উঠল কনি। কার্লো তখন তাকে তাচ্ছিল্যের সঙ্গে খাটের ওপর ছুঁড়ে ফেলে দিল। তারপর খাটের পাশের টেবিল থেকে আবার হুইস্কি নিয়ে খেতে লাগল। মনে হচ্ছিল খুব নেশা হয়েছে, ওর উজ্জ্বল নীল চোখ উন্মাদের চোখের মতো চকচক করছিল। অবশেষে কনির বাস্তবিক ভয় ধরে গেল।

পা ফাঁক করে দাঁড়িয়ে বোতল থেকে হুইস্কি খাচ্ছিল কার্লো। কনির ভারি দেহের উরুর কাছের খানিকটা মাংস খামচে ধরে, এমনি চিমটি দিল কার্লো যে বেদনায় কাত্‌রে উঠে দয়া ভিক্ষা করতে লাগল কনি। ঘৃণার সঙ্গে কার্লো বলল, "শূওরের মতো মোটা হয়েছে!" এই বলে শোবার ঘর থেকে বেরিয়ে গেল।

বেজায় ভয় পেয়েছিল কনি, সমস্ত সাহস উবে গেছিল। চুপ করে খাটে পড়ে রইল, পাশের ঘরে স্বামী কি করছে দেখবারও সাহস হল না। শেষটা উঠে দরজার ফাঁক দিয়ে বসবার-ঘরে উঁকি মারল। আরেক বোতল হুইস্কি খুলে, হাত পা এলিয়ে সোফার ওপর কার্লো শুয়ে ছিল। একটু পরেই নেশায় বুঁদ হয়ে যাবে, তখন কনি চুপি চুপি রান্নাঘরে গিয়ে লং বীচে বাপের বাড়িতে টেলিফোন করতে পারবে। মাকে বলবে কাউকে পাঠিয়ে ওকে বাড়ি নিয়ে যেতে। মনে শুধু এই আশা, সনি যেন ফোন না ধরে। টম হেগেনের কিংবা মায়ের সঙ্গে কথা বলাই সব চাইতে ভালো।

যখন ডন কর্লিয়নির বাড়ির রান্নাঘরের টেলিফোন বেজে উঠল, তখন রাত প্রায় দশটা। ডনের দেহরক্ষীদের একজন ফোন ধরে তার যেমন কর্তব্য, কনির

মাকে দিয়ে দিল। কিন্তু কনি যে কি বলছে ওর মা ভালো করে বুঝতেই পারছিলেন না, মেয়ে একে প্রায় হিস্টিরিয়াগ্রস্ত, তার ওপর ফিসফিস করে কথা বলার চেষ্টা করছিল, যাতে পাশের ঘর থেকে কার্লো শুনতে না পায়। তাছাড়া চড় খেয়ে কনির মুখ ফুলে গেছিল, ফোলা ঠোঁটের ফাঁক দিয়ে অস্পষ্ট ভাবে কথা বলছিল। বসবার ঘরে টম হেগেনের সঙ্গে সনি ছিল, মিসেস কর্লিয়নি ইশারায় দেহরক্ষীকে বললেন সনিকে ডাকতে।

সনি এসে মার কাছ থেকে ফোন নিয়ে বলল, "বল, কনি।"

এক দিকে স্বামীর ভয়, অপর দিকে দাদা কি করে বসে সেই ভয়, দুই মিলে কনির স্বর আরো অস্পষ্ট হয়ে এল। সে এলোমেলো ভাবে বলতে লাগল, "সনি, আমাকে নিয়ে যাবার জন্য একটা গাড়ি পাঠিয়ে দাও, গিয়ে সব কথা বলব। কিছুই হয়নি, সনি। তুমি নিজে এসো না কিন্তু। টমকে পাঠিও, লক্ষ্মীটি। কিচ্ছু হয়নি, আমার বাড়ি যেতে ইচ্ছা করছে।"

ততক্ষণে হেগেনও ঐ ঘরে এসে গেছিল। ওপর তলার ঘরে ঘুমের ওষুধ খেয়ে ডন ঘুমোচ্ছিলেন। বিপদের সময় সর্বদা টম সনির ওপর চোখ রাখার চেষ্টা করত। বাড়ির ভিতরকার রক্ষীরাও রান্নাঘরে ছিল। সনি ফোনে কথা বলছিল আর সকলে ওর দিকে চেয়ে ছিল।

এ বিষয়ে কোনো প্রশ্ন উঠতে পারে না যে সনির চরিত্রের হিংসাত্মক বৃত্তি-গুলোর উৎপত্তি ওর দেহের গভীরে কোনো রহস্যময় উৎসে। ওর দিকে চেয়ে থাকতে থাকতে, ওরা স্পষ্ট দেখতে পেল ওর গলার মোটা স্নায়ু পর্যন্ত রক্তের স্রোত গিয়ে পৌঁছচ্ছে, বিদ্বেষে চোখের দৃষ্টি ঝাপসা হয়ে যাচ্ছে, মুখের অবয়বগুলোর প্রত্যেকটি আলাদা ভাবে আড়ষ্ট হয়ে, সঙ্কুচিত হয়ে উঠছে; রুগ্ন মানুষ কোনো রকম মৃত্যুর সঙ্গে যুঝলে তার মুখে যেমন ছাই রঙ ধরে, সনির মুখেও তাই হচ্ছিল। শরীরের মধ্যে অ্যাড্রেনালিনের চাপে ওর হাত কাঁপছিল। কণ্ঠস্বরটা কিন্তু সংযত, নিচু গলায় সে ছোট বোনকে বলল, "ওখানে অপেক্ষা কর। অপেক্ষা কর, আর কিছু কোরো না।" ফোন নামিয়ে রাখল সনি।

নিজের রাগে নিজেই স্তম্ভিত হয়ে এক মুহূর্ত দাঁড়িয়ে থাকার পর সনি বলল, "বজ্জাত নচ্ছার হারামজাদা। বজ্জাত নচ্ছার হারামজাদা!" বলে ছুটে বাড়ি থেকে বেরিয়ে পড়ল।

হেগেন সনির মুখের ঐ ভাবটাকে চিনত, ও এখন যুক্তিতর্কের বাইরে। এই মুহূর্তে সনি সব কিছু করতে পারে। তবে হেগেন এও জানত যে শহরে যাবার পথে সনির মাথাটা অনেকখানি ঠাণ্ডা হয়ে যাবে, তখন যুক্তি বুদ্ধি ফিরে আসবে। কিন্তু তাতে ও আরো সাংঘাতিক হয়ে উঠবে, অবশ্য সেই সঙ্গে নিজের রাগের পরিমাণ থেকে নিজেকে রক্ষা করবার ক্ষমতাটাও বেড়ে যাবে। গাড়ির মোটরটাকে গর্জন করে উঠতে শুনেই, হেগেন রক্ষীদের বলল, "ওর পিছন পিছন যাও।"

তারপর ফোনের কাছে গিয়ে কয়েকটা কল্ দিল। সনির দলের কয়েকজন লোক শহরে থাকত, হেগেন তাদের বলল কার্লো রিট্সির বাড়ি গিয়ে, তাকে ওখান থেকে সরিয়ে ফেলতে। আরো কয়েকজন যেন কনির কাছে থাকে, যতক্ষণ না সনি পৌঁছয়। সনির সঙ্কল্পে বাধা দেবার অনেক ঝুঁকি, কিন্তু টম হেগেন জানত সে ডনের সমর্থন পাবে। ওর ভয় ছিল সাক্ষীর সামনেই সনি না কার্লোকে হত্যা করে। শত্রুপক্ষের কাছ থেকে কোনো বিপদের আশঙ্কা ছিল না টমের মনে। পাঁচ পরিবার দীর্ঘকাল চুপচাপ ছিল, হয়তো কোনো রকমে মিটমাট করে নেবার ইচ্ছা তাদের।

যতক্ষণে সনির বুইক গাড়ি প্রাঙ্গণ থেকে গর্জন করে বেরিয়ে এল, ততক্ষণে ওর বুদ্ধিশুদ্ধিও কিয়দংশে ফিরে এসেছিল। ও লক্ষ্য করেছিল রক্ষীরা দুজন ওর পিছন পিছন যাবার জন্য গাড়িতে উঠছে ; এটাতে ওর সমর্থনও ছিল। কোনো বিপদের আশঙ্কা ওর মনে ছিল না, পাঁচ পরিবার পাল্টা আক্রমণ করা বন্ধ করেছিল, আসলে তারা বিশেষ লড়াই-ই দিচ্ছিল না। বেরোবার সময় হলঘর থেকে কোটটা তুলে নিয়েছিল, গাড়ির ড্যাশ-বোর্ডের গোপন খোপে একটা বন্দুক ছিল, গাড়িটাও ওর দলের একজন লোকের নামে রেজিস্টার করা, কাজেই ব্যক্তিগত ভাবে ওকে আইনের সামনে দোষী সাব্যস্ত করা যাবে না। কার্লো রিট্সিকে নিয়ে কি করবে, তখন পর্যন্ত সনি ভেবে দেখেনি।

এখন চিন্তা করবার একটু সময় পেয়ে, সনি বুঝতে পারছিল যে একটা অজাত শিশুর বাপকে, যে-বাপ সনির বোনের স্বামী, তাকে মারা ওর কর্ম নয়। একটা দাম্পত্য কলহের জন্যে তো নয়ই। তবে শুধু দাম্পত্য কলহ নয় এটা। কার্লো লোকটাই মন্দ, আর সনির মনে হচ্ছিল যে ব্যাপারটাতে ওর নিজেরও খানিকটা দায়িত্ব আছে, কারণ ওর মধ্যস্থতাতেই কনির সঙ্গে কার্লোর আলাপ হয়েছিল।

সনির হিংস্র প্রকৃতির মধ্যে একটা গরমিল ছিল ; কোনো মেয়ে-মানুষের গায়ে ও হাত তুলতে পারত না, তোলেওনি কখনো। কোনো শিশু কিংবা কোনো অসহায় প্রাণীকেও আঘাত করতে পারত না। সেদিন যে কার্লো ওকে ফিরে মারতে রাজী হয়নি, সেইজন্যই কার্লোকে ও মেরে ফেলতে পারেনি ; সম্পূর্ণ নতি স্বীকার করলে, ওর হিংস্রতা কেমন নিরস্ত্র হয়ে পড়ত। ছোটবেলায় বাস্তবিকই ওর মনটা বড় নরম ছিল। পরে যে একটা খুনে হয়ে দাঁড়িয়েছিল, সেটা নিতান্তই ওর নিয়তি।

কিন্তু আজ একটা পাকা ফয়সালা করে ফেলতেই হবে। এই সব ভাবতে ভাবতে সনি তার বুইক গাড়িটাকে লং বীচ থেকে জলার ওপারে জোন্স বীচে যাবার যে বাঁধ, তার ওপর তুলল। ওদিকেও বেশি যানবাহনের ভিড় থাকবে না। তাড়াতাড়ি গাড়ি হাঁকালে মনের মধ্যে যে সাংঘাতিক জটটা পাকিয়েছে,

সেটা খুলে যাবার সুবিধা হবে। এর আগেই দেহরক্ষীদের গাড়িটাকে পিছনে ফেলে সনি অনেক দূর চলে এসেছিল।

বাঁধের ওপর আলো কম; একটাও গাড়ি ছিল না। অনেক সামনে দেখা যাচ্ছিল সাদা গম্বুজওয়ালা তোলা-খানা, ওখানে লোক থাকত। তারই পাশে আরো কটা তোলা-খানা ছিল, কিন্তু সেগুলো শুধু দিনের বেলায় খোলা থাকত, তখন গাড়ি চলত বেশি। সনি গাড়িতে ব্রেক দিতে দিতে পকেটে রেজকি খুঁজতে লাগল, তোলা-খানার শুল্ক দিতে হবে। রেজকি ছিল না মোটে। তাই মানি-ব্যাগ বের করে এক হাতে খুলে ধরে, একটা নোট বের করল। এবার আলোর বৃত্তের মধ্যে এসে তোলা-খানার সামনের ফাঁকটা জুড়ে একটা গাড়ি দাঁড়িয়ে থাকতে দেখে সনি একটু আশ্চর্য হল, চালক হয়তো তোলা-খানার লোকটার কাছ থেকে পথ জিজ্ঞাসা করে নিচ্ছিল। সনি গাড়ির হর্ন দিতেই বাধ্য ছেলের মতো অন্য গাড়িটা এগিয়ে গিয়ে ওর গাড়ির জায়গা করে দিল।

সনি তোলা-খানার লোকটাকে এক ডলারের নোট দিয়ে বাকি পয়সার জন্য অপেক্ষা করে রইল। তাড়াতাড়ি গাড়ির জানলা বন্ধ করে দিতে পারলে হয়।

অতলান্ত মহাসাগরের বাতাস লেগে গাড়ির ভিতরটা কনকনে ঠাণ্ডা হয়ে যাচ্ছিল। কিন্তু তোলা-খানার লোকটা রেজকি দিতে দেরি করছিল, ব্যাটা লক্ষ্মীছাড়া হাত থেকে পয়সাগুলোই ফেলে দিল। নিচু হয়ে তুলতে গেল যখন, ওর গা-মাথা সব দৃষ্টির বাইরে চলে গেল।

ঠিক সেই মুহূর্তে সনি লক্ষ্য করল অন্য গাড়িটা এগিয়ে না গিয়ে, কয়েক ফুট আগে ওর পথ বন্ধ করে, থেমে রয়েছে। সঙ্গে সঙ্গে পাশ দিয়ে দেখতে পেল ডানদিকে অন্ধকার তোলা-খানার ভিতরে আরেকটা লোক আছে। কিন্তু সে বিষয়ে চিন্তা করবার সময় পেল না সনি, সামনের গাড়ি থেকে দুটো লোক নেমে ওর দিকে এগিয়ে এল। তোলা-খানার লোকটাকেও আর দেখা গেল না। তারপর কিছু ঘটবার খণ্ডিত মুহূর্ত আগেই, সনি কর্লিয়নি বুঝতে পারল ওর মৃত্যু সমাগত। তখন ওর মনটা একেবারে নির্মল হয়ে গেল, সব হিংসা মন থেকে খসে পড়ল, যেন সেই গোপন ভীতি বাস্তব রূপ নিয়ে যখন সামনে এল, সনির সমস্ত অপবিত্রতা দূর হয়ে গেল।

তবু জীবনেরও একটা প্রতিক্রিয়া থাকে, সনির বিশাল দেহ গাড়ির দরজার ওপর আছড়ে পড়ল, দরজার চাবি ভেঙে গেল। অন্ধকার তোলা-খানা থেকে সেই লোকটা গুলি চালাল, সনির প্রকাণ্ড শরীর গাড়ি থেকে ছিটকে বেরিয়ে আসতেই, গলায় মাথায় গুলি লাগল। এবার সামনের লোক দুটো বন্দুক তুলে ধরল, তোলা-খানার লোকটা গুলি বন্ধ করল। সনির দেহ পিচ-বাঁধানো রাস্তার ওপর পড়ে গেল, পা দুটি তখনো গাড়ির মধ্যে রইল। লোক দুটোই সনির দেহে গুলি করল, তারপর ওর মুখে লাথি মেরে মুখখানাকে আরো বিকৃত করে দিয়ে, গুলির চাইতেও ব্যক্তিগত শক্তির চিহ্ন রেখে গেল।

কয়েক সেকণ্ডের মধ্যেই ঐ চারটে লোক, তিনজন আসল খুনী আর তোলা-খানার নকল লোকটা, তাদের গাড়িতে উঠে, জোন্স বীচের অন্য দিকে মেডোব্রুক পার্কওয়ের দিকে, সবেগে চলে গেল। মাঝখানে সনির গাড়ি আর সনির দেহ পড়াতে, ওদের অনুসরণ করার পথে বিঘ্ন সৃষ্টি করেছিল, তবে কয়েক মিনিট বাদে দেহরক্ষীরা গাড়ি থামিয়ে সনিকে ওভাবে পড়ে থাকতে দেখে, আততায়ীদের অনুসরণ করবার কোনো ইচ্ছাই অনুভব করেনি। বিশাল অর্ধবৃত্তাকারে গাড়ি ঘুরিয়ে ওরা আবার লং বীচের পথ ধরেছিল। বাঁধের নিচে সাধারণের ব্যবহারের জন্য প্রথম যে টেলিফোন ঘর দেখল, ওদের একজন লাফিয়ে নেমে সেখানে থেকে টম হেগেনকে ফোন করল। দ্রুত সংক্ষিপ্ত স্বরে সে বলল, "সনি মারা গেছে। ওরা ওকে জোন্স বীচের তোলা-খানার সামনে মেরে ফেলেছে।"

হেগেনের কণ্ঠস্বর একেবারে প্রশান্ত, সে বলল, "বেশ। ক্লেমেন্জার বাড়ি গিয়ে তাকে এখুনি আসতে বল। তোমাদের কি করতে হবে, সে-ই বলে দেবে।"

হেগেন কল্‌টা নিয়েছিল রান্নাঘরে, সেখানে কর্লিয়নিদের মা মেয়ের জন্য কিছু জলখাবার তৈরি করতে ব্যস্ত ছিলেন। টম মাথা ঠাণ্ডা রেখেছিল, তাই বুড়ি ভদ্রমহিলা কিছুই টের পাননি। চেষ্টা করলে যে টের পেতেন না এমন নয়, তবে দীর্ঘকাল ডনের সঙ্গে বাস করার ফলে তাঁর এই জ্ঞানটুকু হয়েছিল যে কিছু লক্ষ্য না করাই ভালো। যদি বেদনাদায়ক কিছু জানবার দরকার থাকে, কেউ না কেউ অচিরে সে কথা বলে দেবেই। আর যদি সেই বেদনা থেকে রেহাই পাওয়া যায়, তাহলে তাই ভালো। ওঁর পরিবারের পুরুষদের বেদনার অংশ নিতে না হলেই তিনি খুশি, তারা তো আর মেয়েদের বেদনার ভাগ নিতে আসে না। নির্বিকার চিত্তে কনির মা কফি ফোটাতে লাগলেন, টেবিলের ওপর খাবার সাজাতে লাগলেন। তাঁর অভিজ্ঞতায় ব্যথা আর ভয়েতে কিছু খিদে দূর হয় না, বরং কিছু পেটে পড়লে ব্যথা কমে। কোনো ডাক্তার যদি ওঁকে ওষুধ দিয়ে ব্যথা কমাবার চেষ্টা করত উনি নিশ্চয়ই রেগে যেতেন, তবে কফি আর এক টুকরো রুটি দিলে, সে কথা আলাদা। অবশ্য কর্লিয়নিদের মা আরো আদিম একটা সংস্কৃতি নিয়ে জন্মেছিলেন।

কাজেই টম হেগেনকে তিনি মিটিং করার কোণার ঘরে পালাতে দিলেন। সে ঘরে পৌঁছে, শরীরে এমনি কাঁপুনি ধরল যে দু পা একসঙ্গে চেপে, ঘাড় কুঁজো করে, মাথা গুঁজে, দু হাঁটুর মাঝখানে হাত দুটোকে একসঙ্গে মুঠি পাকিয়ে, টম হেগেনকে এমন ভাবে বসে পড়তে হল যেন স্বয়ং শয়তানের কাছে মিনতি জানাচ্ছে।

এখন ও বুঝতে পারছিল যে যুদ্ধে রত পরিবারের উপদেষ্টা হবার যোগ্যতা ওর নেই। পাঁচ পরিবারের ভয়ের অভিনয় দেখে ও বোকা বনে গেছিল, ঠকে গেছিল। চুপ করে পড়ে থেকে, ওরা এই ভয়ঙ্কর ফাঁদ পেতেছিল। মতলব

এঁটে চুপ করে বসেছিল ওরা, রক্তমাখা হাত তুলে, এদিক থেকে যত প্ররোচনাই দেওয়া হোক না কেন। একটা মোক্ষম আঘাত করবে বলে বসেছিল ওরা। তাই করেওছে। বুড়ো গেন্‌কো আবানদাণ্ডো কখনোই এ ভুল করত না, সে আগে থেকেই ইঁদুরের গন্ধ পেত। তিনগুণ সতর্কতা অবলম্বন করত সে, ধোঁয়া দিয়ে গর্ত থেকে ইঁদুর বের করে আনত। এ সমস্ত চিন্তার ওপর, হেগেনের মন শোকে আচ্ছন্ন হয়ে পড়েছিল। সনি ছিল ওর সত্যিকার ভাই, ওর ত্রাণকর্তা, ছোটবেলায় সনি ছিল ওর আদর্শ পুরুষ। ওর সঙ্গে কখনো নিচ আচরণ করেনি সনি, কখনো অত্যাচার করেনি, সর্বদা স্নেহশীল ব্যবহার করেছে, সলট্‌সো ওকে যখন ছেড়ে দিল, সনি ওকে বুকে জড়িয়ে ধরেছিল। দুজনের আবার দেখা হওয়াতে সনি বাস্তবিক আনন্দিত হয়েছিল। বড় হয়ে সনি যে নিষ্ঠুর, হিংস্র, রক্তলোলুপ হয়ে উঠেছিল, তার সঙ্গে টম হেগেনের কি?

রান্নাঘর থেকে টম চলে এসেছিল, কারণ ও জানত সনির মাকে ও কিছুতেই সনির মৃত্যুর কথা বলতে পারবে না। ডনকে যেমন মনে হত নিজের বাবা, সনিকে নিজের ভাই, তেমনি সনির মাকে কিন্তু কখনো নিজের মা বলে মনে হয়নি। ফ্রেডি, মাইকেল, কনিকে যেমন স্নেহ করত টম, ওদের মাকেও তেমনি করত। কারো কাছে দয়া পেলে তাকে যে ভাবে স্নেহ করা যায়, সেটা ঠিক ভালোবাসা নয়। তবু তাঁকে টম এ সংবাদ দিতে পারল না। মাত্র ক মাসের মধ্যে তিনি তাঁর সব কটি ছেলেকে হারালেন; ফ্রেডি নেভাডাতে নির্বাসিত, মাইকেল প্রাণ নিয়ে সিসিলিতে লুকিয়ে, আর এখন সান্তিনোও মারা গেল। এদের মধ্যে কাকে তিনি সব চাইতে ভালোবাসতেন? তা তো কখনো প্রকাশ করেননি।

এভাবে মাত্র কয়েক মিনিট কেটেছিল। তারপর নিজেকে সামলে নিয়ে টম টেলিফোন তুলে কনির নম্বর ডায়েল করল। অনেকক্ষণ বাজার পর, কনি ফিসফিস করে উত্তর দিল। হেগেন কোমল কণ্ঠে বলল, "কনি, আমি টম। তোমার স্বামীকে ডেকে তোল, তার সঙ্গে কথা আছে।" ভীত, নিচু গলায় কনি জিজ্ঞাসা করল, "টম, সনি কি এখানে আসছে?" হেগেন কোমল কণ্ঠে বলল, "না, সনি যাচ্ছে না। তাই নিয়ে ব্যস্ত হয়ো না। কার্লোকে ডেকে দাও, বল তার সঙ্গে আমার খুব জরুরী কথা আছে।"

কনির গলায় কান্নার সুর, "টম, ও আমাকে বড্ড মেরেছে। আমার ভয় হচ্ছে আমি বাড়িতে ফোন করেছি জানতে পারলে আমাকে আরো ব্যথা দেবে।"

কোমল কণ্ঠে হেগেন বলল, "দেবে না ব্যথা। আমার সঙ্গে কথা বললেই আমি সব ঠিক করে দেব। সব ঠিক হয়ে যাবে। ওকে বল খুব জরুরী কথা; ওর ফোনে এসে আমার সঙ্গে কথা বলার খুব বেশি দরকার। বুঝতে পারলে?"

প্রায় পাঁচ মিনিট পরে কার্লোর গলা শোনা গেল, ঘুমে আর মদের নেশায়

জড়নো গলা। ওকে সজাগ করে দেবার জন্য তীক্ষ্ণ কণ্ঠে হেগেন বলল, "শোন, কার্লো, তোমাকে একটা সাংঘাতিক খবর দেব। নিজেকে প্রস্তুত করে নাও; খবরটা শুনে এমন ভাবে আমার কথার উত্তর দিও, যেন বিশেষ কিছুই হয়নি। কনিকে বলেছি তোমার সঙ্গে দরকারী কথা আছে, কাজেই ওকে একটা কিছু বলতে হবে। বল যে পরিবার থেকে স্থির হয়েছে তোমাদের দুজনকে প্রাঙ্গণের একটা বাড়িতে উঠিয়ে আনা হবে। আর তোমাকে একটা বড় কাজ দেওয়া হবে। অবশেষে ডন মন স্থির করেছেন, যাতে তোমাদের পারিবারিক জীবনটা আরো সুখের হয়। আমার কথা বুঝতে পারলে?"

কার্লো যখন উত্তর দিল ওর গলার স্বরে একটু আশার আভাস পাওয়া গেল। "হ্যাঁ, ঠিক আছে।"

হেগেন বলতে লাগল, "কয়েক মিনিটের মধ্যেই আমার দুজন লোক তোমাদের দরজায় টোকা দেবে, ওরা তোমাদের নিয়ে আসতে যাচ্ছে। ওদের বল আগে যেন আমাকে একটা টেলিফোন করে। খালি ঐটুকু বলবে। আর কিছু বল না। ওদের বলে দেব তুমি কনির সঙ্গে ওখানেই থাকবে। বুঝলে?"

"হ্যাঁ, হ্যাঁ, বুঝেছি।" গলাটা কেমন উত্তেজিত শোনাল। হেগেনের গলায় চাপা উত্তেজনার ইঙ্গিত পেয়ে, এতক্ষণ পরে কার্লো সজাগ হয়ে উঠেছিল, বুঝেছিল কোনো গুরুতর সংবাদ আছে।

স্পষ্ট কথা বলল হেগেন, "আজ রাতে ওরা সনিকে মেরে ফেলেছে। কিচ্ছু বল না। তুমি যখন ঘুমোচ্ছিলে, কনি ওকে ফোন করেছিল, ও তাই তোমাদের বাড়িতে যাচ্ছিল। কিন্তু আমি চাই না যে কনি সে-কথা জানতে পারে, কিছু সন্দেহ করে করুক, তবু যেন সঠিক জানতে না পারে। অমনি ভাবতে শুরু করবে যে ওর দোষেই এমন হল। আজ রাতে তুমি ওর কাছে থেকো, কিন্তু ওকে কিচ্ছু বল না। ওর সঙ্গে মিটমাট করে নিও। প্রেমময় স্বামীর মতো ব্যবহার কর। অন্তত ওর ছেলে হওয়া পর্যন্ত তাই কর। কাল সকালে, কেউ একজন, হয় তুমি, নয়তো ডন, কিংবা কনির মা ওকে বলবেন যে ওর ভাই মারা গেছে। আমি চাই তুমি সমস্তক্ষণ ওর কাছে কাছে থাক। আমার এই অনুরোধটি রাখো, ভবিষ্যতে আমিও দেখব কিসে তোমার ভালো হয়। বুঝলে?"

কার্লোর গলাটা একটু কেঁপে গেল, "নিশ্চয়ই, টম, নিশ্চয়ই। শোন, তোমার সঙ্গে আমার তো চিরকালই বনে ভালো। আমি খুবই কৃতজ্ঞ। বুঝলে?"

হেগেন বলল, "বুঝলাম। কনির সঙ্গে ঝগড়া করেছিলে বলে এই ব্যাপারের জন্য কেউ তোমাকে দায়ী করবে না। তাই নিয়ে ব্যস্ত হয়ো না, আমি তার ব্যবস্থা করব।" তারপর একটু থেমে, ওকে উৎসাহ দিয়ে আস্তে আস্তে হেগেন বলল, "এবার যাও, কনির যত্ন কর।" ফোন কেটে দিল টম।

কাউকে শাসাতে শেখেনি টম হেগেন, ডনই এই শিক্ষা দিয়েছিলেন ; তবে কথাগুলোর আসল অর্থ কার্লো ঠিকই বুঝেছিল ; মৃত্যুর কাছ থেকে এই মুহূর্তে তার এক চুল তফাত।

হেগেন এর পর টেসিওকে ফোন করে, তাকে সঙ্গে সঙ্গে লং বীচে চলে আসতে বলল। কেন, তা বলল না ; টেসিও-ও কিছু জিজ্ঞাসা করল না। হেগেন একটা দীর্ঘনিশ্বাস ফেলল। এবারের কর্তব্য সব চাইতে ভয়াবহ।

ওষুধ খেয়ে ডন ঘুমোচ্ছেন, তাঁকে ডেকে তুলতে হবে। পৃথিবীতে যে মানুষটিকে টম সব চাইতে ভালোবাসত, তাঁকে বলতে হবে যে তাঁর কাজ করতে সে ব্যর্থ হয়েছে। তাঁর সাম্রাজ্য রক্ষা করতে পারেনি, তাঁর বড় ছেলের প্রাণ বাঁচাতে পারেনি। তাঁকে বলতে হবে যে তিনি উঠে রণাঙ্গনে না দাঁড়ালে, সব যাবে। হেগেন নিজেকে বিভ্রান্ত করেনি। একমাত্র মহান ডন নিজে, এই নিদারুণ পরাজয়ের মধ্যে থেকেও একটা মাতের চাল উদ্ধার করে আনতে পারেন। তাঁর ডাক্তারদের সঙ্গে পরামর্শ পর্যন্ত করেনি টম। তাতে কোনো লাভ হত না। তারা যাই বলুক না কেন, এমন কি যদি এ-কথাও বলে যে বিছানা থেকে উঠলে ডনের প্রাণ সংশয় হতে পারে, তবু তার পালক পিতাকে সব কথা বলতে হবে, তারপর তাঁকে অনুসরণ করতে হবে। এবং ডন কি করবেন সে বিষয়ে কোনো প্রশ্নই উঠতে পারে না। চিকিৎসকদের মতামত এখন অবান্তর হয়ে গেছে, সব কিছুই অবান্তর হয়ে গেছে। ডনকে সব কথা বলতে হবে, তারপর হয় তিনি নেতৃত্ব গ্রহণ করবেন, নয়তো পাঁচ পরিবারের কাছে কর্লিয়নিদের সব ক্ষমতা সমর্পণ করতে হবে।

তা সত্ত্বেও এর পরের একটা ঘণ্টাকে টম হেগেন সর্বান্তঃকরণে ডরাচ্ছিল। নিজের ভূমিকাটাকে তৈরি করে রাখবার চেষ্টা করল সে। নিজের দোষটার কড়া বিচার করতে হবে। নিজেকে বেশি দোষ দিতে গেলে, ডনের বোঝা আরো ভারি হবে। নিজের শোক দেখাতে গেলে, ডনের শোক আরো তীব্র হয়ে উঠবে। যুদ্ধকালীন উপদেষ্টা হবার পক্ষে নিজের অযোগ্যতার কথা তুললে, ফলে এমন একটা অযোগ্য লোককে এত গুরুত্বপূর্ণ পদের জন্য মনোনীত করেছিলেন বলে ডনও নিজেকে দোষ দেবেন।

হেগেন জানত খবরটা তাঁকে বলতেই হবে, বর্তমান পরিস্থিতির উন্নতি করতে হলে কি কি করণীয়, সেটুকু বিশ্লেষণ করে দিয়ে, তারপর নীরব হয়ে থাকতে হবে। এর পর হেগেনের যে প্রতিক্রিয়া হবে, সেটা নির্ভর করবে তার ডনের নির্দেশের ওপর। ডন যদি চান সে তার অপরাধ স্বীকার করে, টম তাই করবে। তিনি যদি নির্দেশ দেন টম শোক প্রকাশ করুক, টম তার আন্তরিক শোক প্রকাশ করবে।

গাড়ির শব্দ শুনে হেগেন মাথা তুলল, প্রাঙ্গণে গাড়ি এসেছে। ক্যাপোরে-জিমিরা এসে পৌঁছচ্ছে। আগে ওদের শিখিয়ে পড়িয়ে নিতে হবে, তারপর

ডন কর্লিয়নিকে জাগাবে। উঠে পড়ে, ডেস্কের পাশের ক্যাবিনেট থেকে টম একটা গেলাস আর বোতল বের করল। এক মুহূর্ত দাঁড়িয়ে রইল টম, তার সমস্ত মনুষ্যত্ব এমনি বিচলিত হয়ে পড়েছিল যে বোতল থেকে পানীয়টাকে গেলাসে ঢালতে পারছিল না। হঠাৎ পিছন থেকে শুনতে পেল ঘরের দরজা আস্তে আস্তে বন্ধ হয়ে গেল, ফিরে দেখল, আহত হবার পর এই প্রথম কাপড়-চোপড় পরে, ডন কর্লিয়নি বিছানা থেকে উঠে এসেছেন।

ঘরের এধার থেকে ওধারে হেঁটে গিয়ে ডন তাঁর চামড়া-বাঁধানো প্রকাণ্ড আরাম কেদারায় বসে পড়লেন। একটু আড়ষ্টভাবে হাঁটছিলেন, কাপড়-চোপড়গুলো গায়ে ঢিলে হয়ে ঝুলছিল তবু হেগেনের মনে হল এই রকমই তাঁকে বারবার দেখতে লাগে। মনে হল যেন মনের জোরে দেহ থেকে সমস্ত দুর্বলতার চিহ্ন তিনি ঝেড়ে ফেলেছেন, যদিও ভিতরে কিছু দুর্বলতা তখনো ছিল। গম্ভীর মুখখানিতে আগেকার সমস্ত শক্তি, সমস্ত বলিষ্ঠতা প্রকাশ পাচ্ছিল। আরাম-কেদারায় সোজা হয়ে বসে হেগেনকে বললেন, "দাও তো এক ফোঁটা অ্যানিসেট।"

বোতল বদলে আনল টম, দুজনের জন্য দুটি গেলাসে যষ্টি-মধুর গন্ধ দেওয়া, তীব্র পানীয় একটু করে ঢালল। ঘরে তৈরি গ্রাম্য জিনিস, দোকানে যা পাওয়া যেত, তার চাইতে অনেক কড়া, পুরনো এক বন্ধুর দান, সে প্রত্যেক বছর ডনকে ছোট এক গাড়ি বোঝাই করে এই জিনিসটি দিত।

ডন কর্লিয়নি বললেন, "ঘুমিয়ে পড়বার আগে আমার স্ত্রী কাঁদছিলেন। জানলা দিয়ে বাইরে দেখলাম আমার ক্যাপোরেজিমিরা এল, এদিকে তো রাত দুপুর। অতএব, হে আমার কনসিলিওরি, সকলে যা জানে সে-কথা তোমার ডনকেও বলা উচিত।"

শান্তকণ্ঠে টম বলল, "মাকে আমি কিছু বলিনি। আপনাকে ডেকে তুলে আমিই সব কথা বলতে যাচ্ছিলাম। একটু বাদেই আপনাকে ডাকতে যেতাম।"

নির্বিকার ভাবে ডন কর্লিয়নি বললেন, "কিন্তু তার আগে একটু মদ খেয়ে নেবার দরকার হয়েছিল।"

হেগেন বলল, "হ্যাঁ।"

ডন তখন বললেন, "মদ খাওয়া হয়ে গেছে, এবার আমাকে বলতে পার।" হেগেনের দুর্বলতার জন্য ডনের কণ্ঠে ক্ষীণ একটু অভিযোগ ছিল।

হেগেন বলল, "বাঁধের ওপর সনিকে ওরা গুলি করেছে। সনি মারা গেছে।"

ডন কর্লিয়নি চোখ মিটমিট করলেন। একটা খণ্ডিত মুহূর্তের জন্য তাঁর মনোবল প্রায় ভেঙে পড়েছিল, সমস্ত দেহ থেকে সব শক্তি নির্বাপিত হয়েছিল, মুখখানি দেখেই তা বোঝা গেছিল। তার পরেই নিজেকে সামলে নিলেন।

এর কয়েক মুহূর্ত পরেই একজন দেহরক্ষী ক্যাপোরেজিমিদের দুজনকে ঘরে নিয়ে এল। ওরা সঙ্গে সঙ্গে বুঝতে পারল ডন তাঁর ছেলের মৃত্যুর কথা শুনেছেন,

কারণ ওরা আসতেই উনি উঠে দাঁড়িয়েছিলেন। ওরা তাঁকে আলিঙ্গন করল, পুরনো বন্ধুত্বের অধিকারে। সকলেই একটু 'অ্যানিসেট' পান করল, সে রাত্রের ঘটনার বিবৃতি দেবার আগে হেগেন ওদের জন্য মদটুকু ঢেলে দিল।

বলা শেষ হলে ডন কর্লিয়নি শুধু একটা প্রশ্ন করলেন, "ঠিক জান; আমার ছেলে মারা গেছে?"

ক্লেমেন্‌জা উত্তর দিল, "হ্যা। দেহরক্ষীদের আমি নিজে সনির দল থেকে বাছাই করে নিয়েছিলাম। ওরা আমার বাড়িতে এলে, ভালো করে প্রশ্ন করেছিলাম। তোলা-খানার আলোতে ওর দেহটাকে ওরা দেখতে পেয়েছিল। অমন ক্ষত নিয়ে কেউ বাঁচতে পারে না। ওদের কথার যথার্থতার জন্য ওরা প্রাণ দিতে রাজী।"

এই চরম সিদ্ধান্ত মেনে নিলেন ডন কর্লিয়নি, কোনো আবেগ প্রকাশ করলেন না, শুধু কয়েক মহূর্ত চুপ করে রইলেন। তারপর বললেন, "তোমাদের মধ্যে কেউ এই ব্যাপার নিয়ে ব্যস্ত হবে না। কেউ প্রতিশোধ নেবার চেষ্টা করবে না; আমার আদেশ ছাড়া, আমার ছেলের হত্যাকারীদের খুঁজে বের করবার উদ্দেশ্যে কোনো তদন্ত চালাবে না। আমি নিজে বিশেষভাবে না বললে, পাঁচ পরিবারের সঙ্গে আর লড়াই করা হবে না। আমাদের পরিবারের সমস্ত ব্যবসা বন্ধ থাকবে, আমাদের ব্যবসা রক্ষার জন্যে আনুষঙ্গিক সমস্ত কাজও বন্ধ থাকবে, যতদিন না আমার ছেলের অন্ত্যেষ্টিক্রিয়া হয়ে যায়। তারপর আমরা আবার এখানে মিলিত হয়ে, কি কর্তব্য সেটা স্থির করব। আজ সান্তিনোর জন্য যতখানি করতে পারি করব, একজন খৃশ্চানের উপযুক্ত আয়োজন করে তাকে সমাধিস্থ করব। পুলিস আর অন্যান্য যথাযোগ্য কর্তৃপক্ষের সঙ্গে আমার বন্ধুদের দিয়ে সমস্ত ব্যবস্থা করব। ক্লেমেন্‌জা, তুমি সর্বদা আমার সঙ্গে, আমার দেহরক্ষী হয়ে থাকবে, তুমি আর তোমার দলবল। টেসিও, তুমি আমার পরিবারের আর সকলকে রক্ষা করবে। টম্, আমার ইচ্ছা তুমি একবার আমেরিগো বনাসেরাকে টেলিফোনে ডেকে বল যে আজ রাতে কোনো সময় আমার ওর সাহায্য দরকার হবে। ও যেন ওর কর্মস্থলে আমার জন্য অপেক্ষা করে। এক ঘণ্টা, কি দু ঘণ্টা, কি তিন ঘণ্টাও দেরি হতে পারে। সবাই আমার কথা বুঝতে পারলে কি?"

ওরা তিনজনেই মাথা নেড়ে জানাল যে বুঝেছে। ডন কর্লিয়নি বললেন, "ক্লেমেন্‌জা, কয়েকজন লোক আর কয়েকটা গাড়ি নিয়ে আমার জন্য অপেক্ষা কর। আমি কয়েক মিনিটের মধ্যেই তৈরি হয়ে নিচ্ছি। টম, তুমি ভালো কাজ করেছ। কাল সকালে কন্‌স্ট্যান্‌শিয়াকে তার মার কাছে এনে দিও। ওর আর ওর স্বামীর প্রাঙ্গণে থাকার ব্যবস্থা কর। সাণ্ড্রার মেয়ে-বন্ধুদের ওর বাড়িতে পাঠিয়ে দিও, তারা ওর কাছে থাকুক। আমার স্ত্রীর সঙ্গে একটু কথা বলব, তারপর সেও ওখানে যাবে। আমার স্ত্রীই ওকে দুঃসংবাদটা দেবে আর

মেয়েরা গির্জায় গিয়ে আমার ছেলের আত্মার কল্যাণের জন্ম পুজো-প্রার্থনার ব্যবস্থা করবে।”

চামড়া-বাঁধানো চেয়ার থেকে ডন উঠে পড়লেন। অন্যরাও উঠল, ক্লেমেনজা আর টেসিও তাঁকে আবার বুকে জড়িয়ে ধরল। ডন যাবেন বলে টম হেগেন দরজাটা খুলে ধরল, ডন একটু থেমে ওর মুখের দিকে চাইলেন। তারপর ওর গালে হাত রেখে, তাড়াতাড়ি একটু আদর করে ইতালীয় ভাষায় বললেন, “তুমি আমার সুপুত্র। তোমার কাছে এসে আমি সান্ত্বনা পাই।” তারপর টম হেগেনকে বললেন এই ভয়ঙ্কর সময়ে সে উচিত কাজই করেছে। নিজের শোবার ঘরে চলে গেলেন ডন, স্ত্রীর সঙ্গে কথা বলতে হবে। এই সময়ে টম হেগেন সমাধি-ব্যবসায়ী আমেরিগো বনাসেরাকে টেলিফোন করে বলেছিল তাকে এবার কর্লিয়নিদের ঋণ পরিশোধ করতে হবে।

# পঞ্চম পর্ব

## কুড়ি

সান্তিনো কর্লিয়নির মৃত্যুতে দেশের আইনভঙ্গকারীদের জগতে শিহরণ লেগে গিয়েছিল। তারপর যখন জানা গেল ডন কর্লিয়নি রোগশয্যা থেকে উঠে পারিবারিক ব্যবসার নেতৃত্ব হাতে নিয়েছেন, গুপ্তচররা অন্ত্যেষ্টিক্রিয়া দেখে এসে যখন বিবৃতি দিল যে ডনকে দেখে মনে হল তিনি সম্পূর্ণ সুস্থ হয়ে উঠেছেন, তখন নিউ ইয়র্কের পাঁচ পরিবার সচকিত হয়ে উঠে, এবার যে রক্তময় প্রতি-হিংসা-সংগ্রাম অনিবার্য, তার জন্য প্রস্তুত হবার চেষ্টা করতে লাগল। তাঁর পূর্ব দুর্ভাগ্যের জন্য ডন কর্লিয়নিকে হেয় জ্ঞান করা চলে, এ ভুল কেউ করল না। জীবনে তিনি নিজে খুব কম ভুল করেছিলেন এবং যখনই করেছিলেন, সেই ভুল থেকে যথেষ্ট শিক্ষালাভও করেছিলেন।

ডনের প্রকৃত অভিপ্রায় একমাত্র হেগেন আন্দাজ করেছিল, ডন যখন শান্তির প্রস্তাব করে পাঁচ পরিবারের কাছে দূত পাঠিয়েছিলেন, সে এতটুকু আশ্চর্য হয়নি। শুধুমাত্র শান্তির প্রস্তাবই করেননি ডন, সেই সঙ্গে নিউ ইয়র্কের পাঁচ পারিবারের একটি মিলন-সভার প্রস্তাবও করেছিলেন, সেই সভায় যুক্তরাষ্ট্রের সমস্ত পারিবারিক সংগঠনকে ডেকেছিলেন। যে-হেতু দেশের মধ্যে নিউ ইয়র্কের ম্যাফিয়া পরিবারগুলোই ছিল সব চাইতে প্রতাপশালী, সকলেই জানত যে তাদের মঙ্গলেই দেশের মঙ্গল।

প্রথমটা কারো কারো মনে সন্দেহ ছিল। ডন কর্লিয়নি কি ফাঁদ পাতবার তালে আছেন? শত্রুদের চোখে ধুলো দেবার চেষ্টা করছেন? ছেলের মৃত্যুর

প্রতিশোধ নেবার উদ্দেশ্যে কি পাইকারী হত্যার বন্দোবস্ত করছেন? কিন্তু অচিরেই ডন কর্লিয়নি স্পষ্ট করে বুঝিয়ে দিলেন যে এটি তাঁর আন্তরিক প্রচেষ্টা। শুধু যে সভাতে সমস্ত ম্যাফিয়া পরিবারকে ডাকলেন তাই নয়, লড়াইয়ের জন্য নিজেদের প্রস্তুত করবার, কিংবা মিত্রশক্তি সংগ্রহ করবার কোনো চেষ্টাই করলেন না। তারপর তাঁর শেষ অপ্রতিহার্য ব্যবস্থাও করলেন, যার ফলে ঐ সব অভিপ্রায়ের আন্তরিকতা এবং যাথার্থ প্রতিপন্ন হয়ে গেল এবং মহাসভায় সদস্যদের নিরাপত্তাও প্রতিষ্ঠিত হল। তিনি বোচ্চিচ্চিও পরিবারের সহযোগিতা চাইলেন।

এই বোচ্চিচ্চিও পরিবারের বিশেষত্ব হল এই যে সিসিলিতে এক সময় ওরা একটা ভয়ঙ্কর হিংস্র ম্যাফিয়া দল বলে পরিচিত হলেও, অ্যামেরিকায় এসে অবধি শান্তি-শৃঙ্খলা স্থাপনে সিদ্ধহস্ত হয়েছিল। একসময়ে যারা বুনো গোঁয়ার্তুমির সাহায্যে জীবিকা নির্বাহ করত, এখন তারা যাকে বলা যায় সাধু ও সৎ উপায়ে সংসার চালাত। তাদের একটিমাত্র বড় গুণ ছিল যে ওদের পারবারটা ছিল রক্তসম্পর্কের সুদৃঢ় ঘনিষ্ঠ পাশে আবদ্ধ। যে-সমাজে স্ত্রীর প্রতি বিশ্বস্ততার চাইতেও পরিবারের প্রতি বিশ্বস্ততার গুরুত্ব বেশি, তাদের মধ্যেও এই বোচ্চিচ্চিও পরিবারের একতা ছিল অদ্বিতীয়।

এক সময় বোচ্চিচ্চিও পরিবারে জ্যাঠতুতো খুড়তুতো ভাইদের নাতিদের সুদ্ধ ধরলে প্রায় দুশো মাথায় দাঁড়াত, তখন তারা দক্ষিণ সিসিলির একটা ছোট অংশের সমগ্র অর্থনীতি নিয়ন্ত্রিত করত। সে সময় ওদের গোটা পরিবারের আয়ের উৎস ছিল চার-পাঁচটি ময়দার কল, সেগুলোর মালিকানা সকলের হাতে সমানভাবে না থাকলেও পরিবারের কাউকেই খাওয়া, চাকরি আর খানিকটা নিরাপত্তার জন্য ভাবতে হত না। তার ওপর নিজেদের মধ্যে বিয়ে-থা হওয়াতে ওরা সকলে ঐক্যবদ্ধ হয়ে শত্রুপক্ষের সম্মুখীন হতে পারত।

সিসিলির ঐ অঞ্চলে ওদের সঙ্গে রেষারেষি করবার জন্য কাউকে ময়দার কল, কিংবা বাঁধ তৈরি করতে দেওয়া হত না, যাতে প্রতিযোগীরা জল না পায়, কিংবা ওদের বিক্রির আয়ে কেউ ভাগ না বসায়। একবার একজন প্রতিপত্তিশালী জমিদার শুধুমাত্র নিজের প্রয়োজন মেটাবার জন্য নিজের ময়দার কল করবার চেষ্টা করেছিল। কলটা পুড়িয়ে ফেলা হয়েছিল। তখন সে সেপাইদের আর উচ্চতর কর্তৃপক্ষের কাছে সাহায্য চেয়েছিল। তারা বোচ্চিচ্চিও পরিবারের তিনজনকে গ্রেপ্তার করেছিল। তাদের বিচার হবার আগেই জমিদারের বসতবাড়িতে মশালের আগুন ধরিয়ে দেওয়া হয়েছিল। অমনি নালিশ অভিযোগ তুলে নেওয়া হল। এর কয়েক মাস পরে, ইতালীয় সরকারের শ্রেষ্ঠ পদাধিকারীদের একজন সিসিলিতে এসে ঐ দ্বীপের বারোমেসে জলের অভাব মেটাবার জন্য প্রকাণ্ড একটা বাঁধ তৈরির পরিকল্পনা করেছিল। রোম থেকে স্থপতিরা এল জমি পর্যবেক্ষণ করবার জন্য; স্থানীয় অধিবাসীরা হাঁড়িমুখে তাদের দিকে তাকিয়ে

রইল, এরা সকলেই বোচ্চোচ্চিও পরিবারের লোক। বিশেষ ভাবে নির্মিত ব্যারাক-বাড়িতে পুলিসের লোকদের থাকার ব্যবস্থা হল ; প্রয়োজনীয় এলাকাটাকে জলে প্লাবিত করা হল।

সকলেই ভেবেছিল এবার বাঁধ তৈরি কেউ ঠেকাতে পারবে না, পালার্মোতে রসদ, মালমশলা, যন্ত্রপাতি জাহাজ থেকে নামানো হল। কিন্তু ঐ পর্যন্তই। বোচ্চিচ্চিওরা ইতিমধ্যে তাদের ম্যাফিয়া-নেতা বন্ধুদের সঙ্গে যোগাযোগ করে, তাদের কাছ থেকে সাহায্যের অঙ্গীকার আদায় করে রেখেছিল। ভারি ভারি যন্ত্রপাতি ধ্বংস করা হল, হালকা জিনিস চুরি গেল। ওদিকে ইতালীয় সংসদে ম্যাফিয়াদের প্রতিনিধিরা বাঁধের প্রস্তাবকারীদের বিরুদ্ধে আমলাতান্ত্রিক প্রতি-আক্রমণ চালাতে লাগল। কয়েক বছর ধরে এভাবে চলল, তারপর মুসোলিনি ক্ষমতাসীন হলেন। ডিক্টেটর মহাশয় নির্দেশ দিলেন বাঁধ তৈরি করতেই হবে। তবু করা হল না। মুসোলিনি জানতেন ম্যাফিয়ারা তাঁর শাসন-ব্যবস্থাকে বিপন্ন করবার চেষ্টা করবে, তাঁর রাজ্যে তাদের নিজেদের আধিপত্যের আলাদা একটা এলাকা সৃষ্টি করবে। একজন উচ্চপদস্থ পুলিস-কর্মচারীকে মুসোলিনি পূর্ণ ক্ষমতা দিলেন, সে লোকটিও সবাইকে জেলে পুরে, নতুবা শ্রম-দ্বীপে নির্বাসিত করে, সঙ্গে সঙ্গে সমস্যার সমাধান করে দিল। মাত্র কয়েক বছরের মধ্যে সে ম্যাফিয়াদের শিরদাঁড়া ভেঙে দিল, যাকেই ম্যাফিয়াদের সমর্থক বলে সন্দেহ হত তাকেই ইচ্ছামতো ধরে বন্দী করত। এই ভাবে বহু নির্দোষ পরিবারেরও সর্বনাশ হয়েছিল।

এই সীমাহীন ক্ষমতার বিরুদ্ধে জোর খাটানোটা বোচ্চিচ্চিওদের পক্ষে হঠকারিতা হয়েছিল। সশস্ত্র সংগ্রামে পুরুষদের অর্ধেকের প্রাণ গেছিল, বাকি অর্ধেককে দণ্ড দিয়ে দ্বীপান্তরিত করা হয়েছিল। মুষ্টিমেয় কয়েকজন বাকি ছিল ; তাদের জন্য বে-আইনী চোরা পথে, কানাডা পৌঁছে, জাহাজ থেকে পালিয়ে, অ্যামেরিকা যাবার বন্দোবস্ত করা হয়েছিল। কুড়িজন বহিরাগত ইতালীয়, নিউ ইয়র্কের অনতিদূরে, হাডসন ভ্যালির ছোট এক শহরে বসবাস শুরু করল। সেখানে সমাজের নিম্নতম স্তরের কাজ শুরু করে, ক্রমে নিজেদের উন্নতি করে, শেষকালে তারা একটা আবর্জনা সংগ্রহের ব্যবসার মালিক হল, তাদের নিজেদের কতকগুলো ট্রাকও ছিল। প্রতিযোগিতা করবার মতো কেউ না থাকাতে, তাদের অবস্থাও খুব ভালো হয়ে উঠল। প্রতিযোগিতা না থাকার কারণ হল, কেউ প্রতিযোগিতা করতে এলেই তাদের ট্রাক পুড়ে যেত, ভেঙে যেত। একজন গোঁয়ারগোবিন্দ লোক দাম কমিয়ে ব্যবসা হাতাবার চেষ্টা করেছিল, তাকে দেখা গেল নিজের সংগ্রহ করা আবর্জনার স্তূপের তলায় চাপা পড়ে দম আটকে মরে রয়েছে।

কিন্তু ক্রমে পুরুষদের সকলের বিয়ে হল—বলা বাহুল্য সিসিলীয় মেয়েদের সঙ্গে—তাদের ছেলেপিলে হল, তখন আবর্জনা সংগ্রহের ব্যবসার আয় দিয়ে

খাওয়া-পরা চলে গেলেও, অ্যামেরিকায় যে-সব উন্নত ধরনের জিনিস পাওয়া যেত, তার খরচ কুলোত না। কাজেই, বাড়তি উপায়ের উদ্দেশ্যে বোচ্চিচ্চিও পরিবার মধ্যস্থতা করে ও জামিন হয়ে, যুদ্ধরত ম্যাফিয়া পরিবারগুলোর মধ্যে শান্তিস্থাপনের সহায়ক হত।

এই বোচ্চিচ্চিও পরিবারের মধ্যে একটা নির্বুদ্ধিতার ভাব দেখা যেত, কিংবা সেটা ওদের আদিম স্বভাবও হতে পারে। সে যাই হোক, ওরা নিজেদের দুর্বলতা সম্বন্ধে সচেতন ছিল, ওরা জানত যে অন্যান্য ম্যাফিয়া পরিবারের সঙ্গে প্রতিযোগিতা করে, যে-সমস্ত ব্যবসাতে আরো বেশি বাস্তব বুদ্ধির দরকার—যেমন বেশ্যা-ব্যবসা, জুয়ো খেলা, মাদক-দ্রব্যের ব্যবসা, জনসাধারণকে ঠকিয়ে খাওয়া—সে সব গড়ে তোলা বা চালানো ওদের বুদ্ধিতে কুলিয়ে উঠবে না। ওদের ছিল স্পষ্ট কথা, ওরা টহলদার পুলিসের লোককে হয়তো কিছু দিয়ে খুশি করতে পারত, কিন্তু রাজনৈতিক দালালদের কাছে এগুতে পারত না। ওদের শুধু দুটি গুণ ছিল। ওদের সততা আর ওদের হিংস্রতা।

বোচ্চিচ্চিওরা কখনো মিথ্যা কথা বলত না, কখনো বিশ্বাসঘাতকতা করত না। ওসব করতে গেলে বড় বেশি জটিলতার মধ্যে পড়তে হয়। তাছাড়া বোচ্চিচ্চিওদের কোনো অনিষ্ট করলে তারা কখনো ভুলত না এবং শোধ তুলতে ছাড়ত না, তার জন্য যে দামই দিতে হোক না কেন। কাজেই, একেবারে আকস্মিকভাবে ওরা যে-ব্যবসাতে ঢুকে পড়েছিল, কালক্রমে তাতেই ওদের লাভ হত সব চাইত বেশি।

যদি যুদ্ধরত পরিবারগুলো বিবাদ মেটাবার ইচ্ছায় পরস্পরের সঙ্গে মিলিত হতে চাইত, তারা বোচ্চিচ্চিও পরিবারকেও খবর দিত। বোচ্চিচ্চিও পরিবারের কর্তা গিয়ে শান্তির প্রস্তাবের কথা পাড়তেন, জামিনের ব্যবস্থা করতেন। যেমন, মাইকেল যখন সলট্সোর সঙ্গে দেখা করতে গেছিল, মাইকেলের নিরাপত্তার জামিন হয়ে বোচ্চিচ্চিও পরিবারের একজন লোককে কর্লিয়নিদের কাছে বসিয়ে রাখা হয়েছিল, এই জামিনের টাকা দিয়েছিল সলট্সো। সলট্সো যদি মাইকেলকে মেরে ফেলত, তাহলে কর্লিয়নিরা ঐ জামিনের লোকটিকে মেরে ফেলত। সে ক্ষেত্রে, তাদের পরিবারের লোকের মৃত্যুর কারণ হবার জন্য বোচ্চিচ্চিওরা সলট্সোকে মেরে ফেলত। বোচ্চিচ্চিওদের মধ্যে একটা প্রবল আদিম ভাব থাকার দরুন তারা প্রতিশোধ নেবার পথে কোনো বাধা মানত না, কোনো শাস্তিকে ডরাত না। ওরা স্বচ্ছন্দে নিজেদের প্রাণ দিত; ওদের সঙ্গে যে বিশ্বাস-ঘাতকতা করত, তাকে কেউ রক্ষা করতে পারত না। বোচ্চিচ্চিওকে জামিন রাখা ছিল সম্পূর্ণ নিরাপদ বামার মত।

অতএব এই ক্ষেত্রে মধ্যস্থতা করবার জন্য ডন কর্লিয়নি বোচ্চিচ্চিওদের ডেকে এই বন্দোবস্ত করলেন যে শান্তি সভায় যে-সব পরিবারের নেতারা আসবেন, বোচ্চিচ্চিওরা তাঁদের প্রত্যেকের জামিন হবে। কাজেই ডন কর্লিয়নির

আন্তরিকতা সম্বন্ধে কোনো প্রশ্নই উঠল না। বিশ্বাসঘাতকতার কথার কোনো সম্ভাবনাই রইল না। শান্তি সভাটি হল বিয়েবাড়ির মতোই নিরাপদ।

জামিনের ব্যবস্থা হলে, ছোট একটা বাণিজ্যিক ব্যাঙ্কের ডিরেক্টরদের সভাঘরে পরিবারগুলির সভা বসল। ঐ ব্যাঙ্কের প্রেসিডেন্ট ডন কর্লিয়নির কাছে কোনো কারণে ঋণী ছিলেন, ডন কর্লিয়নি ঐ ব্যাঙ্কের কিছু শেয়ারের মালিকও ছিলেন, যদিও শেয়ারগুলো ব্যাঙ্কের প্রেসিডেন্টের নামেই ছিল। প্রেসিডেন্ট ডন কর্লিয়নিকে তাঁর শেয়ারের মালিকানার প্রমাণস্বরূপ একটা লিখিত দলিল দিতে চেয়েছিলেন, যাতে তাঁর প্রতি কোনো বিশ্বাসঘাতকতার সুযোগ না থাকে। প্রেসিডেন্টের কাছে সেই মুহূর্তটি বড় মূল্যবান। ডন কর্লিয়নি আঁতকে উঠেছিলেন, বলেছিলেন, "আপনাকে বিশ্বাস করে আমার সমস্ত সম্পত্তি দিয়ে দিতে পারি, আমার নিজের জীবন, আমার সন্তানদের মঙ্গল, সব দিতে পারি। আপনি আমাকে কখনো ঠকাতে পারেন, কিংবা আর কোনো ভাবে বিশ্বাসঘাতকতা করতে পারেন, এ আমি ভাবতেও পারি না। তাহলে আমার সমস্ত জগৎ, আমি মানবচরিত্র বিচার করতে পারি এই বিশ্বাস, সবই ধূলিসাৎ হয়ে যাবে। অবশ্য আমার নিজের লিখিত হিসাবপত্র আছে, যাতে হঠাৎ যদি আমার কিছু হয়, আমার ওয়ারিশরা জানতে পারবে যে আপনি অছি হয়ে ওদের কিছু সম্পত্তি রেখেছেন। কিন্তু এটা আমি জানি আমার ছেলেমেয়েদের অধিকার রক্ষা করবার জন্য আমি যদি এই পৃথিবীতে নাও থাকি, তবু আপনি তাদের বঞ্চিত করবেন না।"

ঐ ব্যাঙ্কের সভাপতি, সিসিলীয় না হয়েও, ভারি অনুভূতিশীল ছিলেন। ডনের কথার মর্ম অমনি বুঝে নিয়েছিলেন। এখন ধর্মবাপ কিছু অনুরোধ করলে, প্রেসিডেন্টের কাছে সেটা আদেশস্বরূপ, কাজেই একটা শনিবার সকালে, নিউ ইয়র্কের পাচ পরিবারের সুবিধার জন্য ব্যাঙ্কের পরিচালক মহলের সভাঘরটির বড় বড় চামড়া-বাঁধানো চেয়ারের আর একান্ত নির্জনতার ব্যবস্থা হয়েছিল।

ব্যাঙ্কের প্রহরীদের উর্দি পরে ছোট এক দল বাছাই-করা লোক নিরাপত্তার ভার নিয়েছিল। শনিবার সকালে দশটার সময়ে সভাঘরে লোক জমা হতে লাগল। নিউ ইয়র্কের পাঁচ পরিবার ছাড়া, দেশের চারদিক থেকে দশটা পরিবারের প্রতিনিধিরা এসেছিল, বাদ পড়েছিল শুধু শিকাগোর লোকরা; তারা ছিল ওদের জগতের কলঙ্কস্বরূপ। ওদের সভ্যতা শেখাবার চেষ্টাও বাকিরা ছেড়ে দিয়েছিল; এ-রকম একটা গুরুত্বপূর্ণ সমাবেশে তাদের ডাকার কোনো মানে হয় না, সকলেরই এই মত।

মদ পরিবেশনের জন্য একটা 'বার' খোলা হয়েছিল, 'বুফে' টেবিলে খাবার সাজানো ছিল। আলোচনা সভার প্রত্যেকটি সদস্যকে একজন করে সহকারী আনবার অনুমতি দেওয়া হয়েছিল। ডনদের বেশির ভাগই সহকারীরূপে তাঁদের কনসিলিওরিদের এনেছিলেন, তার ফলে ঘরে অপেক্ষাকৃত খুব অল্পই

কম-বয়সী লোক ছিল। তাদের মধ্যে টম হেগেন হল একজন এবং উপস্থিত ভদ্রলোকদের মধ্যে একমাত্র সে-ই সিসিলীয় নয়। সে সকলেরই কৌতূহলের পাত্র ছিল, যেন একটা অদ্ভুত কোনো জীব।

সৌজন্য কাকে বলে হেগেন জানত। সে কথাও বলছিল না, হাসছিলও না। রাজার প্রিয়পাত্র কোনো 'আর্ল' যে ভাবে রাজার পরিচর্যা করে, টম হেগেনও ঠিক সেই ভাবে তার মুনিবের পরিচর্যা করছিল; তাঁর জন্য শীতল পানীয় এনে দিচ্ছিল, তাঁর চুরুট ধরিয়ে দিচ্ছিল, তাঁর ছাইদানিটা ঠিক জায়গায় রাখছিল; সবটাই শ্রদ্ধার সঙ্গে, কিন্তু আজ্ঞানুবর্তী ভৃত্যের মতো নয়।

গাঢ় রঙের কাঠের প্যানেল দেওয়া দেয়ালে যাদের ছবি ঝুলছিল, একমাত্র হেগেনই তাদের পরিচয় জানত। দামী তেল-রঙে আঁকা অর্থনৈতিক জগতের স্বনামধন্য কয়েকজন লোকের প্রতিকৃতি। একটি ছিল ট্রেজারি সচিব হ্যামিলটনের ছবি। হেগেন মনে না করে পারল না যে একটা ব্যাঙ্ক ভবনে এ ধরনের শান্তিসভা বসছে জানলে হ্যামিলটন বোধ হয় খুশি হতেন। টাকাকড়ির আবহাওয়ার মতো শান্তিকর এবং নিছক যুক্তি-প্রয়োগের পক্ষে উৎসাহকর আর কি হতে পারে?

উপস্থিতির সময় সকাল সাড়ে নটা থেকে দশটা পর্যন্ত বিস্তৃত ছিল। এক দিক দিয়ে ডন কর্লিয়নিকে এই অনুষ্ঠানের গৃহস্বামী বলা চলত, যেহেতু এই শান্তি আলোচনার কথা তিনিই উত্থাপন করেছিলেন, এসেওছিলেন তিনিই সবার আগে, তাঁর বহুবিধ গুণের মধ্যে সময় নিষ্ঠা ছিল একটি। তাঁর পরেই এলেন কার্লো ট্রামন্টি, যুক্তরাষ্ট্রের দক্ষিণ অংশটাকে তিনি নিজের এলাকা বলে বেছে নিয়েছিলেন। আধাবয়সী মানুষটি, চোখে পড়বার মতো সুপুরুষ, সিসিলীয়র পক্ষে মাথায় খুব উঁচু, রোদে পোড়া গায়ের রঙ, নিখুঁত পোশাক-পরিচ্ছদ, কেশ-বিন্যাস। দেখে ইতালীয় মনে হত না, পত্রিকাতে যে সব কোটিপতিদের ছবি বেরুত, নিজেদের শখের 'ইয়াটে' আরাম করে বসে মাছ ধরছে, লোকটি বরং তাদের মতো দেখতে ছিলেন। ট্রামন্টি পরিবারের টাকা আসত জুয়োখেলা থেকে আর তাদের ডনকে দেখলে কেউ সন্দেহও করতে পারত না কি হিংস্র ভাবে সংগ্রাম করে, তাঁকে রাজ্যলাভ করতে হয়েছিল।

ছোট বেলায় সিসিলি থেকে এখানে চলে এসে, ফ্লরিডাতে বসবাস করতেন। সেইখানেই তিনি বড় হয়েছিলেন; দক্ষিণ অঞ্চলের ছোট শহরগুলোতে যারা রাজনীতি করত তাদের একটা সংগঠন ছিল, তারা জুয়োখেলা নিয়ন্ত্রণ করত, ট্রামন্টি তাদের একজন কর্মী ছিলেন। ভারি জবরদস্ত লোক সব, ওখানকার জবরদস্ত পুলিস কর্মচারীরা ওদের পৃষ্ঠপোষকতা করত, ওরা স্বপ্নেও ভাবতে পারেনি যে বিদেশ থেকে আগত আনকোরা কাঁচা এই ছোকরা তাদের পরাস্ত করতে পারবে। ওঁর ঐ হিংস্রতার জন্য ওরা প্রস্তুত ছিল না, তার সামনে ওরা দাঁড়াতেই পারেনি, কারণ ওদের মতে এত সামান্য লাভের জন্য এত বেশি

রক্তপাতের কোনো মানে হয় না। বেশি করে লাভের অংশ দিয়ে ট্রামণ্টি পুলিসের লোকদের দলে টেনেছিলেন; লালমুখো গুণ্ডাগুলোর একটুও কল্পনা-শক্তি ছিল না, এরা আবার সংগঠন চালাবে! ট্রামণ্টি এদের সমূলে উৎখাত করে দিলেন। কিউবার সঙ্গে, বাটিস্টা সরকারের সঙ্গে ট্রামণ্টিই সংযোগ স্থাপন করে, হাভানার সুখের নিবাসগুলোর যত জুয়োর আড্ডায় আর বেশ্যা বাড়িতে ট্রামণ্টি অঢেল টাকা ঢেলেছিলেন, যাতে অ্যামেরিকার জুয়াড়ীদের আকৃষ্ট করতে পারেন। এখন ট্রামণ্টি বহু লক্ষ ডলারের মালিক, মায়ামি বীচের সব চাইতে শৌখীন একটা হোটেলের অধিকারী।

সভাঘরে ট্রামণ্টি এলেন, পিছন পিছন এল তাঁরই মতো রোদে পোড়া এক কনসিলিওরি, এসেই ট্রামণ্টি ডন কর্লিয়নিকে বুকে জড়িয়ে ধরে, ডনের ছেলের মৃত্যুর জন্য শোক প্রকাশ করবার উদ্দেশ্যে, মুখে সমবেদনার ভাব দেখালেন।

অন্যান্য ডনরাও এসে পৌঁছতে লাগলেন। সকলেই সকলের চেনা, বহু বছরের দেখাশোনা, কখনো সামাজিক অনুষ্ঠানে, কখনো ব্যবসার ক্ষেত্রে। এঁরা সর্বদাই পরস্পরকে পেশাদারি সৌজন্য দেখাতেন এবং যখন বয়স আরো কম আর দেহ আরো হালকা ছিল তখন পরস্পরকে নানা ভাবে সাহায্যও করতেন। ট্রামণ্টির পর এলেন ডেট্রয়ট থেকে জোসেফ জালুচি। জালুচি পরিবার উপযুক্ত বেনামায় ও ছদ্মবেশ ধরে, ডেট্রয়ট অঞ্চলের একটা ঘোড়-দৌড়ের মাঠের মালিক ছিল। তাছাড়া জুয়োখেলারও একটা বড় অংশ তাদের ছিল। চাঁদমুখো, অমায়িক চেহারার জালুচি, ডেট্রয়টের শৌখীন গ্রোস্ পয়ণ্ট অঞ্চলে এক লাখ ডলার দামের এক বাড়িতে বাস করতেন। ওঁর এক ছেলের কোনো প্রাচীন খ্যাতনামা অ্যামেরিকান পরিবারে বিয়ে হয়েছিল। ডন কর্লিয়নির মতো জালুচিও ভারি কায়দাদুরস্ত। সিসিলীয় পরিবার পরিচালিত যতগুলো শহর ছিল, তার মধ্যে ডেট্রয়ট শহরে হিংসাত্মক ঘটনার সংখ্যা ছিল সব চাইতে কম। গত তিন বছরের মধ্যে মাত্র দু-জনকে প্রাণদণ্ড দেওয়া হয়েছিল। তিনি মাদক দ্রব্যের ব্যবসা সমর্থন করতেন না।

জালুচিও তাঁর কনসিলিওরিকে সঙ্গে করে এনেছিলেন, দুজনেই ডন কর্লিয়নির কাছে এসে তাঁকে আলিঙ্গন করলেন। জালুচির গলার স্বর অ্যামেরিকানদের মতো গম্‌গম্ করত, তাতে খুব সামান্য একটু টান ছিল। পোশাক-আষাকে তিনি প্রাচীনপন্থী, ব্যবসাদারের মতো হাবভাব, ওঁর অমায়িক সহৃদয়তাও তারই সামিল। তিনি ডন কর্লিয়নিকে বললেন, "শুধু আপনার ডাক শুনেই আমি এসেছি।" ডন কর্লিয়নি মাথা নিচু করে ধন্যবাদ জানালেন। সমর্থনের জন্য জালুচির ওপর তিনি নির্ভর করতে পারবেন।

এরপর যে দুজন ডন এলেন, তাঁরা পশ্চিম তীরের লোক। এক সঙ্গে এক মোটরেই এসেছিলেন তাঁরা, কাজকর্মও করতেন একই সঙ্গে। তাঁদের নাম ফ্র্যাঙ্ক ফ্যালকনি আর অ্যাণ্টনি মলিনারি; বাকি যাঁরা ঐ সভায় যোগ দিতে

এসেছিলেন, তাঁদের চাইতে এঁদের দুজনের বয়স কম, চল্লিশের কোঠার গোড়ার দিকে। ওঁদের পোশাক-পরিচ্ছদ অন্যদের চাইতে কম কেতাদুরস্ত, ধরন-ধারণে কিঞ্চিৎ হলিউডি কায়দা, যতটা হলেই চলে তার চাইতে একটু বেশি বন্ধুভাব। ফ্র্যাঙ্ক ফ্যাল্‌কনির হাতে ছিল চলচ্চিত্র শ্রমিক সঙ্ঘগুলো, তাছাড়া স্টুডিওর জুয়োখেলা আর একটা বেশ্যা চালানের সংগঠন, সেখান থেকে সুদূর পশ্চিমের গণিকালয়ে বেশ্যা সরবরাহ করা হত। কোনো ডনের পক্ষে 'শো বিজ্‌'-এ জড়িয়ে পড়া সম্ভব ছিল না; 'শো বিজ্‌' হল নাচ-গান-অভিনয় ইত্যাদি। তবু ফ্যাল্‌কনির সে দিকে একটু শখ ছিল। সুতরাং অন্যান্য ডনরা তাঁকে বিশ্বাস করতেন না।

অ্যান্টনি মলিনারি স্যান ফ্রান্সিস্কোর তীরভূমি পরিচালনা করতেন, খেলা-ধুলো সংক্রান্ত জুয়োখেলাতে তাঁর খুব প্রতিপত্তি ছিল। ইতালীয় জেলে বংশের ছেলে, স্যান ফ্রান্সিস্কোর সব চাইতে উৎকৃষ্ট 'সী-ফুড রেস্তোরাঁ'র মালিক, সেখানে সমুদ্রজাত নানা রকম উপাদেয় ভোজ্য ছাড়া কিছু পরিবেশন করা হত না। লোকে বলত ঐ রেস্তোরাঁ নিয়ে লোকটার এত বেশি গর্ব ছিল যে সেখানে এত কম দামে এত ভালো খাবার দেওয়া হত যে ব্যবসাটা লোকসানে চলত। পেশাদারি জুয়াড়ীর মতো ভাবলেশশূন্য মুখ; তার ওপর সকলে জানত যে মেক্সিকোর সীমান্তের ওপার থেকে আর পূর্ব সাগরের অলিগলি দিয়ে যে সব জাহাজ যাতায়াত করত, তাদের কাছ থেকে নিয়ে মলিনারি কিছু মাদক দ্রব্যের চোরা কারবারও করতেন। এঁদের সহকারীদের বয়স কম, বলিষ্ঠ গড়ন, দেখেই বোঝা যাচ্ছিল সহকারীটারী নয়, স্রেফ দেহরক্ষী, অবশ্য এ ধরনের সভায় বন্দুক নিয়ে আসবার সাহস ওদেরও ছিল না। সবাই জানত যে এই দেহরক্ষীরা 'কারাতে' জানত। তাই শুনে অন্য ডনদের হাসি পেল, ক্যালি-ফর্নিয়ার ডনরা যদি পোপের আশীর্বাদী মাদুলীও বেঁধে আসতেন, তার চাইতে একটুও বেশি শঙ্কিত হতেন না। যদিও একটা লক্ষণীয় বিষয় হল যে এঁদের মধ্যে কেউ কেউ অত্যন্ত ধার্মিক ছিলেন, ভগবানে বিশ্বাস করতেন।

তারপর এলেন বস্টনের পরিবারের প্রতিনিধি। একমাত্র এঁকেই বাকিরা কেউ শ্রদ্ধা করতেন না। তাঁর নিজের লোকদের সঙ্গে ন্যায় ব্যবহার করেন না বলে তাঁর দুর্নাম ছিল, তাদের নির্মমভাবে ঠকাতেন। তাও ক্ষমা করা যেত, প্রত্যেক মানুষের লোভের মাত্রা আলাদা। যেটা ক্ষমা করা যেত না সেটা হল নিজের এলাকার শান্তি-শৃঙ্খলা তিনি রক্ষা করতে পারতেন না। ঐ বস্টন অঞ্চলে বড় বেশি খুন, ক্ষমতা নিয়ে বড় বেশি নিচ ঝগড়াঝাঁটি, বড় বেশি স্বাধীন অননুমোদিত ক্রিয়াকলাপ, বড় বেশি বেয়াড়াভাবে আইন ভঙ্গ করা। শিকাগোর ম্যাফিয়ারা যদি বুনো জংলি হয়ে থাকে, বস্টনের লোকগুলো তাহলে অমার্জিত অসভ্য বর্বর; স্রেফ গুণ্ডা। বস্টনের ডনের নাম ছিল ডমেনিক পাঞ্জা। বেঁটে, গাঁট্টাগোঁট্টা; একজন ডনের ভাষায় স্রেফ একটা চোরের মতো দেখতে।

ক্লীভল্যাণ্ডের সঙ্ঘটিই বোধহয় যুক্তরাষ্ট্রের সব চাইতে ক্ষমতাশালী নিছক জুয়োখেলার সংগঠন। তাদের প্রতিনিধি হলেন সূক্ষ্ম অনুভবনশীল চেহারার একজন প্রৌঢ়, চোখ মুখ বসে গেছে, সাদা ধবধবে চুল। ওঁর সামনে কিছু না বললেও, পিছনে সবাই ওঁকে বলত 'ইহুদী', তার কারণ সিসিলীয় লোক না রেখে, নিজেকে ইহুদী দিয়ে ঘিরে রাখতেন। এমন কি লোকে এত দূরও বলত যে যদি সাহসে কুলোত তাহলে উনি কনসিলিওরির পদেও একজন ইহুদীকেই বহাল করতেন। মোট কথা হেগেনের জন্য ডন কর্লিয়নির পরিবারকে যেমন বলা হত 'আইরিশ দঙ্গল', তেমনি আরো যুক্তিযুক্ত কারণে ডন ভিনসেণ্ট ফরলেঞ্জার পরিবারকে বলা হত 'ইহুদী পরিবার'। তবে তাঁর সংগঠনটি অতি দক্ষ-ভাবে পরিচালিত ছিল। ডনের মুখের ঐ সূক্ষ্ম চেহারা সত্ত্বেও, রক্ত দেখে তিনি কখনো মূর্ছা গেছেন বলে শোনা যায়নি। তাঁর ঐ মখমলের রাষ্ট্রনৈতিক দস্তানার ভিতরে ছিল প্রচণ্ড লৌহমুষ্টি।

নিউ ইয়র্কের পাঁচ পরিবারের প্রতিনিধিরা এলেন সবার শেষে; টম হেগেন অমনি লক্ষ্য করল মফঃস্বল থেকে আগত ঐ সব পাড়াগেঁয়ে নেতাদের চাইতে এঁদের কত বেশি ব্যক্তিত্বের জোর, কত বেশি শ্রদ্ধা করবার মতো চেহারা। প্রথম কথা হল, নিউ ইয়র্কের পাঁচজন ডন প্রাচীন সিসিলীয় ঐতিহ্যের অনুগামী ছিলেন, 'পেট-ওয়ালা মানুষ তাঁরা', অর্থাৎ আলঙ্কারিক ভাষায় বলা হচ্ছে তাঁদের যেমন প্রতাপ তেমনি সাহস, আর বাস্তব ভাষাতেও বলা হচ্ছে গায়ে-পায়ে মাংস ছিল তাঁদের; সত্য কথা বলতে কি, সিসিলীতে ঐ দুটি বৈশিষ্ট্যকে এক সঙ্গেই দেখা যেত। নিউ ইয়র্কের পাঁচজন ডনের শক্ত মেদবহুল চেহারা, সিংহের মতো বিশাল মাথা, বৃহদাকার মুখাবয়ব, মাংসল রাজকীয় নাক, পুরু ঠোঁট, ভারি গালে ভাঁজ পড়া। খুব একটা কায়দাদুরস্ত ভাবে সাজগোজ করেননি, চোস্ত ভাবে পেউরি হননি; তাঁদের দেখলেই মনে হত শৌখীনতা-বর্জিত কাজের মানুষ, এঁদের বাজে জিনিসের সময় নেই।

এঁদের মধ্যে ছিলেন অ্যাণ্টনি স্ট্রাচি, নিউ জার্সির দিকটা ছিল এঁর হাতে আর ম্যানহাটানের পশ্চিম ঘাটার জাহাজি কারবার। জার্সির জুয়োর ব্যবসা ইনি চালাতেন, ডেমক্র্যাট রাজনীতি দলের সঙ্গে তাঁর ভারি দহরম-মহরম। তাঁর একপাল মালবাহী ট্রাক ছিল, তার থেকে তাঁর লক্ষ লক্ষ ডলার আয় হত, তার প্রধান কারণ হল ট্রাকগুলোতে বে-আইনী রকমের বেশি মাল চাপানো হত, অথচ ওজন ইন্সপেক্টররা কেউ সেগুলোকে থামাতে, কিংবা জরিমানা করতে পারত না। এই ট্রাকগুলোর সাহায্যে রাজপথ ভেঙে তচনচ হয়ে যেত, তখন অ্যাণ্টনি স্ট্রাচির রাস্তা মেরামতের কারখানা মোটা মোটা সরকারি কনট্র্যাক্ট পেত, তারপর তারা এসে রাস্তা সারিয়ে দিয়ে যেত। এ ধরনের ব্যবসার কথা শুনতেও ভালো লাগে, এক ব্যবসার ভিতর থেকে কেমন আরেক ব্যবসা তৈরি হয়ে যাচ্ছে। স্ট্রাচিও সেকেলে ধরনের ছিলেন, বেশ্যা-ব্যবসা তিনি কখনো

ছুঁতেন না, কিন্তু জাহাজ ঘাটার কারবার চালাতেন বলে মাদক দ্রব্যের ব্যবসা পরিহার করতে পারতেন না। কর্লিয়নিদের বিপক্ষে যে পাঁচটি পরিবার দাঁড়িয়েছিল, তার মধ্যে এঁর দলটারই ছিল সব চাইতে কম ক্ষমতা, কিন্তু ইনিই ছিলেন সব চাইতে বন্ধুভাবাপন্ন।

যে ম্যাফিয়া পরিবার নিউ ইয়র্ক রাজ্যের উত্তরাংশে আধিপত্য করত, তারা ক্যানাডা' থেকে বহিরাগত ইতালীয়দের বে-আইনীভাবে যুক্তরাষ্ট্রে প্রবেশ করবার ব্যবস্থা করত, ওদিককার সমস্ত জুয়োর ব্যবসা তাদের হাতে ছিল, ঘোড়দৌড়ের মাঠের লাইসেন্স ব্যাপারেও তাদের 'ভিটো' ছিল। এদের নেতার নাম ছিল ওটিলিও কুনিও। লোকটাকে দেখলে মন গলে যেত, গ্রাম্য ময়রার মতো গোলগাল হাসিখুশি মুখ, তাঁর ন্যায্য ব্যবসা ছিল বৃহৎ একটা দুধের কারবার। কুনিও ছেলেপুলে ভালোবাসতেন, সর্বদা পকেট ভরে লজেঞ্চুস নিয়ে ঘুরতেন, নিজের নাতিনাতনিদের আর বন্ধুবান্ধবদের ছোট ছেলেমেয়েদের খুশি করবার আশায়। মাথায় থাকত গোল একটা ফিডরা টুপি, মহিলাদের রোদ ঠেকাবার টুপির মতো তার কানাটা সর্বদা নামানো থাকত। এমনিতেই মুখখানা চাঁদের মতো গোল, তার ওপর ঐ টুপিটার জন্য মুখটাকে আরো চওড়া দেখাত, ঠিক যেন একটা আমুদে মুখোশের মতো। যে কয়েকজন ডন কখনো গ্রেপ্তার হননি, ইনি তাঁদের একজন, এঁর আসল কীর্তিকলাপ কেউ সন্দেহও করত না। এমনি তাঁর প্রতিষ্ঠা ছিল যে এক সময় তিনি বাস্তু বিভাগের সদস্য ছিলেন, নিউ ইয়র্ক রাজ্যের চেম্বার অফ কমার্স তাঁকে সে বছরের শ্রেষ্ঠ ব্যবসায়ী বলে সম্মানিত করেছিল।

টাটাগ্লিয়া পরিবারের সঙ্গে সব চাইতে ঘনিষ্ঠতা ছিল ডন এমিলিও বার্জিনির। ইনি ব্রুকলিনের আর কুইন্সের কিছু কিছু জুয়োখেলার পরিচালনা করতেন। কিছু বেশ্যা-ব্যবসাও ছিল ওঁর। গুণ্ডার দল ছিল। স্টেটন আইল্যাণ্ডে এঁর সম্পূর্ণ আধিপত্য। ব্রঙ্ক্‌স্ আর ওয়েস্ট চেস্টারের খেলাধুলো সংক্রান্ত বাজিরও ব্যাপারে এঁর কিছু হাত ছিল। মাদক-ব্যবসাতে জড়িত ছিলেন। ক্লীভল্যাণ্ড আর পশ্চিম তীরের সঙ্গে ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল; তাছাড়া যে কপিতয় ব্যক্তি এতটা বিচক্ষণ ছিলেন যে লাস ভেগাস, রিনো আর নেভাডার শহরাঞ্চলেও নজর দিতেন, তিনি তাঁদের একজন। মায়ামি বীচের আর কিউবার সঙ্গে তাঁর কারবার ছিল। নিউ ইয়র্ক শহরে, তথা গোটা দেশে, কর্লিয়নি পরিবারের পরেই এঁর স্থান ছিল। সিসিলি পর্যন্ত এঁর প্রতিপত্তি প্রসারিত ছিল। যেখানে যত বে-আইনী ব্যাপার চলত, সবগুলোতে এঁর হাত ছিল। এমন কি লোকে বলত ওয়াল্ স্ট্রীটও ইনি একটুখানি পা রাখার জায়গা করে নিয়েছিলেন। যুদ্ধের শুরু থেকেই ইনি অর্থবল আর পৃষ্ঠপোষকতা দিয়ে টাটাগ্লিয়া পরিবারকে সমর্থন করে এসেছিলেন।

তাঁর এই উচ্চাভিলাষ ছিল যে একদিন তিনি আমেরিকার সব চাইতে ক্ষমতাশালী আর শ্রদ্ধাভাজন ম্যাফিয়া বলে স্বীকৃতি পেয়ে ডন কর্লিয়নিকে

পদচ্যুত করবেন এবং কর্লিয়নি সাম্রাজ্যের খানিকটাকে হস্তগত করবেন। তাঁর প্রকৃতিটা অনেকটা ডন কর্লিয়নির মতোই ছিল, তবে ইনি ছিলেন আরো আধুনিক, আরো কেতাদুরস্ত, আরো ব্যবসা-বুদ্ধিসম্পন্ন। এঁকে কেউ 'বুড়ো গুঁফো সরদার' বলে উল্লেখ করত না; যে-সব আরো আধুনিক, আরো অল্প-বয়স্ক, আরো দুঃসাহসিক নেতারা উন্নতির দিকে ক্রমে অগ্রসর হচ্ছিল, তারা ওঁর ওপর আস্থা রাখত। তাঁর প্রচণ্ড ব্যক্তিত্ব ছিল, কিন্তু তাতে উত্তাপ ছিল না, ডন কর্লিয়নির মতো সহৃদয়তা ছিল না, তবে সেই মুহূর্তে ঐ দলের মধ্যে এঁকেই লোকে সব চাইতে খাতির করত।

সবার শেষে এসে পৌছলেন টাটাগ্লিয়া পরিবারের কর্তা, ডন ফিলিপ টাটাগ্লিয়া। এঁদের পরিবারই সলট্সোকে সমর্থন করে কর্লিয়নিদের ক্ষমতাকে সমরে ডাক দিয়েছিল এবং আরেকটু হলেই কৃতকার্যও হত। কিন্তু আশ্চর্যের বিষয় হল যে বাকিরা সকলেই এঁকে একটু তাচ্ছিল্য করতেন। একটা কথা হল, ইনি সলট্সোর বশ্যতা মেনে নিয়েছিলেন; সত্যি কথা বলতে কি, চতুর তুর্ক এঁকে নাকে দড়ি দিয়ে ঘোরাত। উপস্থিত হট্টগোল, এই যে ঝামেলা যার জন্য নিউ ইয়র্কের সমস্ত ম্যাফিয়া পরিবারের প্রাত্যহিক ব্যবসা-বাণিজ্যের কাজ ক্ষতিগ্রস্ত হচ্ছিল, এই সমস্তর জন্য বাকিরা এঁকেই দায়ী করছিলেন। তাছাড়া লোকটার ষাট বছর বয়স, অথচ শখের অন্ত নেই এবং ভারি লম্পট। নিজের এই সব দুর্বলতার প্রশ্রয় দেবার যথেষ্ট সুযোগও পেতেন।

তার কারণ টাটাগ্লিয়া পরিবার মেয়েমানুষের ব্যবসা করত। এদের প্রধান কারবারই ছিল বেশ্যাগিরি। তাছাড়া যুক্তরাষ্ট্রের বেশির ভাগ নাইট-ক্লাব এদের হাতে ছিল, দেশের যে কোনো অঞ্চলে এরা যে-কোনো প্রতিভাসম্পন্ন ব্যক্তিকে প্রতিষ্ঠিত করে দিতে পারত। সম্ভাবনাময় গাইয়ে কিংবা ভাঁড়ামির ওস্তাদদের আয়ত্ত করবার জন্য গায়ের জোর খাটাতে ফিলিপ টাটাগ্লিয়ার বাধত না, রেকর্ডের কারবারেও তিনি হস্তক্ষেপ করতেন। তবে ওঁদের পারিবারিক আয়ের প্রধান উৎস ছিল বেশ্যাগিরি।

অন্যদের কাছে ওঁর চরিত্রটা ছিল অপ্রীতিকর। সব সময় নাকী-কান্না কাঁদতেন, পারিবারিক ব্যবসাটার কি ভীষণ খরচ এই সব বলতেন। ধোপার বিল আছে, রাশি রাশি তোয়ালে দরকার হয়, তাতে লাভের টাকা খেয়ে যায়— যদিও যে কোম্পানি কাপড় কেচে দিত, উনিই ছিলেন সেটারও মালিক। মেয়েগুলোও কুঁড়ে, তাদের বিশ্বাস করা যায় না, কে কখন কেটে পড়ে, আত্ম-হত্যা করে। দালালগুলো বিশ্বাসঘাতক, অসৎ, মালিকের প্রতি এতটুকু আনুগত্য নেই। কাজ করবার ভালো লোক পাওয়া দায়। সিসিলীয় ছোকরা-গুলো এ ধরনের কাজ দেখলে নাক সিঁটকায়, তাদের ধারণা মেয়েমানুষ নিয়ে ব্যবসা করলে, কিংবা তাদের গালাগালি করলে বুঝি অধর্ম হয়। অথচ ব্যাটারা কোটের বুকে ঈস্টারের তালপাতার সাজের ক্রুশ ঝুলিয়ে, দিব্যি গান গাইতে

গাইতে মানুষের গলা কাটে। এইভাবে বকে যেতেন ফিলিপ টাটাগ্লিয়া, শ্রোতাদের না ছিল সহানুভূতি, না ছিল শ্রদ্ধা। ওঁর সব চাইতে রাগ ছিল কর্তৃপক্ষের ওপর, ওঁর নাইট-ক্লাবের আর নাচশালার মদের লাইসেন্স যারা ইচ্ছামতো দিতে-নিতে পারত। উনি বলতেন সরকারী শীল মোহরের চোর মালিকদের উদ্দেশ্যে উনি যত টাকা ঢেলেছেন, তার সাহায্যে উনি ওয়াল্ স্ট্রীটের চাইতেও বেশি লক্ষপতি তৈরি করেছেন।

অথচ এটা বড়ই অদ্ভুত যে কর্লিয়নিদের সঙ্গে লড়াইতে প্রায় জয়ী হয়েও তিনি যথাযোগ্য খাতির পাননি। অন্য ডনরা জানতেন টাটাগ্লিয়ার শক্তি গোড়ায় সলট্সোর কাছ থেকে, পরে বার্জিনির কাছ থেকে ধার করা। তাছাড়া কর্লিয়নিদের অতর্কিতে আক্রমণ করেও জয়লাভ অসম্পূর্ণ থাকার ব্যাপারটাও তাঁর বিরুদ্ধে সাক্ষ্যস্বরূপ। আরেকটু দক্ষতা থাকলে, বর্তমান গোলমেলে অবস্থাটা এড়িয়ে যাওয়া যেত। ডন কর্লিয়নির মৃত্যু হলেই লড়াইটাও থেমে যেত।

পরস্পরের সঙ্গে সংগ্রাম করতে গিয়ে দুজনেই ছেলে হারিয়েছেন, সে-ক্ষেত্রে ডন কর্লিয়নি আর ফিলিপ টাটাগ্লিয়া যে শুধু একটু মাথা নেড়ে পরস্পরের উপস্থিতিকে স্বীকৃতি দেবেন, সেটা স্বাভাবিক। ডন কর্লিয়নি ছিলেন সকলের দৃষ্টির লক্ষ্যস্থল, আঘাত আর বিফলতা তাঁর দেহে কতখানি অবসন্নতার ছাপ রেখে গেছে, সে-বিষয়ে সকলেরই কৌতূহল। এই ভেবে সকলে বিস্মিত হয়েছিল যে প্রিয় পুত্রের মৃত্যুর পর ডন কর্লিয়নি কেন শান্তির প্রস্তাব করছেন। এ তো পরাজয় স্বীকারের সামিল, এর ফলে তাঁর ক্ষমতা কমে যাবে। যাই হোক, শীঘ্রই সব জানা যাবে।

সকলকে অভিবাদন করা হল, পানীয় দেওয়া হল, এইভাবে আরো প্রায় আধ ঘণ্টা কেটে গেলে পর পালিশ করা আখরোট-কাঠের টেবিলে, ডন কর্লিয়নি তাঁর আসন নিলেন। ডনের বাঁ দিকে একটা চেয়ার একটু পিছনে সরিয়ে নিয়ে, টম হেগেন বসল, যাতে অনধিকার প্রবেশ করা না হয়। অন্য ডনরা ইঙ্গিত পেয়ে টেবিলে গিয়ে বসলেন। সহকারীরা তাঁদের পিছনে বসল। কনসিলিওরিরা একটু এগিয়ে এল, যাতে দরকার হলে উপদেশ দিতে পারে।

প্রথমে ডন কর্লিয়নি কথা বললেন, এমন ভাবে বললেন যেন কিছু হয়নি। যেন তিনি মর্মান্তিক আঘাত পাননি, বড় ছেলে মারা যায়নি, সাম্রাজ্য তচনচ হয়নি, নিজের পরিবার বিক্ষিপ্ত হয়নি, মলিনারি পরিবারের রক্ষণাবেক্ষণে ফ্রেডি পশ্চিমে চলে যায়নি, মাইকেল সিসিলির বাদাড়ে লুকিয়ে নেই। বলা বাহুল্য, ডন কর্লিয়নি সিসিলির ভাষাতেই কথা কইলেন।

ডন কর্লিয়নি বললেন, "আপনারা এসেছেন বলে আমি সকলকে ধন্যবাদ জানাচ্ছি। আমি মনে করি আজ এসে আপনারা আমাকে ব্যক্তিগতভাবে অনুগ্রহ করেছেন, সেজন্য আমি আপনাদের প্রত্যেকের কাছে ঋণী। সুতরাং

শুরুতেই আমি বলে রাখছি আমি কারো সঙ্গে ঝগড়া করতেও আসিনি, কারো মত বদলাতেও আসিনি; আমি শুধু একটু যুক্তি প্রদর্শন করতে চাই আর নিজে যুক্তি ভালোবাসি বলে আজ এখান থেকে আমরা সকলে যাতে বন্ধুভাবে বিদায় নিতে পারি, তার জন্য যথাসাধ্য চেষ্টা করতে চাই। এ বিষয়ে আমি আপনাদের কথা দিতে পারি, আপনাদের মধ্যে কেউ কেউ আমাকে চেনেন, তাঁরা জানেন যে আমি লঘুভাবে কখনো কথা দিই না। সে যাই হোক, এখন কাজের কথায় আসা যাক। এখানে যারা সমবেত হয়েছি তারা সকলেই সজ্জন, আমরা তো আর উকিল নই যে সকলে সকলের কাছে প্রতিশ্রুতি দেব।"

এই বলে ডন থামলেন। কেউ কোনো কথা বললেন না। কেউ চুরুট ফুঁকতে, কেউ গেলাসে চুমুক দিতে লাগলেন। এঁরা সকলেই উত্তম শ্রোতা, ধৈর্য ধরে কথা শোনেন। এঁদের সকলের আরেকটা গুণও ছিল। এঁদের মতো মানুষ খুব বিরল, এঁরা কেউ সংগঠিত সমাজের অনুশাসন মানতে রাজী ছিলেন না, এঁরা অন্য মানুষের আধিপত্য স্বীকার করতেন না। এঁরা স্বেচ্ছায় না করলে, কোনো শক্তি কিংবা কোনো মরণশীল মানুষ এঁদের দিয়ে বশ্যতা স্বীকার করাতে পারত না। এঁরা চাতুরির সাহায্যে, খুনের সাহায্যে নিজেদের স্বাধীন ইচ্ছা সংরক্ষণ করতেন। একমাত্র মৃত্যুর সামনে এঁদের স্বাধীন ইচ্ছা নতি স্বীকার করত। কিংবা চরম যুক্তির সামনে।

ডন কর্লিয়নি দীর্ঘনিশ্বাস ফেললেন, তারপর বক্তার যোগ্য ভাষায় জিজ্ঞাসা করলেন, "ব্যাপার এতদূর গড়াল কি করে? সে কথা থাক। অনেক নির্বুদ্ধিতা হয়ে গিয়েছে। শোচনীয়ভাবে, মিছিমিছি। তবু আমি যে-ভাবে বিষয়টাকে দেখেছি, সেটুকু বলি।"

আবার থামলেন ডন, তাঁর পক্ষের বিবৃতি শুনতে কারো যদি আপত্তি থাকে। তারপর শুরু করলেন:

"ভগবানকে ধন্যবাদ জানাই যে আমার স্বাস্থ্য আবার আগের মতো হয়েছে, হয়তো ব্যাপারটা মিটিয়ে ফেলতে আমি সাহায্য করতে পারব। আমার ছেলে হয়তো বড় বেশি হঠকারি, বড় বেশি গোঁয়ার ছিল। সেটা আমি অস্বীকার করি না। সে যাই হোক, আমি শুধু এইটুকু বলতে চাই যে সলট্সো আমার কাছে একটা ব্যবসার প্রস্তাব এনে, আমার টাকা আর পৃষ্ঠপোষকতা চেয়েছিল। বলেছিল এ ব্যাপারে টাটাগ্লিয়া পরিবারও জড়িত আছে। ব্যবসাটা মাদক-দ্রব্যের, আমার তাতে কোনো উৎসাহ নেই। আমি চুপচাপ থাকতে ভালো-বাসি, ও-সব প্রচেষ্টাতে অনেক রকম ঝামেলা, সে আমার পছন্দ নয়। সলট্সোর আর টাটাগ্লিয়া পরিবারকে আমার শ্রদ্ধা জানিয়ে, তাকে আমি এ-সব কথাই বুঝিয়ে বলেছিলাম। সৌজন্য সহকারেই অস্বীকৃতি জানিয়েছিলাম। বলেছিলাম তার ব্যবসা আর আমার ব্যবসার মধ্যে কোনো বিরোধ নেই, সে ঐভাবে টাকা রোজগার করলে আমার কোনো আপত্তিও নেই। সে কিন্তু

কথাটা ভালোভাবে না নিয়ে, আমাদের সকলের শিরে সর্বনাশ ডেকে আনল। এই তো জীবন। এখানে যাঁরা এসেছেন, প্রত্যেকেই নিজের নিজের দুঃখের কথা বলতে পারেন। আমার সে উদ্দেশ্য নয়।"

এই অবধি বলে, ডন কর্লিয়নি থামলেন, হেগেনকে ইশারা করে কিছু ঠাণ্ডা পানীয় আনতে বললেন, হেগেন তাড়াতাড়ি পানীয় এনে দিল।

ঠোঁট ভিজিয়ে নিয়ে ডন কর্লিয়নি বললেন, "আমি শান্তি স্থাপন করতে রাজী আছি। টাটাগ্লিয়ার একটি ছেলে গেছে, আমারও একটি ছেলে গেছে। শোধবোধ হয়ে গেছে। সবাই যদি অকারণে মনে মনে বিদ্বেষ পুষে রাখত, তাহলে পৃথিবীটার কি দশা হত? এই হল সিসিলির অভিশাপ; সেখানকার লোকেরা প্রতিশোধ নিতে এত ব্যস্ত থাকে যে স্ত্রী-পুত্র-পরিবারের মুখে একটু রুটি দেবার পয়সা রোজগার করার সময় পায় না। এ সব হল মূঢ়তা। কাজেই আমি বলি, আগে যেমন ছিল, সেইভাবেই সব থাকুক। আমার ছেলেকে কে ধরিয়ে দিল, কে মারল, তা জানবার আমি চেষ্টাও করিনি। তাতে যদি শান্তি আসে, তাহলে চেষ্টা করবও না। আমার এক ছেলে বাড়ি ফিরে আসতে পারছে না, আমি আপনাদের কাছ থেকে প্রতিশ্রুতি চাই যে যখন আমি তার নিরাপদে ফিরে আসার ব্যবস্থা করব, তখন কেউ বাধা দেবেন না, কর্তৃপক্ষের কাছ থেকে কোনো বিপদের সম্ভাবনা থাকবে না। এই প্রতিশ্রুতি পেলে, আমরা অন্য বিষয়ে আলোচনা করতে পারব, তাতে আমাদের সকলেরই সুবিধা হবে, লাভও হবে।" হাত দিয়ে কেমন একটা আবেগের আর বিনয়ের ইঙ্গিত করে, ডন কর্লিয়নি বললেন, "এইটুকুই আমি বলতে চাই।"

চমৎকার বললেন। এ তো সেই আগেকার ডন কর্লিয়নি। ইনি যুক্তি মেনে চলেন। অন্যের সুবিধার জন্য মত বদলান। কোমল কথাবার্তা। কিন্তু উপস্থিত সকলেই লক্ষ্য করেছিল যে তিনি ভালো স্বাস্থ্যের দাবি করলেন, অর্থাৎ কর্লিয়নি পরিবারের নানান দুর্ভাগ্য সত্ত্বেও তাঁকে হেয় জ্ঞান করা চলবে না। এও দ্রষ্টব্য ছিল যে ডন কর্লিয়নি বললেন আগে শান্তির প্রস্তাবটি পাকা না হওয়া পর্যন্ত, অন্যান্য বিষয়ে আলোচনা করে লাভ নেই। এও দ্রষ্টব্য যে তিনি পূর্বাবস্থায় ফিরে যেতে চান, অর্থাৎ বিগত একটা বছরে নানান বিপর্যয় ভোগ করা সত্ত্বেও, তাঁর কোনো ক্ষতি হবে না।

সে যাই হোক, ডন কর্লিয়নির কথার উত্তর দিলেন এমিলিও বার্জিনি, টাটাগ্লিয়া নয়। তিনি সংক্ষেপে বক্তব্য বিষয় সোজা পেশ করলেন, অবশ্য অভদ্র বা অপমানকর কিছু বললেন না।

বার্জিনি বললেন, "আপনি যা বললেন সে সবই সত্যি বটে, কিন্তু তাছাড়া আরো কথা আছে। ডন কর্লিয়নি বড়ই বিনয়ী। আসল ব্যাপার হল ডন কর্লিয়নির সাহায্য না পেলে সলট্সোর আর টাটাগ্লিয়াদের পক্ষে তাদের নতুন ব্যবসা চালানো সম্ভব নয়। এমন কি তাঁর অস্বীকৃতি মানেই তাদের ক্ষতি।

সেটা অবশ্য তাঁর দোষ নয়। মোদ্দা কথা হল, যে-সব বিচারকরা আর রাজনীতিবিদ্‌রা ডন কর্লিয়নির কাছ থেকে অনুগ্রহ নিতে রাজী আছেন, এমন কি নেশার ওষুধপত্র সংক্রান্ত ব্যাপারেও, তাঁরাই কিন্তু মাদকদ্রব্যের বেলা অন্য কারো দ্বারা প্রভাবিত হতে প্রস্তুত নন। সলট্‌সোর লোকদের সঙ্গে কর্তৃপক্ষ নরম ব্যবহার করবে, এই আশ্বাস না পেলে, সে-ই বা কি করে কাজ করত? এ তো আমরা সবাই জানি। নইলে আমরা সকলেই গরীব হয়ে যেতাম। আজকাল শাস্তির গুরুত্বও বাড়িয়ে দেওয়া হয়েছে। মাদকদ্রব্য চালাতে গিয়ে আমাদের কোনো লোক যদি ধরা পড়ে, তাহলে বিচারকরা আর অভিযোগের অ্যাটর্নিরা বড় কঠোর আচরণ করেন। কুড়ি বছরের মেয়াদের ভয়ে সিসিলির লোকরা পর্যন্ত তাদের 'ওমের্তা' অর্থাৎ নীরবতার নিয়ম ভেঙে সব কথা ঝেড়েঝুড়ে বলে ফেলতে পারে। তা হলে তো চলবে না। এর কলকাঠি ডন কর্লিয়নির হাতে। উনি সে কলকাঠি আমাদের জন্য না নাড়লে, বন্ধুর কাজ করা হয় না। আমাদের স্ত্রী পুত্র-পরিবারের মুখ থেকে রুটি কেড়ে নেওয়া হয়। সময় পাল্টে গেছে, আগেকার দিন আর নেই, যখন যার যেদিকে মন যেত সে সেদিকে চলত। নিউ ইয়র্কের বিচারকরা যদি কর্লিয়নির কেনা হয়ে থাকে, তাহলে আমাদেরও তার ভাগ দিতে হবে, আমাদেরও সে সুবিধা করে দিতে হবে। কুয়ো থেকে আমাদেরও জল তুলতে দিতেই হবে। এই হল সহজ কথা।"

বার্জিনির কথা শেষ হলে সকলে চুপ করে রইল। এবার সীমারেখা টানা হয়ে গেল, অর্থাৎ আগেকার অবস্থায় ফিরে যাওয়া যাবে না। অবশেষে ডন কর্লিয়নি ও কথার উত্তরে বললেন, "বন্ধুগণ, আমি বিদ্বেষের কারণে অস্বীকার করিনি। আপনারা সকলেই আমাকে চেনেন। কবে আমি কার সুবিধা করে দিতে অস্বীকার করেছি? আমার ওরকম স্বভাবই নয়। কিন্তু এবার অস্বীকার করতে হয়েছিল। কেন? কারণ আমার মতে এই মাদকদ্রব্যের ব্যবসাই একদিন আমাদের সর্বনাশের কারণ হবে। এদেশে এই ধরনের ব্যবসাতে জনগণের প্রবল আপত্তি আছে। এ তো আর হুইস্কি, কিংবা জুয়াখেলা কিংবা মেয়েমানুষের ব্যাপার নয়, ও সব জিনিস বেশির ভাগ লোকই মেনে নেয়; কিন্তু হয় গির্জার নয় সরকারী কর্তাব্যক্তিদের আপত্তির জন্য পায় না। মাদকদ্রব্যের সঙ্গে যারাই সংশ্লিষ্ট থাকে, তাদেরই বিপদ হতে পারে। এর জন্য অন্য সব ব্যবসা বিপন্ন হতে পারে। তাছাড়া আমাকে এটুকু বলবার অনুমতি দিন যে বিচারকদের আর আইন-বিভাগের লোকদের ওপর আমার এত প্রভাব, এ-কথা শুনে আমি খুশি হলেও, কথাটা সত্যি হলে আরো ভালো হত। খানিকটা প্রভাব আছে বটে, কিন্তু যারা আমার পরামর্শকে শ্রদ্ধা করে, তারা যদি জানত যে আমাদের সম্পর্কের সঙ্গে মাদকদ্রব্যের প্রশ্ন জড়িত, তাহলে আমি তাদের অনেকেরই শ্রদ্ধা হারাতাম। তারা এ ব্যবসার সঙ্গে জড়িত হতে ভয় পায়, ব্যবসাটা সম্বন্ধে তাদের মনোভাব অত্যন্ত বিরূপ। এমন কি যে-সব পুলিসের লোকরা আমাদের

জুয়োখেলা ইত্যাদির ক্ষেত্রে সাহায্য করে, মাদকদ্রব্যের ব্যবসায় সাহায্য করতে তারাও রাজী হবে না। সুতরাং ও বিষয়ে আপনাদের সুবিধা করে দিতে বলার মানে দাঁড়াচ্ছে, আমার নিজের অসুবিধা করতে বলা। তবে আপনারা সকলে যদি তা সত্ত্বেও মনে করেন যে অন্যান্য সমস্যা মেটাতে হলে ওটুকু আমার করা দরকার, বেশ, তাহলে আমি তাই করব।"

ডন কর্লিয়নির কথা শেষ হতেই ঘরের আবহাওয়া আরো সহজ হয়ে এল, সকলে আশ্বস্ত হয়ে ফিসফিস আলোচনা, কথা-কাটাকাটি শুরু করল। প্রধান কথাটাতে ডন কর্লিয়নি রাজী হয়ে গেছেন। মাদকদ্রব্যের কোনো সংগঠিত ব্যবসা চললে, উনি সেটাকে রক্ষা করবার চেষ্টা করবেন। অর্থাৎ সলট্সোর মূল প্রস্তাবের প্রায় সমস্তটাকেই মেনে নেবেন, যদি আজকের এই জাতীয় সভা সে প্রস্তাব সমর্থন করে। তবে এটাও বুঝতে হবে যে ব্যবসার কার্যক্ষেত্রে ওঁর কোনো অংশ থাকবে না, ওঁর টাকাকড়িও তাতে খাটবে না। উনি শুধু আইনের সঙ্গে সংঘর্ষ হলে, ওঁদের রক্ষা করবার জন্য প্রভাব বিস্তার করবেন। কিন্তু সেটাও কিছু কম কথা নয়।

লস্ আঞ্জেলেসের ডন, ফ্রাঙ্ক ফ্যাল্কনি উত্তরে বললেন, "ও ব্যবসা থেকে আমাদের লোকদের হটাবার কোনো উপায় নেই। তারা নিজেদের দায়িত্বে এগোলেই বিপদে পড়বে। এ ব্যবসাতে এত বেশি লাভ যে লোভ সামলানো যায় না। কাজেই এতে না নামলে আরো বেশি বিপদ। ব্যবসার পরিচালনা যদি আমাদের হাতে থাকে, তাহলে অন্ততঃ রক্ষণাবেক্ষণটা আরো ভালো হবে, সংগঠনের কাজ আরো ভালো হবে, যাতে গোলমাল কম হয় তার ব্যবস্থা করা যাবে। এ ব্যবসাতে ঢুকলে খুব খারাপ হবে না, পরিচালনা দরকার, রক্ষা করা দরকার, সংগঠন দরকার, এক দঙ্গল নৈরাজ্যবাদীর মতো শুধু যা ইচ্ছে তাই করে বেড়ালে তো আর চলবে না।"

ডেট্রয়টের ডন অন্যান্যদের চাইতে কর্লিয়নিদের প্রতি আরো বন্ধু ভাবাপন্ন ছিলেন। তিনিও এখন যুক্তির খাতিরে, বন্ধুর দৃষ্টিভঙ্গির বিরুদ্ধে কথা বললেন, "মাদকদ্রব্যে আমার কোনো আস্থা নেই। বহু বছর ধরে আমার লোকরা যাতে ঐ সব ব্যবসাতে না ঢোকে, তাই আমি তাদের বেশি করে টাকা দিয়েছি। কিন্তু তাতে কোনো লাভ হয়নি, কোনো সুবিধা হয়নি। অন্য কেউ এসে তাদের বলেছে—'আমার কাছে কিছু গুঁড়ো আছে, তোমরা যদি তিন-চার হাজার ডলার খাটাতে পার, তাহলে পঞ্চাশ হাজার ডলার লাভের অংশ আমরা ভাগ করে নিতে পারব।' এমন লাভের প্রস্তাব ক জন লোক ফিরিয়ে দিতে পারে? কাজেই নিজেদের এই সমস্ত বাঁ হাতের ব্যবসা নিয়ে আমার লোকরা এত ব্যস্ত থাকে যে আমার যে-কাজের জন্য তারা মাইনে খায়, তার সময় পায় না। মাদক ব্যবসায়ে লাভ ঢের বেশি। আর সে লাভের অঙ্ক ক্রমে বেড়েই চলেছে। ওটা বন্ধ করার কোনো উপায় নেই, কাজেই ব্যবসাটা নিজেদের হাতে রেখে, ওর

মান বাঁচানোই ভালো। কোনো স্কুলের আশেপাশে কারবার চলে, তা আমি চাই না। সে বড় জঘন্য কাজ। আমাদের শহরে, ব্যবসাটাকে আমি কালো মানুষদের মধ্যে আবদ্ধ রাখতে চাই। সব চাইতে ভালো খদ্দের ওরা, সব চাইতে কম গোলমাল বাধায়, এমনিতেও জানোয়ার বই তো নয়। নিজেদের স্ত্রীদের সম্মান রাখে না, নিজেদের পরিবারেরও না, নিজেদেরও না। মাদক ব্যবহার করে যাক না ওরা গোল্লায়। তবু একটা কিছু করতেই হয়, লোকরা যাচ্ছেতাই ব্যবহার করে যাবে, সকলের সঙ্গে গণ্ডগোল পাকাবে, এ রকম তো আর চলতে পারে না।”

ডেট্রয়টের ডনের এই বক্তৃতা শুনে সকলে চাপা গলায় বেশ জোরে জোরে বাহবা দিতে লাগলেন। ঠিক জায়গায় আঘাত করেছিলেন তিনি। টাকা দিয়েও তো লোককে মাদক-ব্যবসা থেকে ঠেকিয়ে রাখা যায় না। আর ঐ যে উনি স্কুলের ছেলেমেয়েদের কথা বললেন, ওটা ওর বিখ্যাত স্পর্শকাতরতা, ওঁর কোমল হৃদয়ের কথা। যে যাই বলুক, ছেলেপুলেদের কাছে কে আবার মাদক বেচতে যাচ্ছে? ছোটরা আবার টাকাকড়ি কোথায় পাবে? আর ঐ যে কালো মানুষদের কথা বললেন, ও তো কেউ শুনলই না। নিগ্রোদের কেউ কোনো মূল্যই দেয় না, ওদের কোনো জোরও নেই। সমাজ যে ওদের মাটিতে পিষে ফেলতে পারছে, তাতেই তো প্রমাণ হয়ে যাচ্ছে যে ওদের কোনো মনুষ্যত্ব নেই। ওদের কথা উত্থাপন করে ডেট্রয়টের ডন প্রমাণ করে দিলেন যে ওর মনটা সর্বদা অবান্তর বিষয়ের দিকে ঝোঁকে। তারপর সব ডনরা কথা বলতে লাগলেন, সকলেই দুঃখ করতে লাগলেন মাদকদ্রব্যের ব্যবসা বড় খারাপ জিনিস, কিন্তু ওটা বন্ধ করার কোনো উপায় নেই। এ ব্যবসায় বড্ড বেশি লাভ, সুতরাং সব রকম ঝুঁকি নিয়েও লোকে এতে হাত দেবেই। মানুষের স্বভাবই তাই।

শেষ পর্যন্ত রফা হয়ে গেল। মাদকদ্রব্যের ব্যবসা চলবে এবং পূর্বাঞ্চলে ডন কর্লিয়নি কিছু আইনের আশ্রয় দেবেন। স্থির হল যে বার্জিনি আর টাটাগ্লিয়া পরিবার বৃহৎ ব্যবসার বেশির ভাগটা হাতে রাখবে। এ বিষয়ে একটা সিদ্ধান্ত হয়ে গেলে পর, অন্যান্য আরো ব্যাপক সুবিধা সম্বন্ধে আলোচনা করা সম্ভব হল। কতকগুলো জটিল সমস্যার সমাধান করার দরকার ছিল। স্থির হল লাস ভেগাস আর মায়ামি হবে মুক্ত শহর, সেখানে যে কোনো ম্যাফিয়া পরিবার ব্যবসায় নামতে পারবে। সকলেই মেনে নিলেন যে ও দুটির ভবিষ্যৎ উজ্জ্বল। উপরন্তু আরো স্থির হল যে ও-দুটি শহরে কোনো হিংসাত্মক ক্রিয়াকলাপ চলবে না আর কোনো ছোটখাটো ছ্যাঁচোড় দুষ্কৃতকারীদের ওখানে যেতে উৎসাহিত করা হবে না। আরো স্থির হল যে কোনো গুরুত্বপূর্ণ বড় ব্যাপারে, যাতে জনসাধারণের প্রবল অপত্তি এমন কোনো কাজের দরকার থাকলে, কিছু করার আগে এই সভার অনুমোদন পাওয়া চাই। সকলে একমত হলেন যে সকলের অস্ত্রধারী কর্মীরা আর সৈনিকরা কোনো ব্যক্তিগত কারণে পরস্পরের ওপর কোনো হিংসাত্মক ব্যবস্থা কিম্বা

প্রতিশোধ নেবে না। কোনো ম্যাফিয়া পরিবার অনুরোধ করলে অন্যান্য পরিবার-গুলো তাদের সাহায্যে দেবে, যেমন ঘাতকের ব্যবস্থা করা এবং কোনো বিশেষ কার্যোদ্ধারের জন্য জুরিকে ঘুষ দেওয়া ইত্যাদি ব্যাপারে পেশাদারি সহযোগিতা করবে; কোনো কোনো সময়ে এ ধরনের সাহাযোর ওপর মানুষের প্রাণ পর্যন্ত নির্ভর করে। এই সব আলোচনা হয়েছিল বন্ধুভাবে আলাপের মধ্যে দিয়ে, অতি উচ্চ পর্যায়ে। এতে সময়ও লেগেছিল যথেষ্ট, মাঝখানে মধ্যাহ্নভোজন আর 'বুফে বার' থেকে পানীয় গ্রহণের জন্য বিরতি।

অবশেষে ডন বার্জিনি আলোচনা সভার সমাপ্তি ঘটাবার চেষ্টা করে বললেন, "এই তো গেল সমস্ত ব্যাপারটা। শান্তি স্থাপন হয়ে গেল, এবার ডন কর্লিয়নিকে আমার শ্রদ্ধা জানাই, তাঁকে আমি অনেক বছর ধরে চিনি। কথা দিলে তিনি সর্বদা কথা রাখেন। এর পর যদি আবার কোনো মতভেদ হয়, আমরা আবার মিলিত হতে পারি, আরো মূঢ়তার কোনো প্রয়োজন নেই। আমার দিক থেকে পথটা নতুন করে পরিষ্কার হয়ে গেল। সব মিটমাট হয়ে গেল বলে আমি খুশি।"

একমাত্র ফিলিপ টাটাগ্লিয়ার মনে তখনো কিঞ্চিৎ দুশ্চিন্তা ছিল। আবার যদি লড়াই বাধে, তাহলে সান্তিনো কর্লিয়নিকে হত্যা করার জন্য তাঁর অবস্থাটা সব চাইতে কাহিল হবে। শেষ পর্যন্ত তিনি এই প্রথম মুখ খুললেন:

"আমি সব কিছুতে সম্মতি দিয়েছি। আমি নিজের দুর্ভাগ্যের কথা ভুলে যেতে রাজী আছি। কিন্তু কর্লিয়নির কাছ থেকে আমি আশ্বাসবাণী শুনতে চাই। উনি কি ব্যক্তিগত ভাবে প্রতিশোধ নেবার চেষ্টা করবেন? আরো কিছু সময় গেলে, ওঁর অবস্থা হয়তো আরো জোরালো হয়ে উঠবে, তখন কি উনি ভুলে যাবেন যে আমরা বন্ধুত্বের শপথ নিয়েছি? কি করে বুঝব যে আরো তিনচার বছর বাদে ওঁর মনে হবে না ওঁর সঙ্গে অন্যায় ব্যবহার করা হয়েছে, জোর করে ওঁকে দিয়ে চুক্তি সই করানো হয়েছে, অতএব এ-সব শর্ত ভাঙার ওঁর অধিকার আছে? আমাদের কি চিরকাল পরস্পর সম্পর্কে সতর্ক হয়ে চলতে হবে? নাকি সত্যি সত্যি শান্তিতে এবং মনের শান্তি নিয়ে এখান থেকে যেতে পারব? আমি যেমন আমার প্রতিশ্রুতি দিচ্ছি, কর্লিয়নিও কি তাঁর প্রতিশ্রুতি দেবেন?"

এই সময়ে ডন কর্লিয়নি তাঁর সেই অবিস্মরণীয় বক্তৃতা দিয়েছিলেন; উপস্থিত সকলের মধ্যে তিনিই সব চাইতে দূরদর্শী রাষ্ট্রনীতিবিৎ, সেই বক্তৃতায় তার প্রমাণ পাওয়া গেছিল; এত সাধারণ বুদ্ধি, এত আন্তরিকতা আর কোথায় পাওয়া যাবে, বিষয়টার মূলে গিয়ে কে এমন আঘাত করতে পারত? এই বক্তৃতাতেই তিনি একটি বাক্যাংশ রচনা করেছিলেন, সেটি পরে প্রায় চার্চিলের 'লৌহ পরদার' মতোই বিখ্যাত হয়ে উঠেছিল, যদিও আরো দশ বছর না গেলে কথাটি সাধারণ লোকের কানে পৌঁছয়নি।

এই প্রথম কর্লিয়নি উঠে দাঁড়িয়ে সভাকে সম্বোধন করলেন :

"কেমন ধারা মানুষ আমরা, যদি বিচারবুদ্ধি হারাই ? তাহলে বনের পশুর চাইতে আমরা কিসে ভালো ? কিন্তু বিচারবুদ্ধি আছে আমাদের, আমরা পরস্পরের সঙ্গে যুক্তিমতো আলোচনা করতে পারি, নিজেদের সঙ্গেও পারি। কি উদ্দেশ্যে আমি আবার ঐ গণ্ডগোল, ঐ হিংসাত্মক ব্যাপার, ঐ অশান্তি শুরু করব ? আমার ছেলে মরে গেছে, সেই বড় দুঃখ ; সে দুঃখ আমাকে সইতে হবে, তার জন্য আমার চারদিককার নির্দোষ জগৎকে কষ্ট দিলে চলবে না। কাজেই আমি বলছি, ধর্ম সাক্ষী করে বলছি যে আমি কখনো প্রতিশোধ নেবার চেষ্টা করব না, অতীতে যে-সব কীর্তি হয়ে গেছে, সে-বিষয়ে কিছু জানবারও চেষ্টা করব না, নির্মল চিত্ত নিয়ে এখান থেকে আমি বিদায় নেব।

"আমাকে এ-কথা বলতে দিন যে আমরা সর্বদা নিজেদের স্বার্থ দেখব। আমরা এমন মানুষ যারা বোকা বনতে রাজী হইনি, যারা ওপরওয়ালাদের হাতের সুতোয় বাঁধা পুতুলের মতো নাচতে অস্বীকার করেছি। এদেশে আমাদের কপাল খুলে গেছে। এরই মধ্যে আমাদের সন্তানরা উন্নততর জীবনের আস্বাদ পেয়েছে। আপনাদের কারো কারো ছেলেরা অধ্যাপক হয়েছে, বৈজ্ঞানিক, সঙ্গীতশিল্পী হয়েছে, আপনারা সৌভাগ্যবান। হয়তো আপনাদের নাতি-নাতনিরা আগামী দিনের কর্তাব্যক্তি হবে। আমরা কেউ চাই না যে আমাদের ছেলেরা আমাদের পদানুসরণ করে। এ বড় কঠিন জীবন। ওরা অন্যদের মতো হতে পারে, ওদের পদমর্যাদা আর নিরাপত্তা আমাদের সৎসাহসের ফলস্বরূপ। আমার এখন নাতি-নাতনি হয়েছে, আমি আশা করছি কে জানে হয়তো একদিন তাদের ছেলেরাই রাজ্যপাল হবে, প্রেসিডেন্ট হবে, আমেরিকায় কিছুই অসম্ভব নয়। অবশ্য কালের সঙ্গে আমাদেরও অগ্রসর হতে হবে। বন্দুক আর হত্যা আর খুনের দিন গেছে। আমাদের ধূর্ত হতে হবে, ব্যবসায়ীদের যেমন হওয়াই উচিত, তাতে আরো টাকা রোজগার হবে। আমাদের সন্তানদের পক্ষে, তাদের সন্তানদের পক্ষেও সেই তো ভালো।

"আর আমাদের কীর্তির কথা যদি বলেন, ঐ সব '৯০ ক্যালিবারের' হোমরা চোমরাদের কাছে আমরা দায়ী নই ; তারা ভাবে আমাদের জীবন নিয়ে আমরা কি করি না করি, ওরা বুঝি তার হর্তা-কর্তা-বিধাতা ; তারা লড়াই বাধিয়ে ভাবে তাদের সম্পত্তি রক্ষা করবার জন্য আমরা বুঝি লড়াই করব। কে বলেছে যে নিজেদের স্বার্থ রক্ষার আর আমাদের ক্ষতি সাধনের জন্য ওরা যে-সব আইন তৈরি করেছে, আমাদেরও সেগুলো মানতে হবে ? আমরা নিজেদের ব্যবস্থা নিজেরা করলে তারা নাক গলাতে যায় কোন অধিকারে ? এ-সব আমাদের ব্যাপার। আমাদের জগৎটা আমাদের জগৎ, তার ব্যাপার আমরা সামলাব। কাজেই বাইরে থেকে যারা অনধিকার প্রবেশ করে, তাদের কাছ থেকে রক্ষা পেতে হলে আমাদের সকলকে একসঙ্গে দাঁড়াতে হবে। তা না হলে ওরা

আমাদের নাকে দড়ি দিয়ে ঘোরাবে, যে-ভাবে নেপ্‌ল্‌সের আর ইটালির লক্ষ লক্ষ লোকের নাকে দড়ি দিয়ে ঘোরাচ্ছে।

"এই কারণে আমি আমার মরা ছেলের জন্য প্রতিশোধের দাবি ছেড়ে দিচ্ছি, সাধারণের কল্যাণের জন্য। আমি প্রতিশ্রুতি দিচ্ছি যে যতদিন আমি আমার পরিবারের আচরণের জন্য দায়ী থাকব, ততদিন ন্যায্য কারণ কিংবা গুরুতর প্ররোচনা ছাড়া উপস্থিত কারো বিপক্ষে কেউ একটি আঙুল তুলবে না। সাধারণের কল্যাণের জন্য আমার বৈষয়িক স্বার্থ পর্যন্ত আমি ছেড়ে দিতে প্রস্তুত। এই আমার কথা রইল, ধর্ম সাক্ষী রইল, এখানে যাঁরা উপস্থিত আছেন তাঁদের মধ্যে অনেকেই জানেন, আমি কখনো কথার বা ধর্মের প্রতি বিশ্বাসঘাতকতা করি না।

"তবে আমার একটা স্বার্থপর উদ্দেশ্যও আছে। আমার ছোট ছেলেকে এখান থেকে পালাতে হয়েছিল কারণ তাকে সলট্‌সোর আর একজন পুলিস-ক্যাপ্টেনের হত্যার জন্য দায়ী করা হচ্ছিল। এখন যাতে তার ওপর থেকে ঐ সব মিথ্যা অভিযোগ তুলে নেওয়া হয় আর সে নিরাপদে বাড়ি ফিরে আসতে পারে, আমাকে তার বন্দোবস্ত করতে হবে। হয়তো আসল অপরাধীকে ধরে দিতে হবে, নয়তো আমার ছেলের নির্দোষিতা সম্বন্ধে সরকারকে আশ্বস্ত করতে হবে, কিংবা সাক্ষীরা আর খবর-সরবরাহকারীরা তাদের মিথ্যা কথা ফিরিয়ে নেবে। কিন্তু আবার বলি এগুলো আমার ব্যক্তিগত ব্যাপার এবং আমার বিশ্বাস আমার ছেলেকে আমি ফিরিয়ে আনতে পারব।

"তবু একটি কথা বলব। আমি কুসংস্কারে বিশ্বাস করি, জানি ওটা একটা হাস্যকর দুর্বলতা, তবু কথাটা স্বীকার করতে হচ্ছে। যদি আমার ছেলের কোনো অশুভ আকস্মিক দুর্ঘটনা ঘটে, যদি কোনো পুলিস অফিসারের বন্দুক থেকে দৈবাৎ গুলি ছুটে ওর গায়ে লাগে, যদি ও নিজের সেলে নিজের গলায় দড়ি দেয়, যদি নতুন সাক্ষী ওর বিরুদ্ধে সাক্ষ্য দেবার জন্য দেখা দেয়, আমার কুসংস্কারের বশে আমার মনে হবে যে এখানকার কারো মনে আমার ওপর বিদ্বেষ আছে বলেই অমন হল। আরেকটু বলি। যদি আমার ছেলের মাথায় বাজ পড়ে, তা হলেও এখানকার কাউকে কাউকে দায়ী করব। যদি ওর প্লেন সমুদ্রে পড়ে, ওর জাহাজ যদি ঢেউয়ের নিচে তলিয়ে যায়, ও যদি কোনো মারাত্মক-জ্বরে পড়ে, ওর গাড়ি যদি ট্রেনের সঙ্গে ধাক্কা খায়, এমনি আমার কুসংস্কার যে আমি ভাবব এখানকার কারো অশুভ ইচ্ছার জন্য অমন হয়েছে। ভদ্রমহোদয়গণ, সেই অশুভ ইচ্ছাকে, সেই দুর্ভাগ্যকে আমি কখনো ক্ষমা করতে পারব না। কিন্তু সেটা বাদ দিলে, আমার নাতি-নাতনিদের আত্মার দিব্যি, আজ যে শান্তি করলাম এ-শান্তি আমি কখনো ভঙ্গ করব না। যে যাই বলুক, ঐ যে-সব হোমরাচোমরারা আমাদের জীবনকালেই অগুন্তি কোটি লোকের মৃত্যু ঘটিয়েছে, তাদের চাইতে আমরা ভালো, না কি ভালো না?"

এই বলে ডন কর্লিয়নি তাঁর জায়গা থেকে সরে টেবিলের ধারে যেখানে ডন ফিলিপ টাটাগ্লিয়া বসেছিলেন, সেখানে গেলেন। টাটাগ্লিয়া উঠে তাঁকে অভিবাদন করলেন; তাঁরা পরস্পরকে আলিঙ্গন করে, পরস্পরের গালে চুমো খেলেন। ঘরে অন্য ডন যাঁরা উপস্থিত ছিলেন, তাঁরা জয়ধ্বনি দিয়ে, উঠে পড়ে সামনে যাকে পেলেন তাঁর সঙ্গেই হ্যাণ্ডশেক করলেন এবং ডন কর্লিয়নিকে আর ডন টাটাগ্লিয়াকে তাঁদের নতুন বন্ধুত্বের জন্য অভিনন্দন জানালেন। দুনিয়াতে হয়তো এর চাইতে অন্তরঙ্গ বন্ধুত্ব আরো ছিল, এঁরা হয়তো বড়দিনের সময় পরস্পরকে শুভেচ্ছা উপহার পাঠাবেন না, আবার তেমনি পরস্পরকে খুনও করবেন না। এঁদের দুনিয়াতে তাকেই যথেষ্ট বন্ধুত্ব বলা যেত, তার বেশি কিছুর দরকার ছিল না।

ডন কর্লিয়নির ছেলে ফ্রেডি পশ্চিমাঞ্চলে মলিনারি পরিবারের হেপাজতে ছিল, সুতরাং সভা ভেঙে গেলে পর ডন কর্লিয়নি স্যান ফ্রান্সিস্কোর ডনকে ধন্যবাদ জানাবার জন্য একটু অপেক্ষা করলেন। মলিনারিও যতটুকু বললেন তার থেকে ডন কর্লিয়নি বুঝলেন যে ফ্রেডি সেখানে তার উপযুক্ত কর্মস্থলই খুঁজে পেয়েছে, সে সুখেই আছে, মহিলাদের সঙ্গে তার খুব জমে। মনে হল হোটেল চালানো ব্যাপারে তার প্রকৃতিদত্ত প্রতিভা আছে। বিস্মিত হয়ে ডন কর্লিয়নি মাথা নাড়লেন, নিজেদের সন্তানদের মধ্যে অভাবিত গুণের কথা শুনলে অনেক বাপই যেমন মাথা নাড়েন।

এ কথা কি সত্যি নয় যে মাঝে মাঝে বিষম দুর্ভাগ্যের ফলে অপ্রত্যাশিত সৌভাগ্য লাভ করা যায়? এ বিষয়ে দুজনেই এক মত। ইতিমধ্যে ডন কর্লিয়নি স্যান ফ্রান্সিস্কোর ডনকে স্পষ্ট করে জানিয়ে দিলেন যে ফ্রেডিকে আশ্রয় দিয়ে তিনি কর্লিয়নিদের যে মহৎ উপকার করেছেন তার জন্য ডন কর্লিয়নি তাঁর কাছে ঋণী। ডন কর্লিয়নি আরো বললেন যে তিনি তাঁর প্রভাব বিস্তার করবেন যাতে সমস্ত প্রধান ঘোড়দৌড়ের তারবার্তার সুবিধা মলিনারির লোকরা পায়, ভবিষ্যতে ক্ষমতা-ব্যবস্থার যত পরিবর্তনই হোক না কেন। এ-ধরনের গ্যারান্টির অনেক মূল্য ছিল, কারণ এই সুবিধাটুকু নিয়ে সর্বদাই খ্যাঁচাখেঁচি চলত, যথেষ্ট বিদ্বেষেরও সৃষ্টি হত, অবস্থাটা আরো জটিল হয়ে দাঁড়াত কারণ শিকাগোর লোকগুলোর ভারি হাতও এর মধ্যে ছিল। কিন্তু সেই বর্বরদের মুলুকেও ডন কর্লিয়নি একেবারে ক্ষমতাশূন্য ছিলেন না, কাজেই তাঁর ঐ প্রতিশ্রুতির সোনার সমান দাম।

লং বীচের প্রাঙ্গণে যখন ডন কর্লিয়নি, টম হেগেন আর ওঁদের দেহরক্ষী-চালক রকো ল্যাম্পনি পৌঁছলেন, তখন সন্ধ্যা হয়ে এসেছিল। বাড়িতে ঢুকেই ডন হেগেনকে বললেন, "আমাদের চালক, ঐ ল্যাম্পনি লোকটার ওপর একটু দৃষ্টি রেখো। আমার মনে হচ্ছে ও এর চাইতে ভালো পদের যোগ্য।" এই মন্তব্য শুনে টম হেগেন একটু বিস্মিত হল। সারাদিনের মধ্যে ল্যাম্পনি একটি

কথাও বলেনি, একবারও পিছনের সীটের আরোহী দুজনের দিকে ফিরে তাকায়নি। ওরা যখন বাইরে বেরিয়ে ব্যাঙ্কের সামনে গাড়ির কাছে এসেছিল, ল্যাম্পনি ডনের জন্য গাড়ির দরজা খুলে দিয়েছিল, সব কাজই সে যথাযোগ্য ভাবে করেছিল, কিন্তু কোনো শিক্ষিত চালকের চাইতে বেশি কিছু করেনি। বোঝাই গেল ডন নিশ্চয় এমন কিছু দেখেছিলেন যা টমের চোখে পড়েনি।

এরপর ডন টমকে ছেড়ে দিয়ে, বলে দিলেন যেন রাতের খাবারের পর আবার ফিরে আসে। তবে কোনো তাড়া নেই, টম যেন একটু বিশ্রাম করে নেয়, কারণ অনেক রাত অবধি পরামর্শ চলবে। আরো বললেন ডন, যেন ক্লেমেন্‌জা আর টেসিও উপস্থিত থাকে। তারা যেন দশটার সময় আসে, তার আগে নয়। দিনের বেলায় সভায় কি হয়েছে না হয়েছে, টম যেন ক্লেমেন্‌জাকে আর টেসিওকে জানিয়ে দেয়।

রাত দশটায় ডন তাঁর কোণার ঘরে ওদের তিনজনের জন্য অপেক্ষা করছিলেন। ঐ ঘরটি তাঁর আপিস, তাঁর আইনের বইয়ের লাইব্রেরি ওখানে, তাঁর বিশেষ টেলিফোনও ওখানে। একটা ট্রেতে হুইস্কির বোতল, বরফ, সোডা রাখা ছিল। ডন তাঁর নির্দেশ দিতে আরম্ভ করলেন। তিনি বললেন, "আজ আমরা শান্তি স্থাপন করলাম। আমি আমার কথা দিয়েছি, ধর্ম সাক্ষী রেখেছি, তোমাদের সকলের পক্ষেও সেটাই যথেষ্ট হওয়া উচিত। তবে আমাদের বন্ধুরা সকলে অতটা বিশ্বাসযোগ্য নয়, কাজেই আমাদের এখনো সতর্ক থাকতে হবে। আর কোনো অপ্রত্যাশিত অঘটন যেন না ঘটে।" তারপর হেগেনের দিকে ফিরে বললেন, "বোচ্চিচ্চিওর জামিনদের ছেড়ে দিয়েছ তো?"

হেগেন মাথা দুলিয়ে বলল, "বাড়ি পৌঁছেই ক্লেমেন্‌জাকে ফোন করে দিয়েছিলাম।"

কর্লিয়নি বিশাল-দেহ ক্লেমেন্‌জার দিকে ফিরলেন। ক্যাপোরেজিমি মাথা দুলিয়ে বলল, "সবাইকে ছেড়ে দিয়েছি। বল দেখি, ধর্মবাপ, বোচ্চিচ্চিওরা যতটা ভান করে, কোনো সিসিলীয়র পক্ষে কি অতটা বোকা হওয়া সম্ভব?"

ডন কর্লিয়নি একটু মৃদু হাসলেন, "কিন্তু ভালো রোজগার করার মতো বুদ্ধি আছে ওদের। তার চাইতে বুদ্ধি থাকার কি এমন দরকার বল? এ দুনিয়ার যত গণ্ডগোল, সে সব বোচ্চিচ্চিওরা পাকায় না। তবে এ কথাও সত্যি, সিসিলীয় মাথা নেই ওদের।"

লড়াই বন্ধ হয়েছে, সকলের মনে শান্তি। ডন কর্লিয়নি নিজের হাতে পানীয় মেশালেন, প্রত্যেকের হাতে গেলাস ধরে দিলেন। নিজের গেলাস থেকে সযত্নে চুমুক দিতে লাগলেন, একটা চুরুট ধরালেন। তারপর বললেন, "সনির কি হয়েছিল সে বিষয়ে কোনো অনুসন্ধান হয়, এ আমি চাই না। ওসব চুকে-বুকে গেছে। আমি চাই অন্যান্য পরিবারগুলোর সঙ্গে সহযোগিতা করতে, তারা যদি একটু বেশি লোভ করে, আমাদের ন্যায্য পাওনা না-ও দেয়, তবুও।

আমি চাই এই শান্তি যাতে ভাঙতে পারে, এমন কিছু যেন না ঘটে, যতদিন না মাইকেলকে বাড়ি ফিরিয়ে আনার একটা বন্দোবস্ত করা যায়। আমি চাই এই চিন্তাটাই যেন তোমাদের মনে সব কিছুর আগে থাকে। এটা মনে রেখো, সে যখন ফিরে আসবে, যেন সম্পূর্ণ নিরাপদ ভাবেই আসতে পারে। আমি টাটাগ্লিয়া কিংবা বার্জিনিদের কাছ থেকে কোনো বিপদের কথা বলছি না। পুলিসের লোকদের সম্বন্ধেই আমার যত ভাবনা। বলা বাহুল্য ওর বিরুদ্ধে বাস্তব প্রমাণ যা আছে, সে সব আমরা দূর করে দিতে পারি। ঐ ওয়েটারও সাক্ষ্য দেবে না আর ঐ প্রত্যক্ষদর্শী বা বন্দুকধারী বা ওকে যাই বল না কেন, সেও সাক্ষ্য দেবে না। বাস্তব প্রমাণগুলোর কথা আমরা জানি কাজেই তাই নিয়ে মাথা ঘামাবার দরকার নেই। যে বিষয় আমাদের ভাবতে হবে সেটা হল পুলিস না মিথ্যা সাক্ষ্য তৈরি করে রাখে, কারণ ওদের চররা হয়তো নিশ্চিত ভাবে বলেছে যে ওদের কাপ্তানকে যে হত্যা করেছে, সে হল মাইকেল কর্লিয়নি। বেশ। এবার আমাদের দাবি হবে যে নিউ ইয়র্কের পাঁচ পরিবার পুলিসের এই ধারণা শুধরে দেবার জন্য তাদের যথাসাধ্য করুক। ওদের যে সব চররা পুলিসের সঙ্গে সহযোগিতা করে, তারা নতুন নতুন বিবৃতি দিক। আমার বিশ্বাস আজ দুপুরে আমার বক্তৃতা শুনে ওরা সকলেই বুঝতে পেরেছে এ কাজ করলে তাদেরই সুবিধা হবে। কিন্তু তাও যথেষ্ট নয়। আমাদের দিক থেকে এমন একটা বিশেষ ব্যবস্থা নিতে হবে, যাতে ঐ নিয়ে আর কোনো দিন মাইকেলকে ভাবতে না হয়। তা না হলে ওর এদেশে ফিরে এসেই বা কি লাভ? কাজেই সকলে মিলে একটু চিন্তা করা যাক। এটাই হল সব চাইতে বড় কথা।

"দেখ, প্রত্যেক মানুষকে জীবনে একবার নির্বোধের মতো কাজ করতে দেওয়া উচিত। আমিও করছি। আমি চাই আমাদের প্রাঙ্গণের চারদিকের সমস্ত জমি কিনে ফেলতে, সমস্ত বাড়ি কিনে ফেলতে। আমি চাই না কেউ তার জানলা দিয়ে মুখ বাড়ালে আমার বাগান দেখতে পায়, এক মাইল দূর থেকেও নয়। আমি প্রাঙ্গণের চার ধারে বেড়া চাই, সমস্তক্ষণ প্রাঙ্গণে সতর্ক পাহারা চাই। বেড়াতে একটা ফটক চাই। এক কথায়, এখন একটা দুর্গের মতো জায়গায় বাস করতে চাই। এবার তোমাদের বলে রাখি, আমি আর কখনো কাজ করতে শহরে যাব না। আমি আধা-অবসর নেব। আমার বাগানে কাজ করবার ইচ্ছা হচ্ছে। নিজের বাড়িতে থাকব। বেরোব শুধু কোথাও ছুটি কাটাতে, কিম্বা কোনো বিশেষ জরুরী কাজ পড়লে, তখন আমি চাইব যে সব রকম সতর্কতা অবলম্বন করা হয়। দেখ, আমাকে ভুল বুঝো না। আমি কিছু পাকিয়ে তুলছি না। আমি শুধু খানিকটা বিচক্ষণ হচ্ছি, চিরকালই আমি তাই, জীবনযাত্রায় অসাবধানতার মতো আর কোনো জিনিসে আমার অরুচি নেই। স্ত্রীলোকদের আর শিশুদের অসাবধান হওয়া চলতে পারে, পুরুষদের বেলা চলবে না। ধীরে সুস্থে সমস্ত বন্দোবস্ত কর, তাড়াহুড়ো

করতে গিয়ে আমাদের বন্ধুদের যেন শঙ্কিত করে তুলো না। এমন ভাবে এ সমস্তই করা যায়, যাতে খুবই স্বাভাবিক দেখায়।

"এখন থেকে ক্রমে ক্রমে তোমাদের তিনজনের হাতে বেশি মাত্রায় কাজের ভার দিয়ে দেব। আমি চাই সান্তিনোর দলটি ভেঙে দিয়ে, ঐ লোকদের তোমরা নিজেদের দলে নিয়ে নাও। তাই দেখে আমাদের বন্ধুদের আশ্বস্ত হওয়া উচিত, বোঝা উচিত, আমি বাস্তবিকই শান্তি চাই। টম, আমার ইচ্ছা তুমি একদল লোক সংগ্রহ করে, তাদের লাস ভেগাসে পাঠাও। তারপর সেখানে সত্যি করে কি হচ্ছে না হচ্ছে সে বিষয়ে আমাকে একটা সম্পূর্ণ বিবৃতি দিও। ফ্রিডোর বিষয়ে আমাকে জানাবে, বাস্তবিক কি হচ্ছে জানাবে, শুনছি নাকি আমার নিজের ছেলেকে আমি চিনতে পারব না। ও নাকি এখন ভালো রাঁধুনে হয়ে উঠেছে, নাকি অল্পবয়সী মেয়েদের নিয়ে ফুর্তি করে। সে সব করার বয়স তো গেছে। দেখ, ছোটবেলায় ও বড় বেশি গম্ভীর ছিল, তাছাড়া কোনো দিনই আমাদের পারিবারিক ব্যবসাতে ওকে মানাত না। সে যাই হোক, এবার ওখানে কি হচ্ছে না হচ্ছে সেটা জানা যাক।"

হেগেন আস্তে আস্তে বলল, "আপনার জামাইকে পাঠাব? যাই বলুন, ও তো নেভাডারই ছেলে, ও-দিককার হালচাল ওর জানা।"

ডন কর্লিয়নি মাথা নেড়ে বললেন, "না, ছেলেমেয়েদের মধ্যে কেউ কাছে না থাকলে আমার স্ত্রীর বড় একা লাগে। আমি চাই কন্‌স্ট্যান্‌-শিয়া আর তার স্বামী প্রাঙ্গণের একটা বাড়িতে উঠে আসুক। কার্লোকে একটা দায়িত্বপূর্ণ কাজ দেওয়া হোক, ওর সঙ্গে হয়তো বড় কর্কশ ব্যবহার করেছি, তাছাড়া—" মুখ বিকৃত করে ডন কর্লিয়নি বললেন, "আমার ছেলের অভাব। ওকে জুয়োর ব্যাপার থেকে সরিয়ে এনে ইউনিয়নের কাজে দাও। কিছু খাতাপত্র দেখতে পারবে, মেলা কথাও বলতে পারবে। বেশ কথা বলে।" ডনের কণ্ঠে সামান্য একটু তাচ্ছিল্যের সুর শোনা গেল।

হেগেন মাথা দুলিয়ে তাঁকে সমর্থন করে বলল, "বেশ, তাহলে ক্লেমেন্‌জা আর আমি আমাদের সমস্ত লোক যাচাই করে ভগাসের কাজটার জন্য কয়েকজনকে ঠিক করব। কয়েকদিনের জন্য ফ্রেডিকে আনিয়ে নিতে পারি, যদি বলেন।"

ডন মাথা নাড়লেন। নিষ্ঠুর ভাবে বললেন, "কিসের জন্য? আমার স্ত্রীই তো আমাদের রান্না করতে পারেন। ও থাকুক সেখানে।"

হেগেনরা তিনজনেই অস্বস্তির সঙ্গে চেয়ারে উসখুস করে উঠল। ওরা এত-দিন টের পায়নি যে ফ্রেডির বাবা তার ওপর এতখানি অসন্তুষ্ট হয়েছেন, ওদের সন্দেহ হতে লাগল তার কারণটা নিশ্চয় এমন কিছু যা ওদের জানা নেই।

ডন কর্লিয়নি দীর্ঘনিশ্বাস ফেলে বললেন, "আমার আশা আছে যে এ-বছর বাগানে কিছু ভালো মিষ্টি লঙ্কা আর টোমাটো ফলাব, আমরা যতখানি খেতে পারব, তার চাইতেও বেশি। সেগুলো তোমাদের উপহার দেব। বুড়ো

বয়সে এখন আমি একটু শান্তি চাই, একটু নিরিবিলি, একটু মনের প্রশান্তি ব্যস্, ঐটুকুই বলতে চেয়েছিলাম। ইচ্ছা হয় তো আরেক গেলাস পানীয় নাও না"

এই ভাবে ওদের বিদায় দিলেন ডন। ওরা উঠে পড়ল। হেগেন ক্লেমেনজা আর টেসিওকে তাদের গাড়ি পর্যন্ত পৌছে দিয়ে, তাদের সঙ্গে আরো বারকতক আলোচনায় বসবার কথা স্থির করে এল ; ডনের ইচ্ছা পালন করতে হলে, ওদের অনেক খুঁটিনাটি কার্যকরী ব্যবস্থা করা দরকার। তারপর হেগেন আবার বাড়ির ভিতর গেল ও জানত ডন কর্লিয়নি ওর জন্য অপেক্ষা করে আছেন।

কোট আর টাই খুলে ডন কৌচের ওপর শুয়ে পড়েছিলেন। কঠিন মুখখানিতে ক্লান্তির চিহ্ন ফুটে আরো নরম দেখাচ্ছিল। একটা চেয়ারের দিকে ইঙ্গিত করে ডন বললেন, "এবার বল তো, কনসিলিওরি, আমার আজকের কার্যকলাপের কোনোটাতে কি তোমার আপত্তি আছে ?"

উত্তর দিতে একটু সময় নিল হেগেন, "তা নেই, তবে এর মধ্যে সামঞ্জস্যের অভাব দেখছি, আপনার প্রকৃতির সঙ্গে ঠিক মিলছে না। আপনি বলেছেন সান্তিনোকে কি ভাবে হত্যা করা হয়েছিল আপনি জানতে চান না, তার জন্য প্রতিশোধও চান না। এ আমি বিশ্বাস করতে পারছি না। আপনি কথা দিয়েছেন শান্তি রক্ষা করবেন, অতএব নিশ্চয়ই শান্তি রক্ষা করবেন, তবু আমি কিছুতেই বিশ্বাস করতে পারছি না যে আজ আপাতদৃষ্টিতে যেটাকে আপনার শত্রুদের জয়লাভ বলে মনে হচ্ছে, সেটা আপনি সত্যি সত্যি তাদের দিচ্ছেন। আপনি একটা অপূর্ব হেঁয়ালির সৃষ্টি করেছেন, আমি তার কোনো উত্তরই খুঁজে পাচ্ছি না যে সমর্থন করব কিংবা আপত্তি করব।"

ডনের মুখে একটি পরম পরিতৃপ্তির ভাব দেখা গেল। তিনি বললেন, "সকলের চাইতে তুমি আমাকে ভালো বোঝ। যদিও তুমি সিসিলীয় নও, আমি তোমাকে সিসিলীয় বানিয়েছি। যা বললে তার সবই সত্যি, তবু এর একটা সমাধানও আছে, খেলা শেষ হবার আগেই তুমিও সেটা জানতে পারবে। তুমি মানছ যে সকলকেই আমার প্রতিশ্রুতি গ্রহণ করতে হবে আর আমিও আমার কথা রাখব। আমি চাই আমার আদেশগুলো অক্ষরে অক্ষরে পালন করা হয়। দেখ, টম, সব চাইতে বড় কথা হল যে যত শীঘ্র সম্ভব মাইকেলকে বাড়ি নিয়ে আসতে হবে। এ কথাটাকেই সব চাইতে গুরুত্বপূর্ণ বলে মনেও করবে এবং কাজেও দেখাবে। আইনের গলিঘুঁজি খুঁজে দেখ, তাতে যত টাকা লাগে লাগুক। ও বাড়ি এলে যেন কোথাও কোনো বিপদ প্রবেশ করার ছিদ্র না থাকে। ফৌজদারী আইন সম্বন্ধে সব চাইতে বড় বিশেষজ্ঞদের সঙ্গে পরামর্শ কর। তোমাকে কয়েকজন বিচারকের নাম দেব, তাঁরা তোমার সঙ্গে নিভৃতে আলোচনা করবেন। ততদিন পর্যন্ত সব রকম বিশ্বাসঘাতকতা সম্বন্ধে আমাদের সতর্ক হয়ে চলতে হবে।".

হেগেন বলল, "আপনারই মতো আমিও সত্যিকার বাস্তব প্রমাণ নিয়ে মাথা ঘামাচ্ছি না, আমি শুধু ভাবছি ওরা না কোথাও কোনো জাল প্রমাণের সৃষ্টি করে। তাছাড়া মাইকেল একবার গ্রেপ্তার হলে কোনো পুলিস-বন্ধুও তাকে খুন করতে পারে। ওর সেলে ঢুকে ওকে মেরে ফেলতে পারে, কিংবা লোক দিয়ে হত্যা করাতে পারে। আমি যতদূর বুঝি ও ধরা পড়বে, অভিযুক্ত হবে, এ ঝুঁকিটুকুও আমরা নিতে পারি না।"

ডন কর্লিয়নি দীর্ঘনিশ্বাস ফেলে বললেন, "আমি জানি, আমি জানি। ঐখানেই তো মুশকিল। তাই বলে খুব বেশি দেরিও করা যায় না। সিসিলিতেও গোলমাল আছে। ওখানকার ছোকরারাও আর গুরুজনদের কথামতো চলে না। তাছাড়া এখান থেকে যাদের বহিষ্কৃত করে দেওয়া হয়েছে, তাদের সঙ্গে ওখানকার সেকেলে ডনরা পেরে ওঠে না। মাইকেল যদি দু দলের মধ্যিখানে পড়ে যায়? অবশ্য সে-বিষয়েও আমি কিছু ব্যবস্থা নিয়েছি, এখনো ভালো একটা গোপন আশ্রয়েই আছে, কিন্তু সে আশ্রয়ও চিরকাল থাকবে না। শান্তি স্থাপন করার সেটাও একটা কারণ। সিসিলিতে বার্জিনির বন্ধুবান্ধব আছে, তারা মাইকেলের খোঁজে আছে। ঐ তো তোমার হেঁয়ালীর একটা উত্তর পেয়ে গেলে। আমার ছেলের নিরাপত্তার ব্যবস্থা করবার জন্য শান্তি স্থাপন করতে হল। আর কিছু করার উপায় ছিল না।"

এত খবর ডন কোত্থেকে পেলেন, সে-কথা জিজ্ঞাসা করে টম সময় নষ্ট করল না। বিন্দুমাত্র অবাকও হল না এবং এ কথাও সত্যি যে হেঁয়ালির খানিকটা সমাধান পাওয়া গেল। টম জিজ্ঞাসা করল, "খুঁটিনাটি বন্দোবস্ত করবার জন্য যখন টাটাগ্লিয়ার লোকদের সঙ্গে দেখা করব, তখন কি জোর করে বলব যে যারা মাদক-দ্রব্যের মধ্যস্থতা করবে তারা পুলিসের চেনা হলে চলবে না? দাগী আসামীকে লঘু দণ্ড দিতে বিচারকরা কিঞ্চিৎ দো-মনা করতে পারেন।"

ডন কর্লিয়নি কাঁধ তুলে বললেন, "ওটুকু বুঝে নেবার মতো বুদ্ধি ওদের থাকা উচিত। কথাটা তুলো, তবে জোর কর না। আমরা যথাসাধ্য করব, কিন্তু ওরা যদি একটা পেশাদার মাদকওয়ালাকে কাজে লাগায় আর সে ব্যাটা ধরা পড়ে, তাহলে আমরা আঙুলটি তুলব না। ওদের সোজা বলে দেব কিছু করার উপায় নেই। তবে ও-কথা না বললেও বার্জিনি ঠিক বুঝতে পারবে। লক্ষ্য করলে তো এই ব্যাপারে ও নিজের মতামত একবারও বলল না। ও যে এর সঙ্গে কোনোভাবে জড়িত সেটাও বুঝবার জো ছিল না। এই ধরনের লোকরা কখনো পরাজয়ের পক্ষে থাকে না।"

হেগেন চমকে উঠল, "আপনি কি বলতে চাইছেন ও বরাবরই সলট্‌সো আর টাটাগ্লিয়ার পিছনে ছিল?"

ডন কর্লিয়নি নিশ্বাস ছেড়ে বললেন, "টাটাগ্লিয়াটা তো একটা দালাল। সান্তিনোর সঙ্গে লড়াই করে ও কখনোই পেরে উঠত না। সেইজন্যই কি হয়েছিল

না হয়েছিল আমার জানবার দরকার নেই। ওতে বার্জিনির হাত ছিল, এই জানই যথেষ্ট।"

কথাটা হেগেন মর্মস্থ করল। ডন ওর হাতে কতকগুলো 'ক্লু' দিচ্ছিলেন বটে, কিন্তু খুব গুরুত্বপূর্ণ একটা কিছু বাদ দিচ্ছিলেন। সে জিনিসটা যে কি হেগেন তাও জানত আর এও জানত যে সে-বিষয়ে কিছু জিজ্ঞাসা করা শোভা পায় না। গুড্‌নাইট বলে টম বাড়ি যাবার জন্য উঠে পড়ল। ডন একটি শেষ কথা বললেন:

মনে রেখো, মাইকেলকে কি করে বাড়ি আনা যায়, মাথা ঘামিয়ে তার একটা উপায় ঠাওরাতে হবে। আরেকটা কথা। আমাদের টেলিফোনের লোকটার সঙ্গে বন্দোবস্ত কর যাতে ক্লেমেন্‌জাকে আর টেসিওকে প্রতি মাসে কে কটা টেলিফোন করে আর ওরাই বা কাকে কটা করে, আমি তার একটা তালিকা পাই। আমি ওদের কোনো কারণে সন্দেহ করছি না। আমি হলপ করে বলতে পারি আমার সঙ্গে ওরা বিশ্বাসঘাতকতা করবে না। তবে বড় ঘটনার আগে ছোটখাটো সমস্ত খুঁটিনাটি জানা থাকলেও ক্ষতি নেই।"

মাথা দুলিয়ে হেগেন বেরিয়ে গেল। মনে ভাবছিল কে জানে ওর ওপরেও কোনো উপায়ে ডন কর্লিয়নি নজর রাখছেন কি না, তার পরেই কিন্তু নিজের সন্দেহের কথা ভেবে টম লজ্জা বোধ করল। কিন্তু এবার ও নিশ্চিত জানতে পেরেছিল ধর্মবাপের সূক্ষ্ম জটিল মনে কোনো সুদূরপ্রসারী কর্মের পরিকল্পনা শুরু হয়ে গেছিল, তার তুলনায় সেদিনকার ঘটনাবলী একটা কৌশলী পশ্চাদপসারণ বই তো নয়। তাছাড়া সেই একটা তমসাবৃত তথ্য বাকি ছিল, যার কথা কেউ উল্লেখ করেনি, টম নিজেও জিজ্ঞাসা করার সাহস পায়নি, ডন কর্লিয়নিও উপেক্ষা করে গেছেন। সমস্ত কিছু থেকেই ভবিষ্যতের একটা বোঝাপড়ার দিনের ইঙ্গিত পাওয়া যাচ্ছে।

## একুশ

কিন্তু মাইকেলকে গোপনে অ্যামেরিকায় ফিরিয়ে আনতে ডন কর্লিয়নির আরো একটা বছর লেগেছিল। ততদিন কর্লিয়নি পরিবারের সকলে একটা উপযুক্ত উপায় ভেবে সারা হচ্ছিল। আজকাল কার্লো রিট্‌সি প্রাঙ্গণের একটা বাড়িতে কনির সঙ্গে বাস করত, তার কথায় পর্যন্ত লোকে কান দিত। এর মধ্যে কনিদের আরেকটি সন্তান হয়েছিল, আরেকটি ছেলে। কিন্তু যে যত উপায় বাতলেছিল, তার কোনোটাই ডন কর্লিয়নির পছন্দ হয়নি।

শেষ পর্যন্ত নিজেদের একটা শোচনীয় ঘটনার ভিতর দিয়ে বোচ্চিচ্চিও পরিবারই সমস্যাটার সমাধান করেছিল। ফীলিক্স বলে বোচ্চিচ্চিওদের নিকট

আত্মীয় একটি ছেলে ছিল, তার বয়স পঁচিশের বেশি নয়, অ্যামেরিকায় তার জন্ম, তার মাথায় যত বুদ্ধি ছিল ওদের বংশে কখনো কারো ততটা ছিল না। ওদের আবর্জনা ফেলার পারিবারিক ব্যবসায় ফীলিক্স ঢুকতে রাজী হয়নি ; তারপর একজন ভালো ইংরেজ বংশের অ্যামেরিকান মেয়েকে বিয়ে করে, নিজের পরিবারের সঙ্গে বিচ্ছেদটাকে আরো পাকা করে এনেছিল। উকিল হবার জন্য সে নৈশ-বিদ্যালয়ে পড়তে যেত আর দিনের বেলায় সিভিল সার্ভিসের ডাকঘরে কেরানীর কাজ করত। এই সময়ের মধ্যে ওর তিনটি সন্তান হয়েছিল, কিন্তু ওর স্ত্রী ছিল হিসাবী ও সুগৃহিণী, কাজেই যত দিন না ফীলিক্স তার আইনের ডিগ্রি পেল ততদিন ওর আয়টুকু দিয়েই ওদের চলে যেত।

এদিকে অন্যান্য যুবকদের মতো ফীলিক্স বোচ্চিচ্চিও-ও ভাবত যে এত কষ্ট করে যখন লেখাপড়া শেষ করে আইনের ডিগ্রিটা লাভ করা গেছে, এবার নিশ্চয়ই আপনা থেকেই এত গুণের পুরস্কার পাওয়া যাবে এবং ভালো গোছের রোজগার হবে। কাজের বেলায় কিন্তু তা হতে দেখা গেল না। ভারি আত্মসম্মান ছিল তার, আত্মীয়স্বজনদের কাছ থেকে সাহায্য নিতে সে অস্বীকার করল। ওর এক উকিল বন্ধু ছিল, বয়স কম, ভালো ঘরের ছেলে, বড় একটা আইন ব্যবসাতে তার কর্মজীবনের সবে উন্মেষ হচ্ছিল, সে-ই ওকে তুতিয়েবাতিয়ে তার একটা উপকার করতে রাজী করিয়েছিল। ব্যাপারটা ছিল ভারি ঘোরেল, বাইরে থেকে মনে হয়েছিল ওতে বে-আইনী কিছু নেই, একটা দেউলিয়া ব্যাপার সংক্রান্ত জোচ্চুরির কেস। জোচ্চুরিটা ধরা পড়ার সম্ভাবনা ছিল দশ লাখে এক। ফীলিক্স বোচ্চিচ্চিও সে ঝুঁকিটুকু নিয়েছিল। বিশ্ববিদ্যালয়ে গিয়ে আইনে সে যে-দক্ষতা অর্জন করেছিল, তার ব্যবহারের ওপর জোচ্চুরির সাফল্য নির্ভর করাটাকে তেমন আপত্তিকর কিছু বলে মনে হয়নি, এমন কি অন্যায় বলেও মনে হচ্ছিল না।

যাই হোক, সংক্ষেপে এই নির্বুদ্ধিতার কাহিনী বলতে গেলে বলতে হয় জোচ্চুরি ধরা পড়ল। উকিল বন্ধু ফীলিক্সকে কোনোভাবে সাহায্য করতে অস্বীকার তো করলই, এমন কি টেলিফোন করলেও উত্তর দিত না। জোচ্চুরির ব্যাপারে নাটের গুরু যাঁরা, তাঁরা হলেন দুজন আধা-বয়সী বিচক্ষণ ব্যবসায়ী ; তাঁরা তো মতলব ফেঁসে যাবার জন্য রেগেমেগে ফীলিক্সের আনাড়িপনাকে দায়ী করলেন, তারপর নিজেরা অপরাধ স্বীকার করে, সরকারের সঙ্গে সহযোগিতা করে, ফীলিক্সকে জোচ্চুরির পাণ্ডা নির্দেশ করে বললেন, সে নাকি ভীতি-প্রদর্শন করে ওঁদের ব্যবসা হস্তগত করে, নিজের বে-আইনী কীর্তিকলাপে যোগ দিতে তাঁদের বাধ্য করেছিল। এমন সব সাক্ষীও দাঁড় করানো হল, যারা নানান গুণ্ডামির জন্য পুলিসের খাতায় নাম লেখানো বোচ্চিচ্চিও পরিবারের ভাই-বেরাদারদের সঙ্গে ফীলিক্সকে জড়িত করে ফেলল। এটাই হল সর্বনাশের মূল। ব্যবসায়ী দুজনের শাস্তি রদ হয়ে গেল, ফীলিক্স বোচ্চিচ্চিওকে এক থেকে পাঁচ

বছর কারাদণ্ড দেওয়া হল, তার তিন বছর সে মেয়াদ খেটেছিল। বোচ্চিচ্চিওরা অন্যান্য ম্যাফিয়া পরিবারের কিংবা ডন কর্লিয়নির সাহায্য চায়নি, কারণ ফীলিক্স তাদের কাছে কোনো সাহায্য চায়নি, অতএব তাকে এই শিক্ষা দেওয়া দরকার যে একমাত্র নিজের পরিবারের কাছ থেকেই করুণা লাভ করা যায় এবং সমাজের চাইতে পরিবারের ওপরেই বেশি বিশ্বাস ও আস্থা রাখা যায়।

যে যাই হোক, তিন বছর মেয়াদ খাটার পর ফীলিক্স তো ছাড়া পেল। তখন সে বাড়ি গিয়ে স্ত্রীকে আর তিনটি সন্তানকে চুমো খেয়ে, বছর খানেক শান্তিতে বাস করার পর, প্রমাণ করে দিল যে শেষ পর্যন্ত সেও বোচ্চিচ্চিও পরিবারেরই যোগ্য বংশধর। নিজের অপরাধ গোপন করবার বিন্দুমাত্র চেষ্টা না করে, ফীলিক্স একটা অস্ত্র যোগাড় করল, একটা বন্দুক, তাই দিয়ে প্রথমে সে উকিল-বন্ধুকে গুলি করে মেরে ফেলল। তারপর সেই দুই ব্যবসায়ীকে খুঁজে বের করল, তাঁরা একটা রেস্তোরাঁ থেকে বেরুচ্ছিলেন, ফীলিক্স নির্বিকারচিত্তে দুজনের মাথায় গুলি চালিয়ে দিল। লাস দুটো রাস্তায় পড়ে থাকল, ফীলিক্স রেস্তোরাঁয় ঢুকে এক পেয়ালা কফি ফরমায়েস দিয়ে বসে বসে পেয়ালায় চুমুক দিতে আর অপেক্ষা করতে লাগল পুলিস কখন এসে ওকে ধরে নিয়ে যায়।

খুব তাড়াতাড়ি ওর বিচার হয়ে গেল, বিচারকের রায় হল নির্মম। প্রকাশ হল যে দুর্বৃত্তদের জগতের একজন সদস্য নির্দয়ভাবে দুজন সরকারী সাক্ষীকে হত্যা করেছে, কারণ তাদের সাক্ষ্যের জন্য তার উপযুক্তভাবেই কারাদণ্ড হয়েছিল। এভাবে সামাজিক নিয়মকে তাচ্ছিল্য করা কোনোমতেই চলতে পারে না, কাজেই এই একবারের মতো দেখা গেল জনসাধারণ, সংবাদপত্র এবং কোমলচিত্ত জনহিতকারীরা সকলে একবাক্যে ফীলিক্স বোচ্চিচ্চিওর প্রাণদণ্ড দাবি করতে লাগল। রাজ্যপালের নিকটতম রাজনৈতিক সহকারীদের একজন বলল খোঁয়াড়ের পদাধিকারীরা যেমন কখনো পাগলা কুকুরের প্রাণরক্ষা করে না, তেমনি রাজ্যপালও কখনোই ফীলিক্স বোচ্চিচ্চিওকে ক্ষমা প্রদর্শন করবেন না। বোচ্চিচ্চিও পরিবার অবশ্য উচ্চতর আদালতে আপীলের জন্য যত টাকা লাগে ঢালতে প্রস্তুত ছিল, এখন তারা ফীলিক্সকে নিয়ে গর্ব বোধ করছিল। কিন্তু পরিণামে কি হবে সে তো জানা কথা। আইনের কচকচি শেষ হলে, তাতে কিছু সময় নেবে, ফীলিক্স বোচ্চিচ্চিও ইলেকট্রিক চেয়ারে মারা যাবে।

এই কেসটা ডন কর্লিয়নির নজরে এনেছিল টম হেগেন। বোচ্চিচ্চিওদের একজনের আশা হয়েছিল ডন কর্লিয়নি যদি হতভাগ্য যুবকের জন্য কিছু করতে পারেন; সে-ই হেগেনের কাছে এসেছিল। ডন কর্লিয়নি সংক্ষেপে অস্বীকার করেছিলেন। উনি তো আর জাদুকর নন। লোকে তাঁর কাছে যত অসম্ভব জিনিস চায়। কিন্তু এর পরদিন ডন হেগেনকে তাঁর আপিস-ঘরে ডেকে পাঠিয়ে, ঘটনাটার খুঁটিনাটি সব কথা শুনেছিলেন। হেগেনের বিবৃতি শেষ হলে, ডন কর্লিয়নি ওকে বললেন বোচ্চিচ্চিও পরিবারের কর্তাকে একবার তাঁর সঙ্গে সাক্ষাৎ করবার জন্য প্রাঙ্গণে নিয়ে আসতে।

তারপর যা ঘটেছিল, তাতে ছিল প্রতিভার সরলতা। ডন কর্লিয়নি বোচ্চিচ্চিও নেতার কাছে প্রতিশ্রুতি দিলেন যে ফীলিক্স বোচ্চিচ্চিওর স্ত্রী-পুত্র-পরিবারকে প্রচুর পরিমাণে মাসোহারা দেওয়া হবে এবং তার জন্য যে-টাকা লাগবে সে-টাকা এখনি বোচ্চিচ্চিও পরিবারের হাতে দিয়ে দেওয়া হবে। তার বদলে ফীলিক্সকে স্বীকার করতে হবে যে সলট্সোর আর পুলিস-কাপ্তান ম্যাক্লাস্কির খুনের জন্যেও সে-ই দায়ী।

এ ব্যাপারের অনেক খুঁটিনাটি ব্যবস্থা করতে হয়েছিল। ফীলিক্সকে এমন-ভাবে দোষ স্বীকার করতে হবে যাতে শ্রোতাদের মনে প্রত্যয়, অর্থাৎ খুনের ঘটনার আসল ব্যাপারের খুঁটিনাটি সমস্তই তার জানা দরকার। তাছাড়া পুলিস-কাপ্তানকে মাদকদ্রব্যের ব্যবসার সঙ্গে জড়িত করতে হবে। তারপর লুনা রেস্তোরাঁর সেই ওয়েটারকে রাজী করাতে হবে যাতে সে ফীলিক্স বোচ্চিচ্চিওকেই অপরাধী বলে সনাক্ত করে। এতে খানিকটা সাহসের দরকার হবে। কারণ তাকে আততায়ীর পূর্বেকার বর্ণনার আমূল পরিবর্তন করতে হবে, ফীলিক্স মাইকেলের চাইতে অনেক বেশি বেঁটে আর মোটা ছিল। তবে সে-ব্যবস্থাও ডন কর্লিয়নিই করবেন। তাছাড়া দণ্ডিত ব্যক্তির উচ্চশিক্ষায় অনেক আস্থা ছিল, নিজেও পাস করা গ্র্যাজুয়েট, সে নিশ্চয় চাইবে তার সন্তানরাও কলেজে যায়। কাজেই ডন কর্লিয়নিকে আরো কিছু টাকা দিতে হবে, যাতে ছেলেমেয়েদের কলেজের খরচটা চলে যায়। তারপর বোচ্চিচ্চিও পরিবারকে বোঝাতে হবে যে মূল তিনটি খুনের অপরাধের কোনো ক্ষমার সম্ভাবনা নেই। অবশ্য এই নতুন স্বীকৃতির ফলে নিঃসংশয় সর্বনাশ আরো দৃঢ় হয়ে যাবে।

সমস্ত ব্যবস্থা হয়ে গেল, টাকা দেওয়া হল, দণ্ডিত ব্যক্তির সঙ্গে যোগাযোগ করা হল যাতে সে সমস্ত নির্দেশ ও উপদেশ পায়। শেষ পর্যন্ত পরিকল্পনা কার্যে পরিণত হল, দণ্ডিত ব্যক্তির স্বীকৃতি সব কাগজেই বড় বড় হরপে ছাপা হল। সমস্ত ব্যাপারটা সাফল্যমণ্ডিত হল। কিন্তু ডন কর্লিয়নি সর্বদাই ভারি হুঁশিয়ার হয়ে চলতেন; চার মাস পরে ফীলিক্স বোচ্চিচ্চিওর প্রাণদণ্ড হয়ে গেলে পর, তবে তিনি মাইকেলের বাড়ি আসার নির্দেশ দিলেন।

## বাইশ

সনির মৃত্যুর পর এক বছর কেটে গেছিল, লুসি ম্যান্চিনির মনটা তখনো তার জন্য হাহাকার করত, তার তীব্র শোকের সঙ্গে কোনো প্রাচীন কাহিনীর নায়িকার শোকের তুলনা হয় না। ওর স্বপ্নগুলি কোনো স্কুলের ছাত্রীর পান্‌সে স্বপ্নের মতো ছিল না, ওর বাসনা সাধ্বী-স্ত্রীর বাসনার মতোও নয়।

'জীবনসঙ্গী'কে হারিয়ে লুসি নিঃসঙ্গ হয়ে পড়েনি, তার বলিষ্ঠ চরিত্রের অভাব তাকে পীড়া দিচ্ছিল না। কোনো আবেগপূর্ণ উপহারের কোমল স্মৃতি ওর মনে ছিল না ; তরুণচিত্তের কোনো বীরপূজার স্মৃতিও নয় ; লুসির কোনো স্নেহের কথা, রসের কথা শুনে সে মানুষটির মুখে হাসি, চোখে সরসতার আভাস ফুটে ওঠার স্মৃতিও নয়।

তা নয়। সনির অভাব বোধ করার প্রধান কারণ ছিল যে একমাত্র সে-ই যৌনমিলনে লুসির দেহকে পরিতৃপ্ত করতে পারত। ঐ তরুণ বয়সে, অনভিজ্ঞ মনে লুসির ধারণা ছিল যে আর কেউ তাকে কখনো সেই পরিতৃপ্তি দিতে পারবে না।

এক বছর বাদে এখন লুসি নেভাডার মিষ্টি বাতাসে রোদ পোয়াচ্ছিল। পায়ের কাছে শুয়ে একজন ছিপছিপে শরীর, সোনালী চুল যুবক ওর পায়ের আঙুল নিয়ে খেলা করছিল। রবিবার দুপুর, ওরা হোটেলের পাশে জলাধারের ধারে শুয়ে ছিল, চারদিকে এত লোকজন থাকা সত্ত্বেও যুবক ওর অনাবৃত উরুতে হাত বুলিয়ে দিচ্ছিল।

লুসি বলল, "ও জুল্‌স্‌, এবার থামো। আমি তো ভাবলাম ডাক্তাররা অন্ততঃ অন্য পুরুষদের মতো বোকা হয় না।"

জুল্‌স্‌ একগাল হেসে বলল, "আমি যে লাস ভেগাসের ডাক্তার।" লুসির উরুর ভিতর দিকে একটু সুড়সুড়ি দিতেই, অবাক হয়ে জুল্‌স্‌ দেখল এই সামান্য স্পর্শেই সে কেমন উত্তেজিত হয়ে উঠেছে। গোপন করার চেষ্টা করলেও, ওর মুখ দেখেই সেটা বোঝা যাচ্ছিল। সত্যি বড় আদিম, নির্দোষ মেয়েটি। তাহলে ওকে কেনই বা আয়ত্ত করতে পারছে না জুল্‌স্‌? এটা একটা ভেবে দেখবার মতো কথা; ঐ যে হারানো প্রিয়তমের জায়গায় কাউকে বসানো যায় না ওসব বাজে কথা। এই তো হাতের নিচে সজীব পদার্থ, সজীব পদার্থ অন্য সজীব পদার্থই চায়। ডঃ জুল্‌স্‌ সীগল স্থির করল, ওর নিজের ফ্ল্যাটে আজ রাতে একটা মোক্ষম চেষ্টা দেবে। জুল্‌সের ইচ্ছা ছিল চালাকির শরণ না নিয়েই ওকে আয়ত্ত করে, কিন্তু চালাকিই যদি করতে হয় তবে তাও করবে। বিজ্ঞানের জন্য কি না করা যায়। তা ছাড়া এ বেচারা তো সেটার জন্যই মরে যাচ্ছে।

লুসি বলে উঠল, "জুল্‌স্‌, থামো, থামো লক্ষীটি।" তখুনি জুল্‌স্‌ বেজায় অনুতপ্ত হয়ে বলল, "আচ্ছা, বেশ, মানিক।" লুসির কোলে মাথা রেখে, ওর নরম উরু দুটিকে বালিশ বানিয়ে ছোট একটা ঘুম দিয়ে নিল জুল্‌স্‌। লুসির কিলবিল করে ওঠা, লুসির কটিদেশের উত্তাপ, সব দেখে ওর হাসি পাচ্ছিল। তারপর যেই লুসি ওর চুলে হাত বুলিয়ে দিয়ে গেল, খেলাচ্ছলে ওর হাতের কব্জি ধরে রাখল, যেন আদর করে, কিন্তু আসলে ওর নাড়ি দেখবার জন্য। ঘোড়ার মতো ধমনীর বেগ। আজ ওকে আয়ত্ত করতেই হবে, রহস্য ভেদ

করতেই হবে, তা সে ছাই যাই হোক না কেন। এই আত্মপ্রত্যয় নিয়ে ডঃ জুল্‌স্‌ সীগল ঘুমিয়ে পড়ল।

লুসি চেয়ে চেয়ে জলাধারের চারদিকের লোকদের দেখতে লাগল। দু বছরও হয়নি, এর-ই মধ্যে ওর জীবনের এতখানি পরিবর্তন হতে পারে, এ-কথা সে ভাবতেও পারত না। কনি কর্লিয়নির বিয়ের দিন ওর সেই 'মূঢ়তার' জন্য সে কখনো অনুতপ্ত হয়নি। ওর জীবনে এমন অপূর্ব ঘটনা কখনো ঘটেনি। স্বপ্নে লুসি সে ঘটনার পুনরাবৃত্তি করত। যেমন বারে বারে পরবর্তী কটা মাসের পুনরাবৃত্তি করত।

সপ্তাহে একদিন সনি ওর কাছে আসত, কখনো বেশি, কিন্তু কখনো তার চাইতে কম নয়। সনিকে পুনরায় দেখার আগের দিনগুলিতে ওর সারা দেহে সে কি যন্ত্রণা। পরস্পরের জন্য ওদের এই কামনা ছিল নিতান্ত আদিম, প্রাথমিক, তার মধ্যে কাব্যের কিংবা মনীষিতার মিশ্রণ ছিল না। এ ছিল সব চাইতে স্থূল ধরনের প্রেম, স্রেফ দৈহিক প্রেম, বিপরীত মাংসের জন্য মাংসের কামনা।

সনি যেই ফোন করে বলত সে আসছে, লুসি অমনি দেখে রাখত বাড়িতে যথেষ্ট মদ আছে কিনা, রাতের ও সকালের জন্য যথেষ্ট খাবার আছে কি না, কারণ সনি বেশ বেলা করে বিদায় নিত। প্রাণ ভরে ওকে পেতে চাইত সনি, ও-ও তাকে প্রাণ ভরে পেতে চাইত। সনির নিজের চাবি ছিল, ও দরজা দিয়ে ঢুকবা-মাত্র লুসি ওর বিশাল বাহুবন্ধনে ছুটে যেত। পশুর মতো সোজাসুজি কারবার ছিল ওদের, পশুর মতো আদিম ভাবে। লুসির বাড়ির হলঘরে দাঁড়িয়ে দাঁড়িয়ে প্রেম করত ওরা, সেই প্রথম দিনের প্রেম করার পুনর্ঘটন হত, তারপর লুসিকে তুলে শোবার ঘরে নিয়ে যেত সনি।

বিছানায় শুয়েও প্রেম করত ওরা। খালি গায়ে ষোল ঘণ্টা কাটাত বাড়ির মধ্যে। মহা ঘটা করে রাঁধত লুসি। মাঝে মাঝে সনির টেলিফোন আসত, সম্ভবতঃ কাজের কথা হত, লুসি কখনো শুনত না। সনির দেহটাকে আদর করতে ও ব্যস্ত থাকত, হাত বুলোত, চুমু খেত, মুখ গুঁজে রাখত। মাঝে মাঝে সনি পানীয় আনবার জন্য উঠত, ওর পাশ দিয়ে যেতেই, লুসি হাত বাড়িয়ে ওর নগ্ন দেহ স্পর্শ করত, ধরে রাখত, প্রেম নিবেদন করত, যেন সনির দেহের অঙ্গগুলো ওর খেলার জিনিস। বিশেষ ভাবে তৈরি, বিচিত্র, নির্দোষ খেলনা, বড় পরিচিত, তবু তার মধ্যে কত অপ্রত্যাশিত আনন্দের বিকাশ। প্রথম প্রথম নিজের এই উচ্ছ্বাসের জন্য লুসি লজ্জা বোধ করত, পরে দেখল এতে দয়িত খুশি হয়, তার দেহের আকর্ষণের কাছে লুসির সম্পূর্ণ নতি স্বীকারে সনির আত্মতৃপ্তি বাড়ত। এই সমস্তর মধ্যে একটা পশুসুলভ নির্মল ভাব ছিল। দুজনে দুজনকে পেয়ে ওরা বড় সুখী ছিল।

যখন সনির বাবা রাস্তার মধ্যে আততায়ীর গুলি খেয়ে ধরাশায়ী হলেন, সেই প্রথম লুসির মনে হয়েছিল তাহলে সনিরও তো বিপদ ঘটতে পারে।

সেদিন বাড়িতে একা বসে লুসি ফুঁপিয়ে কাঁদেনি, জানোয়ারের মতো গলা তুলে বিলাপ করেছিল। সনি যখন তিন সপ্তাহের মধ্যে একবারও এল না, তখন লুসির উপজীব্য হয়ে উঠেছিল ঘুমের বড়ি, মদ, আর হৃদয়ের বেদনা। সে বেদনা ছিল বাস্তবিক দেহেরই বেদনা, ওর গা ব্যথা করত। অবশেষে যখন সনি এল, সমস্তক্ষণ তাকে আঁকড়িয়ে ধরে থাকল লুসি। এর পর প্রতি সপ্তাহে অন্ততঃ একবার আসত সনি, যতদিন না সে নিহত হয়েছিল।

খবরের কাগজে ওর মৃত্যুসংবাদ পড়েছিল লুসি। সেই রাতে রাশি রাশি ঘুমের ওষুধ খেয়েছিল সে। কে জানে কেন, তাতে মরেনি লুসি; বেজায় অসুস্থ হয়ে টলতে টলতে ফ্ল্যাটের হলঘর থেকে বেরিয়ে এসে, লিফটের সামনে মাটিতে পড়ে গেছিল। সেখান থেকে ওকে তুলে হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছিল। সনির সঙ্গে ওর সম্পর্কের কথা বিশেষ কেউ জানত না, কাজেই সংবাদপত্রে ওর সম্বন্ধে মাত্র কয়েক ইঞ্চি বিবৃতি বেরিয়েছিল।

ও যখন হাসপাতালে ছিল, টম হেগেন ওকে দেখতে আর সমবেদনা জানাতে গেছিল। লাস ভেগাসে সনির ভাই ফ্রেডি যে হোটেলটি চালাত, সেখানে টম হেগেনই ওর জন্য একটা চাকরি ঠিক করে দিয়েছিল। টম হেগেনই ওকে বলেছিল যে কর্লিয়নি পরিবারের কাছ থেকে ও একটা বার্ষিক আয় পাবে, সনি ওর জন্য এই ব্যবস্থা করেছিল। টম জিজ্ঞাসা করেছিল ও অন্তঃসত্ত্বা কি না, যেন সেই জন্যই লুসি ঘুমের ওষুধ খেয়েছিল। লুসি বলেছিল সে অন্তঃসত্ত্বা নয়। সেই মর্মান্তিক রাতে সনি ওর সঙ্গে দেখা করতে এসেছিল কি না, কিংবা ফোন করে আসবার কথা বলেছিল কি না জিজ্ঞাসা করাতে, লুসি বলেছিল, না, আসেওনি, ফোনও করেনি। কাজ শেষ হয়ে গেলে লুসি সর্বদা সনির জন্য বাড়িতে বসে থাকত। সত্যি কথাই বলেছিল লুসি, "একমাত্র ওকেই আমি ভালোবাসতে পেরেছি, আর কাউকে কখনো পারব না।" লক্ষ্য করেছিল, কথাটা শুনে হেগেন একটু আশ্চর্যও হল। লুসি জিজ্ঞাসা করেছিল, "কথাটাকে কি অবিশ্বাস্য বলে মনে হচ্ছে? তুমি যখন ছোট ছেলে ছিলে, ও-ই না তোমাকে বাড়িতে নিয়ে এসেছিল?"

হেগেন বলেছিল, "তখন ও অন্য রকমের ছিল। বড় হয়ে একেবারে বদলে গেছিল।"

লুসি বলেছিল, "আমার কাছে নয়। অন্যদের কাছে হতে পারে, কিন্তু আমার কাছে নয়।" তখনো লুসির শরীর বড় দুর্বল, ভালো করে বুঝিয়ে বলতে পারেননি যে সনি ওর সঙ্গে বড় কোমল ব্যবহার ছাড়া কখনো আর কিছু করেনি। কখনো রাগ করেনি, এতটুকু বিরক্ত হয়নি, ঘাবড়ায়নি।

লুসির লাস ভেগাস যাবার সব বন্দোবস্ত হেগেন করে দিয়েছিল। একটা ফ্ল্যাট ভাড়া করা হয়েছিল, হেগেন নিজে ওকে বিমানঘাঁটিতে নিয়ে গেছিল,

ওকে দিয়ে প্রতিজ্ঞা করিয়ে নিয়েছিল সেখানে গিয়ে নিঃসঙ্গ মনে হলে, কিংবা কোনো অসুবিধার কারণ হলে, হেগেনকে যেন জানায়, সে যেমন করে পারে ওকে সাহায্য করবে।

প্লেনে উঠবার আগে, একটু ইতস্ততঃ করে লুসি জিজ্ঞাসা করল, "তুমি এ-সব করছ সনির বাবা জানেন?"

হেগেন মৃদু হেসে বলল, "আমি তাঁর হয়ে এবং নিজের হয়ে এ-সব করছি। এ-সমস্ত বিষয়ে তিনি বড় সেকেলে, সনির বৈধ স্ত্রীর বিরুদ্ধে কখনো তিনি কিছু করবেন না। কিন্তু ওঁর মতে তুমি একজন তরুণী, কাজেই সনির আর একটু আক্কেল থাকা উচিত ছিল। তাছাড়া তুমি যখন অতগুলো ঘুমের বড়ি খেয়ে ফেললে, সকলেই ব্যস্ত হয়ে উঠল।" টম হেগেন লুসিকে বলেনি যে ডনের কাছে কারো পক্ষে আত্মহত্যা করার চেষ্টা করাটাই একেবারে অবিশ্বাস্য ব্যাপার।

লাস ভেগাসে আঠারো মাস বাস করার পর, লুসি এই ভেবে আশ্চর্য হয়ে যাচ্ছিল যে এখন তাকে প্রায় সুখীই বলা চলে। কোনো কোনো রাতে সে সনির স্বপ্ন দেখত, তারপর ভোরের আগে জেগে উঠে নিজেকে নিজে আদর করে স্বপ্নটাকে আরো প্রলম্বিত করত, যতক্ষণ না আবার চোখে ঘুম আসে। সেই অবধি লুসি কোনো পুরুষমানুষের দিকে তাকায়নি। কিন্তু লাস ভেগাসে সে মনের মতো জীবন পেয়েছিল। হোটেলের জলাধারে সাঁতার কাটত, লেক মীডে নৌকোয় বেড়াত আর ছুটির দিনে মরুভূমির মধ্যে মোটরে করে ঘুরত। আগের চাইতে রোগা হয়ে গেছিল লুসি, তাতে শরীরের গড়নটাকে আরো সুন্দর লাগত। এখনো লুসি ভোগবিলাসী ছিল, কিন্তু প্রাচীন ইতালীয় ধরনে না হয়ে, নব্য মার্কিনী ধরনে। হোটেলের জন-সংযোগ বিভাগে অভ্যর্থনা-কর্মীর কাজ করত সে। ফ্রেডির সঙ্গে তার কোনো সম্পর্ক ছিল না, তবে দেখা হলেই ফ্রেডি একটু দাঁড়িয়ে ওর সঙ্গে গল্প করে যেত। ফ্রেডির এত পরিবর্তন দেখে লুসি আশ্চর্য হয়ে গেছিল। মহিলাদের সঙ্গে তার আজকাল ভারি ভাব; চমৎকার পোশাক-পরিচ্ছদ পরত; জুয়োখেলার শৌখীন হোটেল ব্যবসায়ে তার বাস্তবিক দক্ষতা ছিল। আবাসিক দিকটা ফ্রেডি পরিচালনা করত, ক্যাসিনোর মালিকরা সাধারণতঃ এ কাজ করত না। সুদীর্ঘ, বেজায় গরম গ্রীষ্মের মরসুমের আর হয়তো সক্রিয় যৌন জীবনের ফলে সেও রোগা হয়ে গেছিল। তার ওপর হলি-উডে তৈরি পোশাক-আশাকের জন্য ওকে মারাত্মক রকমের খাপসুরৎ দেখাত।

ছ মাস বাদে টম হেগেন লাস ভেগাসে এসেছিল লুসির কি হল দেখতে। প্রত্যেক মাসে লুসি ছশো ডলারের একটা চেক পেত, তার ওপর মাইনেটাও ছিল। হেগেন বুঝিয়ে বলেছিল যে ঐ চেকের টাকা কোথা থেকে আসছে সেটা দেখানো দরকার, তাই লুসি যেন ওকে সম্পূর্ণ আমমোক্তারনামা সই করে দেয়, তাহলে হেগেনের পক্ষে টাকাটা এনে দেওয়ার সুবিধা হবে। আরো বলেছিল হেগেন, বিধিমতে লুসির নাম হোটেলের মালিকানার ফর্দে পাঁচ পয়েন্টের

অধিকারিণী বলে উঠবে। নেভাডার আইনমতে ওর যা কিছু করণীয় তার সবই করতে হবে; অবশ্য ওর নিজের দায়িত্ব খুব কমই থাকবে, সমস্ত কর্তব্যই ওর হয়ে করে দেওয়া হবে। কিন্তু হেগেনের অনুমতি ছাড়া যেন এ বিষয়ে কারো সঙ্গে আলোচনা না করে। সব দিক দিয়ে আইনের কাছে ওর নিরাপত্তা ব্যবস্থা করা হবে, ও প্রতি মাসে নিয়মিত টাকা পাবে। কর্তৃপক্ষ থেকে কিংবা কোনো আইন সংস্থা থেকে ওকে কখনো কোনো প্রশ্ন করা হলে, লুসি যেন সোজাসুজি তার উকিলকে জানিয়ে দেয়, তাহলে ওকে আর কেউ বিরক্ত করবে না।

এতে লুসি সম্মত হয়েছিল। ব্যাপারখানা ও সমস্তই বুঝেছিল, কিন্তু ওকে যে-ভাবে কর্লিয়নিদের সুবিধায় লাগানো হচ্ছিল তাতে ওর কোনোই আপত্তি ছিল না। ওর মনে হয়েছিল এটুকু ওর করাই উচিত। কিন্তু হেগেন যখন বলল হোটেলের চারদিকে কি হচ্ছে না হচ্ছে সে বিষয়ে খেয়াল রাখতে এবং ফ্রেডি ও ফ্রেডির ওপরওয়ালার ওপর দৃষ্টি রাখতে, তখন লুসি বলল, "ও টম, ফ্রেডির ওপরেও চোখ রাখতে হবে নাকি?" ফ্রেডির ওপরওয়ালাটি হোটেলের অনেকগুলো শেয়ারের মালিক ছিল, সে-ই হোটেলটা চালাত।

লুসির কথায় হেগেন হেসেছিল, "ফ্রেডির বাবা ওর জন্য বড্ড ভাবেন। ঐ মো গ্রীনটি ওর সঙ্গী, সে বড়ই উঁচুতে ওড়ে, আমরা শুধু এইটুকু চাইছিলাম যে ফ্রেডি যেন কোনো বিপদে না পড়ে।" লুসিকে একথা বুঝিয়ে বলা দরকার বলে হেগেনের মনে হল না যে লাস ভেগাসের মরুভূমির মধ্যিখানে এই হোটেল তৈরি করতে ডন কর্লিয়নি যে অজস্র টাকা ঢেলেছিলেন তার কারণ শুধু তাঁর ছেলের জন্য একটা নিরাপদ আশ্রয় সৃষ্টি করা নয়, বৃহত্তর প্রচেষ্টার চৌকাঠ পেরোবার ইচ্ছাটাও তাঁর ছিল।

এই সাক্ষাৎকারের অল্পদিন বাদেই হোটেলের আবাসিক চিকিৎসকের পদে বহাল হয়ে ডঃ জুল্স্ সীগল এসেছিল। খুব রোগা, খুব সুদর্শন, ভারি প্রীতিকর ধরন-ধারণ, ডাক্তার হবার পক্ষে বয়সটা যেন বড়ই কম, অন্ততঃ লুসির সেই রকম মনে হত। ওর সঙ্গে প্রথম দেখা হয়, যখন লুসির হাতের কব্জির ওপরে একটা পিণ্ডমতো হয়ে ফুলে উঠেছিল। কয়েক দিন তাই নিয়ে উদ্বেগে কাটাবার পর, একদিন সকালে হোটেলের মধ্যে ডাক্তারের আপিসে গিয়ে লুসি উপস্থিত হয়েছিল। হোটেলের কোরাসের দুজন নাচিয়ে-গাইয়ে মেয়েও অপেক্ষা করছিল, তারা নিজেদের মধ্যে গালগল্প করছিল। সোনালী চুল, পীচফলের মতো রূপ তাদের; এরকম চেহারা দেখলে লুসির ঈর্ষা হত। দেখতে যেন দেবদূত। কিন্তু একজন আরেকজনকে বলছিল, "মাইরি বলছি, আরেকবার হলে আমি নাচা ছেড়ে দেব।"

ডঃ জুল্স্ সীগল যখন দরজা খুলে একজন মেয়েকে ডেকে নিলেন, লুসির ইচ্ছা করছিল চলে যায়; যদি ব্যাধিটা আরো ব্যক্তিগত আর গুরুতর হত,

গ-২—৬

তাহলে সত্যিই চলে যেত সে। ডঃ সীগলের পরনে ছিল স্ল্যাক্স আর গলা খোলা শার্ট। চোখে শিং-এর ফ্রেমের চশমা থাকাতে আর শান্ত গম্ভীর ধরন-ধারণে অবস্থাটার খানিকটা উন্নতি হয়েছিল, তবু দেখে মনে হয়েছিল কেমন যেন ঘরোয়া ধরনের মানুষ। ভিতরে ভিতরে লুসি ছিল সেকেলে, তাই সেকেলে লোকদের মতো ওরও বিশ্বাস ছিল চিকিৎসকদের ঘরোয়া ভাব থাকতে নেই।

কিন্তু শেষ পর্যন্ত যখন লুসি ডাক্তারের ঘর অবধি পৌঁছল, ডাক্তারের ব্যবহারের মধ্যে এমন একটা আশ্বাস পেল যে ভয়ভীতিগুলো সঙ্গে সঙ্গে উবে গেল। প্রায় কিছুই বলেনি ডাক্তার, তাই বলে কিছু রূঢ়ও হয়নি, সময় নিয়ে ওকে দেখেছিল। যখন লুসি জানতে চাইল ফুলোটা কি ব্যাপার, ধৈর্য ধরে ডাক্তার বুঝিয়ে বলেছিল ওটা খুবই সাধারণ একটা অংশুপিণ্ড, ওতে ক্যান্সারের কোনো ভয়ও নেই, দুশ্চিন্তারো কারণ নেই। তারপর একটা মোটা ডাক্তারি বই তুলে বলেছিল, হাতটা একটু বাড়ান দেখি।"

ভয়ে ভয়ে হাতটা বাড়িয়েছিল লুসি। ওর দিকে চেয়ে এই প্রথম একটু হাসল ডাক্তার, "একটা অস্ত্রোপচারের ফী থেকে নিজেকে বঞ্চিত করছি। এই বইয়ের এক বাড়ি দিলেই ওটা চ্যাপ্টা হয়ে যাবে। পরে আবার গজাতে পারে বটে, কিন্তু কাটাকুটি করতে গেলে আপনার টাকাও খরচ হবে, আবার ব্যাণ্ডেজ বেঁধে ও বেড়াতে হবে। কি বলেন ?"

তখন লুসিও ওর দিকে ফিরে হেসেছিল। যে কারণেই হোক, ডাক্তারের ওপর তার বিশ্বাস জন্মে গেছিল। বলেছিল, "বেশ।" পর মুহূর্তেই লুসি চিৎকার করে উঠেছিল, কারণ ডাক্তার সেই ভারি বইটা দিয়ে দুম্ করে ওর হাতে এক বাড়ি বসিয়ে দিয়েছিল। ফলে ফুলো জায়গাটা প্রায় সমান হয়ে গেছিল।

ডাক্তার জিজ্ঞাসা করল, "খুব লাগল নাকি ?"

লুসি বলল, "না।" ডাক্তার ওর কেসের বিবৃতির কার্ড লিখতে লাগল, লুসি তাকিয়ে রইল। "ব্যস, আর কিছু না ?"

ডাক্তার মাথা দুলিয়ে জানাল আর কিছু না। ওর দিকে আর নজর দিল না। লুসি বিদায় নিল।

এক সপ্তাহ বাদে কফির দোকানে আবার দেখা ; ডাক্তার এসে লুসির পাশে বসে জিজ্ঞাসা করল, "হাত কেমন ?

হেসে লুসি বলল, "খুব ভালো। নিজের নিয়মে চলেন বটে, কিন্তু আপনার কাজ খুব ভালো।"

একগাল হাসল ডাক্তার, "আপনার কোনো ধারণাই নেই আমি কতখানি নিজের নিয়মে চলি। আর আমিও জানতাম না আপনি এত বড়লোক। ভেগাসের 'সান্' পত্রিকাতে হোটেলের মালিকানার ফর্দ বেরিয়েছে, আপনার দেখছি দিব্যি দশ পয়েন্ট রয়েছে। ঐ পিণ্ডটার জন্য বেশ দু পয়সা করে নিতে পারতাম।"

হঠাৎ হেগেনের সতর্কবাণীর কথা মনে পড়াতে লুসি কোনো উত্তর দিল না। আবার দাঁত বের করে হাসল ডাক্তার, "কোনো চিন্তা নেই, আমি ব্যাপারটা বুঝি, আপনি শুধু একটা পুতুল। ঐ রকম পুতুলে ভেগাস বোঝাই। আমার সঙ্গে আজ রাতে একটা শো দেখতে যাবেন নাকি? আমি আপনাকে ডিনার খাওয়াব। তারপর ক্যাসিনোতে রুলেট্ খেলার 'চিপ্' পর্যন্ত কিনে দেব।"

লুসি দোমনা করছিল। ডাক্তার পেড়াপীড়ি করতে লাগল। শেষ পর্যন্ত লুসি বলল, "যেতে তো ইচ্ছে করে, কিন্তু সন্ধ্যার শেষটা দেখে না আপনি হতাশ হন। এখানকার মেয়েদের মতো আমি কিন্তু আসলে খুব একটা চাল দিই না।"

প্রফুল্লচিত্তে জুল্‌স্ বলেছিল, "সেই জন্যেই তো আপনাকে বলছি। নিজের জন্যেও যে এক রাতের বিশ্রামের প্রেস্‌ক্রিপ্‌শন লিখে রেখেছি।"

লুসি হাসল ওর দিকে চেয়ে, একটু করুণ ভাবে বলল, "অতটা চোখে পড়ার মতো নাকি?" মাথা নাড়ল ডাক্তার। তখন লুসি বলল, "বেশ, তাহলে সাপার খেতে যাব। কিন্তু রুলেটের 'চিপ্' আমি নিজে কিনব।"

সাপার খেতে, শো দেখতে গিয়েছিল ওরা; জুল্‌স্ ওকে খুব হাসিয়েছিল ডাক্তারি পরিভাষায় মহিলাদের নগ্ন উরুর আর বক্ষদেশের বর্ণনা দিয়ে; তাই বলে তাচ্ছিল্যের সঙ্গে কিছু বলেনি, ভারি সরস ভাবেই বলেছিল। পরে ওরা একই চক্রে রুলেট খেলে, একশো ডলারের বেশি জিতেছিল। আরো পরে চাঁদের আলোয় বোল্ডার বাঁধে মোটরে বেড়াতে গেছিল। সেখানে ডাক্তার একটু প্রেম করার চেষ্টা করেছিল, কিন্তু দুটো-একটা চুমু খাওয়ার পর লুসি আপত্তি জানালে মেনে নিয়েছিল যে ও বাস্তবিকই ওসব চায় না, তখন ডাক্তার ক্ষান্ত হয়েছিল। হাসিমুখেই সে পরাজয় বরণ করেছিল। আধা-অপরাধীর মতো লুসি বলেছিল, "বলেই ছিলাম ও-সব আমার চলবে না।"

জুল্‌স্ বলল, "আহা, আমি একটা চেষ্টা না দিলে, তুমিই তো অপমান বোধ করতে।" হাসতে বাধ্য হয়েছিল লুসি, কারণ কথাটা সত্যি।

এর পর কয়েক মাসের মধ্যে ওরা অন্তরঙ্গ বন্ধু হয়ে উঠেছিল। তাকে প্রেম বলে না, কারণ ওরা কখনও প্রেম করত না। লুসি ওকে কিছু করতেই দিত না। দেখত এতে ডাক্তার কিঞ্চিৎ বিস্মিত হত, কিন্তু অন্য পুরুষদের মতো আহত হত না, তাতে ওর ওপর লুসির আস্থা আরো বেড়ে গেছিল। ও আবিষ্কার করেছিল যে বাইরে গুরুগম্ভীর পেশাদারী ডাক্তারি চেহারার তলায় তলায় ভারি ফুর্তিবাজ বেপরোয়া একটা মানুষ বাস করত। শনি রবিবার ডাক্তার একটা সংস্কার করা এম-জি গাড়ি নিয়ে ক্যালিফর্নিয়ার মোটর রেসে যোগ দিত। ছুটি নিয়ে, মেক্সিকোর অভ্যন্তরে চলে যেত, লুসিকে বলত সে বড় বুনো জংলী জায়গা, পায়ের জুতোর লোভে ওখানকার লোকরা বিদেশীদের

খুন করতে ছাড়ে না, হাজার বছর আগেকার আদিম জীবনযাত্রা ওখানে এখনো চলেছে। দৈবাৎ লুসি জানতে পেরেছিল জুল্স্ একজন অস্ত্র-চিকিৎসক, এককালে নিউ ইয়র্কের কোনো বিখ্যাত হাসপাতালের সঙ্গে সংশ্লিষ্ট ছিল।

এ-সব শুনে ওর আরো আশ্চর্য লাগত, তাহলে জুল্স্ কেন এই হোটেলে চাকরি নিল। তাকে জিজ্ঞাসা করাতে সে বলেছিল, "তোমার গোপন রহস্য আমাকে বললে, আমারটাও তোমাকে বলব।"

মুখখানি রাঙা হয়ে উঠেছিল লুসির, ও-প্রসঙ্গ ছেড়ে দিয়েছিল। জুল্স্ও ও-বিষয়ে আর কিছু বলেনি। ওদের সম্পর্কটা আগের মতোই রইল,' অন্তরঙ্গ বন্ধুত্বের সম্বন্ধ, তার ওপর লুসি যে কতখানি নির্ভর করত, সে নিজেই বুঝত না।

এই মুহূর্তে জুল্সের সোনালী মাথা কোলে নিয়ে জলাধারের ধারে বসে লুসির চিত্ত ওর প্রতি গভীর স্নেহে অভিভূত হয়ে উঠল। লুসির দেহ কামনায় ব্যথিত হয়ে উঠল, নিজের অজ্ঞাতে জুল্সের গলায় হাত বুলোতে লাগল সে। মনে হল জুল্স্ ঘুমোচ্ছে, কিছুই টের পাচ্ছে না, গায়ের সঙ্গে জুল্সের গায়ের স্পর্শ লাগতেই লুসি উত্তেজিত হয়ে উঠছিল। হঠাৎ ওর কোল থেকে মাথা তুলে, জুল্স্ উঠে দাঁড়াল। ওর হাত ধরে ঘাসের ওপর দিয়ে হেঁটে ওকে সিমেণ্ট বাঁধানো পথের ওপর তুলল জুল্স্। বাধ্য শিষ্যার মতো ওর পিছন পিছন চলল লুসি; একটি কটেজে জুল্স্ থাকত, সেখানেও লুসি ওর সঙ্গে গেল। ভিতরে ঢুকে দুজনের জন্য জুল্স্ দুটি লম্বা গেলাসে পানীয় ঢালল। বাইরের চোখঝলসানো রোদের আর নিজের কামময় চিন্তার ওপর ঐ পানীয় লুসির মাথায় চড়ে গেল, মাথা ঘুরতে লাগল। তখন জুল্স্ ওকে দু হাতে জড়িয়ে ধরল, সাঁতারের পোশাক পরা প্রায় অনাবৃত দেহের সঙ্গে দেহ সংলগ্ন হল। নিচু গলায় লুসি বলেছিল, "কর না।" কিন্তু কণ্ঠে কোনো প্রত্যয় ছিল না, জুল্স্ কান দেয়নি। তাড়াতাড়ি ওর অন্তর্বাস খুলে ওর ভারি বক্ষে আদর করল জুল্স্, ওর সাঁতারের পোশাক ছাড়িয়ে ওর সর্বাঙ্গে, সুডৌল উদরে, উরুতে চুমো খেতে লাগল। উঠে দাঁড়িয়ে নিজের সাঁতারের পোশাক ছেড়ে ওকে জড়িয়ে ধরল জুল্স্। তারপর শয্যার ওপর ওদের মিলন হল, এতটুকু স্পর্শ লাগতেই লুসির দেহের চরম মুহূর্ত উপস্থিত হল, তার পরেই জুল্সের দেহের ভঙ্গি থেকে বোঝা গেল সে ভারি আশ্চর্য হয়ে গেছে। সনিকে পাবার আগেকার সেই বিষম লজ্জা আবার লুসিকে গ্রাস করল, কিন্তু জুল্স্ লুসির শরীরটাকে খাটের কিনারায় বিশেষ ভাবে রক্ষা করে পুনরায় মিলন ঘটাল, ওকে চুমো খেল জুল্স্, এবার সেও চরিতার্থ হল।

ওর দেহ থেকে জুল্স্ সরে যেতেই লুসি খাটের কোনায় শরীরটাকে গুঁজে

কাঁদতে লাগল। এ কি লজ্জা তার। তারপরেই চমকে উঠে শুনল জুল্‌স্‌ আস্তে আস্তে হাসছে। জুল্‌স্‌ বলল, "ওরে মুখ্যু ইতালীয় মেয়ে, এইজন্যেই বুঝি এতদিন আমাকে অস্বীকার করেছ। হাঁদা কোথাকার।" ওর মুখের ঐ সস্নেহ 'হাঁদা' ডাক শুনে ওর দিকে ফিরল লুসি। জুল্‌স্‌ তার নগ্ন দেহ বুকে জড়িয়ে ধরে বলল, "স্রেফ মধ্যযুগীয়, একেবারে মধ্যযুগীয়।" ওর কণ্ঠস্বরে কত সান্ত্বনা, কত আশ্বাস, কান্নার মধ্যে দিয়ে সেটা অনুভব করল লুসি।

জুল্‌স্‌ একটা সিগারেট ধরিয়ে ওর মুখে পুরে দিয়েই ধোঁয়া খেয়ে লুসি কেশে উঠল, কান্না থামাতে হল। জুল্‌স্‌ বলল, "এবার আমার কথা শোন, তুমি যদি আরেকটু আধুনিক হতে, বিংশ শতাব্দীর পারিবারিক শিক্ষাদীক্ষা পেতে, তাহলে তোমার সমস্যা কোন্ কালে মিটে যেত। এবার তোমার অসুবিধাটা তোমাকে বুঝিয়ে বলি। তোমার সমস্যা কুচ্ছিত হওয়ার জন্য, কর্কশ চামড়ার, কিংবা ট্যারা চোখের জন্য নয়, ওসব জিনিস প্ল্যাস্টিক সার্জারি দিয়েও সম্পূর্ণ সারানো যায় না। তোমার সমস্যাটা বরং থুত্‌নিতে একটা আঁচিল কিংবা জড়ুল থাকার মতো, কিংবা কানের গড়নে দোষ থাকার মতো। যৌন দিক থেকে ও-বিষয়ে চিন্তা করা ছাড়ো। এ-কথা ভাবা বন্ধ কর যে তোমার শ্রোণীর আকার বড় বলে কোনো পুরুষ সঙ্গম করে সুখ পেতে পারে না। খানিকটা গড়নের দোষ আছে বটে, ডাক্তাররা তাকে বলে শ্রোণীর তলদেশের দুর্বলতা। সাধারণতঃ সন্তান প্রসবের পর ওরকম হয়ে থাকে, হাড়ের আকৃতির দোষেও হয়। অনেক মেয়েরই অমন থাকে, তারা মহা অসুখী অবস্থায় জীবন কাটায়, অথচ সামান্য একটা অপারেশন করিয়ে নিলেই ল্যাঠা চুকে যায়। অনেকে এর জন্য এমন কি আত্মহত্যা পর্যন্ত করে। তোমার এমন অপূর্ব গড়ন, তোমারও যে ঐ সমস্যা তা আমি ভাবতে পারিনি। আমি ভেবেছিলাম মানসিক কিছু বোধ হয়, কারণ তোমার কাহিনী আমার জানা আছে, তুমি নিজেও অনেকবার বলেছ, তোমার আর সনির কথা। কিন্তু একবার যদি তোমার শরীরটাকে ভালো করে পরীক্ষা করতে দাও, তাহলেই আমি বলে দিতে পারব কতখানি কি করা দরকার হবে। এবার যাও, শাওয়ারে স্নান কর।"

লুসি গিয়ে শাওয়ারে স্নান করল। ওর আপত্তি সত্ত্বেও অনেক ধৈর্য ধরে জুল্‌স্‌ ওকে পা আলগা করে খাটে শোয়াল। ঘরে একটা বাড়তি ডাক্তারি ব্যাগ থাকত, সেটা খোলাই ছিল। খাটের পাশে, ওপরে কাচ দেওয়া একটা ছোট টেবিল ছিল, তার ওপরেও কিছু যন্ত্রপাতি ছিল। পেশাদারী ডাক্তার বনে গেল জুল্‌স্‌, লুসিকে পরীক্ষা করল, ভেতরে আঙুল দিয়ে ঘুরিয়ে ঘুরিয়ে ভালো করে দেখল। লুসি একটু কুণ্ঠা বোধ করছিল, কিন্তু জুল্‌স্‌ ওর নাভির ওপর চুমো খেয়ে বলল, "এই প্রথম কাজ করে আনন্দ পেলাম।" তারপর ওকে উপুড় করে শুইয়ে গুহ্যদ্বারও পরীক্ষা করল। পরীক্ষা করার সময় সস্নেহে ওর

গলায় হাত বুলিয়ে দিচ্ছিল জুল্‌স্। পরীক্ষা হয়ে গেলে, আবার ওকে সোজা করে শুইয়ে দিয়ে, ঠোঁটে চুমো খেয়ে বলল, "মানিক, আমি তোমার শরীরটাকে আবার নতুন করে গড়ে দেব, তারপর নিজে পরীক্ষা করে দেখব। এ বিষয়ে এই আমার প্রথম ডাক্তারি প্রচেষ্টা, তাই নিয়ে ডাক্তারি পত্রিকায় একটা প্রবন্ধ লিখে পাঠাতে পারব।"

সব কিছুই জুল্‌স্ এমন একটা সরল সস্নেহ ভাব নিয়ে করছিল, লুসির ওপর ওর মনের টানটি এত স্পষ্ট হয়ে উঠছিল যে লুসির সেই লজ্জা পাওয়ার, অপ্রতিভ হওয়ার ভাবটা একেবারে কেটে গেল। এমন কি তাক থেকে ডাক্তারি বই নামিয়ে ওর মতো আরেকটা কেসের বিবৃতি আর অস্ত্রোপচারের কথাও জুল্‌স্ ওকে শোনাল। লুসি দেখল তারও বাস্তবিক কৌতূহল হচ্ছে।

জুল্‌স্ বলল, "স্বাস্থ্যের দিক থেকেও এটার দরকার আছে। এখন সারিয়ে না নিলে, পরে তোমার শরীরের সমস্ত নিষ্কাশনের ব্যবস্থাটার গোলমাল হয়ে যাবে। অস্ত্র করে শুধরে না নিলে, জায়গাটা ক্রমশঃ দুর্বল হয়ে যায়। বড়ই দুঃখের কথা যে সেকেলে কুণ্ঠার কারণে অনেক ডাক্তার কোথায় গলদ, তাই নির্ণয় করতে পারেন না, তাই রুগীর কোনো সুরাহাও হয় না; ঐ একই কারণে অনেক মেয়েও মুখ ফুটে কিছু বলে না।"

লুসি বলে উঠল, "ও বিষয়ে আর কিছু বল না, দোহাই তোমার।"

জুল্‌স্ বুঝতে পারছিল লুসি তার গোপন রহস্যের কথা, তার 'বিশ্রী বিকৃতির' কথা ভেবে এখনো লজ্জিত, কুণ্ঠিত। ডাক্তারি প্রশিক্ষণ পাওয়া জুল্‌সের মনে হচ্ছিল এ বড় বোকামি, তবু ওর মনটা এতই কোমল যে সহানুভূতিও হচ্ছিল। সেটাই ছিল লুসির মন ভালো করে দেবার প্রকৃষ্ট উপায়।

জুল্‌স্ বলল, "বেশ, এখন তো তোমার গোপন কথাটা আমি জেনে ফেললাম, এবার আমারটাও তোমাকে বলি। তুমি কেবলই আমাকে জিজ্ঞাসা কর, আমার মতো পূর্বাঞ্চলের একজন কমবয়সী, প্রতিভা-সম্পন্ন ডাক্তার এই শহরে কি করতে এসেছে।" নিজের বিষয়ে সংবাদপত্রে প্রকাশিত কয়েকটা বিবৃতি নিয়ে ব্যঙ্গ করল জুল্‌স্, "সত্যি কথা বলতে কি, আমি গর্ভপাতের বিশেষজ্ঞ; এমনিতে কাজটা খুব মন্দ নয়, ডাক্তারি পেশার অর্ধেকটাই মন্দ নয়। কিন্তু আমি ধরা পড়ে গেছিলাম। কেনেডি নামে আমার এক ডাক্তার বন্ধু ছিল, আমরা একসঙ্গে হাসপাতালের মধ্যে চিকিৎসা করতাম; সে বাস্তবিক বড় সজ্জন, সে বলেছিল আমাকে সাহায্য করবে। যতদূর জানি, টম হেগেন তাকে বলেছিল কখনো কোনোরকম সাহায্যের প্রয়োজন হলে, কর্লিয়নি পরিবার ওর কাছে ঋণী, এ-কথা যেন মনে রাখে। কাজেই কেনেডি হেগেনের সঙ্গে কথা বলেছিল। তার পরেই শুনলাম আমার বিরুদ্ধে সব অভিযোগ তুলে নেওয়া হয়েছে, কিন্তু মেডিকেল অ্যাসোসিয়েশন আর পূর্বাঞ্চলের কর্তৃপক্ষ আমাকে ব্ল্যাক্-লিস্ট করে দিল। তাই কর্লিয়নি পরিবার আমার এই চাকরিটা

করে দিয়েছিল। ভালো রোজগার; প্রয়োজনীয় কাজ করি। এইসব নাচিয়ে-গাইয়ে মেয়েগুলো কেবলই ফ্যাসাদে পড়ে, আমার কাছে সময়মতো এলে ওদের গর্ভপাত করিয়ে দেওয়া খুবই সহজ ব্যাপার। পোড়া হাঁড়ি চাঁচার মতো করে সব কিউরেট করে দিই। ঐ ফ্রেডি কর্লিয়নিটি সাংঘাতিক ব্যাপার। আমার তো মনে হয় আমি এখানে আসার পর গোটা পনেরো মেয়েকে বিপদে ফেলেছে। সত্যি সত্যি ভাবছি ওর সঙ্গে একদিন যৌন ব্যাপার সম্বন্ধে বাপের মতো কিছু জ্ঞান দেব। বিশেষতঃ যখন তিনবার গনরিয়া আর একবার সিফিলিসের জন্য ওর চিকিৎসা করতে হয়েছে। সাংঘাতিক লম্পট ঐ ফ্রেডি।"

জুল্স্ চুপ করল। ইচ্ছে করেই ভিতরের কথা বলে দিচ্ছিল সে, এ-রকম সে বড় একটা করত না, ওর উদ্দেশ্য ছিল লুসিকে জানিয়ে দেওয়া যে অন্য লোকদেরও, এমন কি ফ্রেডি কর্লিয়নির মতো যাদের লুসি শ্রদ্ধা ও ভীতির চোখে দেখত, তাদেরও অনেক গোপন লজ্জার কথা থাকে।

জুল্স্ বলল, "মনে কর তোমার শরীরের এক টুকরো ইলাস্টিক ঢিলে হয়ে গেছে, তার খানিকটা কেটে বাদ দিলেই আবার আঁটো হয়ে যাবে।"

লুসি বলল, "বেশ, ভেবে দেখব।" কিন্তু ও জানত যে এ অপারেশন ও করাবেই, জুল্সের ওপর ওর অগাধ বিশ্বাস। হঠাৎ আরেকটা কথা মনে পড়ল, "কত টাকা লাগবে?"

জুল্স্ ভুরু কুঁচকে বলল, "ও-ধরনের অস্ত্র করার যন্ত্রপাতি তো এখানে নেই, তাছাড়া ও-বিষয়ে আমি বিশেষজ্ঞও নই। কিন্তু লস অ্যাঞ্জেলেসে আমার একজন বন্ধু আছে, সে এ-বিষয়ে সব চাইতে দক্ষ, ওখানকার শ্রেষ্ঠ হাসপাতালে বন্দোবস্ত করে দিতেও পারবে। যত সব চিত্রতারকাদের শরীর ও এঁটে দেয়। ভদ্রমহিলারা যখন দেখেন মুখের চামড়া, বুকের চামড়া টেনে তুলে সেলাই করিয়ে নিলেও পুরুষরা ওঁদের যথেষ্ট ভালোবাসে না, তখন ওর কাছে যান। ও আমার কাছে কিঞ্চিৎ ঋণী আছে। আমি ওর গর্ভপাতের কেস করে দিই। দেখ, নীতির কথা না উঠলে, তোমাকে কয়েকজন চিত্র-সম্রাজ্ঞীর কথা বলতাম, যারা ঐ অপারেশন করিয়েছেন।"

অমনি লুসির কৌতূহল, "আহা, বলই না।" এ তো ভারি রসালো পরচর্চার গল্প; আরেকটা কথা হল যে জুল্সের কাছে নারীসুলভ পরচর্চা-প্রীতি প্রকাশ করা যায়। ও তাই নিয়ে ঠাট্টা করবে না।

জুল্স্ বলল, "বলব, যদি আমার সঙ্গে ডিনার খাও আর রাত কাটাও। তোমার ঐ-সব বোকামির জন্য অনেক জিনিস বাকি আছে, সে সব পূরণ করতে হবে।"

এত দয়া জুল্সের মনে যে লুসি ওর প্রতি স্নেহে অভিভূত হয়ে পড়ল। তবু এটুকু কোনোমতে বলল, "আমার সঙ্গে শোবার দরকার হবে না। এখন আমি যেমন আছি, এতে কোনো আনন্দ পাবে না।"

জুল্‌স্ হেসে ফেলল, "কি মুখ্যু রে বাবা, কি অবিশ্বাস্য রকমের মুখ্যু! জান না যে প্রেম করার আরো কত উপায় আছে, আরো প্রাচীন আরো বেশি সীভ্য। এমন সরল তুমি?"

লুসি বলল, "ও, তার কথা বলছ?"

ওর নকল করে জুল্‌স্ বলল, "হ্যাঁ, তার কথা বলছি। ভালো মেয়েরা ওসব করে না, বীর্যবান পুরুষরাও করে না। ১৯৪৮ সালেও নয়। দেখ মানিক, আমি তোমাকে এই লাস ভেগাস শহরেই খুদে এক বুড়ির কাছে নিয়ে যেতে পারি, এককালে সে এখানকার সব চাইতে জনপ্রিয় বেশ্যাবাড়ির কনিষ্ঠা মাসি ছিল, সেই উন্মাদ ওয়াইল্ড ওয়েস্টের সময়, হয়তো ১৮৮০ সালে। সেকালের গল্প করতে সে ভালোবাসে। জান, সে আমাকে কি বলেছে? সেকালের বন্দুকধারী, পৌরুষের প্রতিমূর্তি, বীর্যবান, কথায় কথায় গুলি ছোটানো ঐ সব 'কাউ-বয়রাও' এসে তাই চাইত, ডাক্তাররা যাকে 'ফেলাশিও' বলে। তোমার পেয়ারের সনির সঙ্গে কখনো করনি ওসব?"

এই প্রথম লুসির কথায় জুল্‌স্ বাস্তবিক অবাক হল। ওর দিকে ফিরে, লুসি জুল্‌সের মতে মোনালিসার ছবির মতো হাসল। জুল্‌সের বৈজ্ঞানিক মন সঙ্গে সঙ্গে অন্য দিকে ছুটে গেল, এই কি তবে সেই শতাধিক বছরের রহস্যের উত্তর? লুসি শান্ত কণ্ঠে বলল, "সনির সঙ্গে সব করেছি। এই প্রথম কারো কাছে সে-কথা স্বীকার করল লুসি।

এর দু সপ্তাহ বাদে, লস অ্যাঞ্জেলেসের হাসপাতালের অপারেশনের ঘরে, জুল্‌স্ সীগল তার বন্ধু ডঃ ফ্রেডারিক কেল্‌নারকে ঐ বিশেষ অপারেশনটি করতে দেখল। লুসিকে অজ্ঞান করবার আগে, জুল্‌স্ নিচু হয়ে ফিসফিস করে ওকে বলেছিল, "ডাক্তারকে বলেছি তুমি আমার অতি বিশেষ বান্ধবী, তাই ডাক্তার খুব ভাল করে চারদিকটা এঁটে দেবে।" কিন্তু তার আগেই ঘুম পাড়াবার প্রাথমিক বড়ি খেয়ে লুসির ঘুম আসছিল, কাজেই সে একটুও হাসেনি। তবে জুল্‌সের ঐ পরিহাসটি শুনে লুসির অপারেশনের ভয় কিছুটা কমে গেছিল।

আত্মপ্রত্যয়ের সঙ্গে ডঃ কেল্‌নার ছুরি বসালেন। শ্রোণীর তলদেশ শক্ত করতে হলে দুটি কাজ করতে হয়। পেশীর ঝুল কমিয়ে দিতে হয় আর যোনির ছিদ্র সামনে সরিয়ে আনতে হয়, যাতে ওপর থেকে বেশি চাপ না পড়ে। শ্রোণীর ঝুল কমানোকে ডাক্তারি ভাষায় বলা হয় 'পেরিন্‌কোরাফি', যোনির দেয়াল সেলাই করাকে বলা হয় 'কল্পোরাফি'।

জুল্‌স্ লক্ষ্য করল, এবার ডাক্তার খুব সাবধানে কাজ করছেন, ছুরি চালাবার প্রধান বিপদ হল, যদি বেশি কাটা হয়ে যায়, তাহলে গুহ্যদ্বারে পৌঁছে যাবে। এ কেসে বিশেষ কোনো জটিলতা ছিল না। জুল্‌স্ এক্স-রে আর নানান পরীক্ষার বিবৃতি দেখেছিল। কোনো গণ্ডগোল হওয়ার কথা নয়। তবে শল্য-চিকিৎসায় সর্বদাই গণ্ডগোলের সম্ভাবনা থাকে।

কেল্‌নার 'ডায়াফ্রাম স্লিং'-এর ওপর কাজ করছিল, টি-ফর্সেপ দিয়ে যোনির খাপ ধরা ছিল, তাতে 'অ্যানি' পেশী আর 'ফ্যাসি,' অর্থাৎ যেটা দিয়ে ওটি জড়ানো থাকে, দুই-ই দেখা যাচ্ছিল। কেল্‌নারের গজ দিয়ে ঢাকা আঙুল মধ্যিখানের ঢিলা টিস্যু সরিয়ে দিচ্ছিল। জুল্‌সের চোখ ছিল যোনির দেয়ালের ওপর, সেখানে শিরা দেখা গেলেই বুঝতে হবে গুহ্যদ্বার জখম হয়েছে। কিন্তু কেল্‌নার ভারি ওস্তাদ। ছুতোর যেমন সহজে পেরেক দিয়ে কাঠ জোড়ে, তেমনি সহজে ডাক্তারও শরীরের অংশ জুড়ে নতুন জিনিস করে দিচ্ছিল।

যোনির দেয়ালের বাড়তি অংশ কেল্‌নার ছেঁটে ফেলছিল; যেখানে খানিকটা জায়গা কেটে বাদ দেওয়া হয়েছিল, সেখানে এমন ভাবে সেলাই দিচ্ছিল যাতে কোনো খোঁচ-খাঁচ না গজায়। ছিদ্র এখন ছোট হয়ে গেছিল, তার মধ্যে দিয়ে কেল্‌নার তিনটি আঙুল চালাবার চেষ্টা করছিল, তারপর দুটি আঙুল। কোনোমতে দুটি আঙুল ঢুকিয়ে, ভিতরটা একবার হাতড়ে দেখল। এক মুহূর্তের জন্য জুল্‌সের দিকে তাকাল ডাক্তার, গজের মুখোশের ওপরে উজ্জ্বল নীল চোখ দুটি নেচে উঠল, যেন জুল্‌স্‌কে জিজ্ঞাসা করছে যথেষ্ট সরু হল কি না। তারপর আবার সেলাই নিয়ে ব্যস্ত হয়ে পড়ল।

সব কাজ শেষ হল। লুসিকে ট্রলি করে সুস্থ হবার জন্য 'রিকভারি রুমে' নিয়ে যাওয়া হল। জুল্‌স্‌ কেল্‌নারের সঙ্গে কথা বলতে লাগল। ডাক্তার মহা খুশি, তার মানে নিশ্চয়ই সব ভালোভাবে হয়ে গেছে। জুল্‌স্‌কে সে বলল, "কোথাও কোনো গোলমাল নেই। ভিতরেও কিছু গজাচ্ছে না, অতি সহজ কেস। চমৎকার শরীর, এসব কেসে সেটা খুব দেখা যায় না, আর এখন তো ফুর্তি করবার সব ব্যবস্থাই হয়ে গেল। আমি তোমাকে ঈর্ষা করি। অবিশ্যি কিছুদিন অপেক্ষা করতে হবে, তারপর এই আমি বলে দিলাম আমার হাতের কাজ নির্ঘাত তোমার পছন্দ হবে।"

জুল্‌স্‌ হেসে বলল, "তুমি একটি পিগ্‌মেলিয়ন, ডাক্তার। বাস্তবিক তুমি জাদু জান।"

ডঃ কেল্‌নার ঘোঁতঘোঁত করে বলল, "এ তো ছেলেখেলা, তোমার গর্ভপাতের মতো। সমাজের যদি আরেকটু বাস্তব-বুদ্ধি থাকত, তাহলে তোমার আমার মতো প্রতিভাবান লোকরা সত্যিকার গুরুত্বপূর্ণ কাজ করতে পারত, হেতুড়েদের জন্য এসব ছেড়ে দিয়ে। ভালো কথা, আসছে হপ্তায় তোমার কাছে একটি মেয়ে পাঠাব, খুব ভালো মেয়ে, তারাই দেখছি যত রকম গোলমালে পড়ে। তাহলেই আজকের এই কাজটার শোধবোধ হয়ে যাবে।"

জুল্‌স্‌ ডঃ কেল্‌নারের করমর্দন করে বলল, "ধন্যবাদ, ডাক্তার। একবার এসোই না আমাদের ওখানে। মাগনা আপ্যায়নের ব্যবস্থা করে দেব।"

কেল্‌নার বাঁকা হাসি দিল। "রোজ জুয়ো খেলি, তবে তোমাদের ঐ সমস্ত রুলেটের চক্র আর ক্র্যাপের টেবিলের দরকার করে না আমার। এমনিতেই

ভাগ্যের সঙ্গে যথেষ্ট মাথা ঠোকাঠুকি করি। তুমি এখানে নষ্ট হয়ে যাচ্ছ, জুল্‌স্! আর তুটো বছর গেলে, সত্যিকার শল্য-চিকিৎসা তুমি ভুলে যাবে। পেরেই উঠবে না।" এই বলে ডাক্তার সরে গেল।

জুল্‌স্ জানত ডাক্তারের কথায় অনুযোগ ছিল না, ও কথা বলেছিল ওকে সাবধান করে দেবার জন্য। তবু মনটা বড় দমে গেল। আরো অন্ততঃ বারো ঘণ্টা না গেলে লুসি 'রিকভারি রুম' থেকে ছাড়া পাবে না, কাজেই জুলুস্ সন্ধ্যেটা হৈচৈ করে কাটাল, খুব বেশি মদ খেল। তার একটা কারণ হল যে লুসির অপারেশনটা এত ভালোভাবে হয়ে গেছে বলে ও হাঁপ ছেড়ে বেঁচেছিল।

পরদিন সকালে লুসিকে দেখতে হাসপাতালে গিয়ে জুল্‌স্ অবাক হল। ঘরময় ফুল আর তুজন লোক ওর খাটের পাশে বসে। বালিশে ঠেস দিয়ে লুসি বসেছিল, মুখখানি উদ্ভাসিত। জুল্‌সের অবাক হবার কারণটা হল লুসির সঙ্গে তার বাড়ির লোকদের ছাড়াছাড়ি হয়ে গেছিল, লুসি নিজে বলেছিল ওদের খবর দিয়ে দরকার নেই, এক যদি না বাড়াবাড়ি কিছু হয়। অবশ্য ফ্রেডি কর্লিয়নি জানত একটা ছোট অপারেশনের জন্য লুসি হাসপাতালে ভরতি হয়েছে; ওকে সে রকম বলার দরকার ছিল যাতে জুল্‌স্ আর লুসি তুজনেই ছুটি পায়। ফ্রেডি বলেছিল হোটেলের তহবিল থেকে লুসির অপারেশনের সমস্ত খরচ মিটিয়ে দেওয়া হবে।

লুসি সেই লোক তুজনের সঙ্গে আলাপ করিয়ে দিল, অমনি একজনকে জুল্‌স্ চিনতে পারল। সে হল বিখ্যাত জনি ফণ্টেন। অন্য লোকটা লম্বা চওড়া ষণ্ডা আনাড়িপানা এক ইতালীয়, তার নাম নিনো ভ্যালেন্টি। তুজনেই জুল্‌সের সঙ্গে হ্যাণ্ড-শেক করে, তারপর আর ওর দিকে ফিরেও তাকাল না। ওরা লুসির সঙ্গে মস্করা করছিল, নিউ ইয়র্কের পুরনো পাড়ার গল্প করছিল, নানান লোক আর ঘটনার কথা বলছিল, যাতে জুল্‌সের কোনো অংশ ছিল না। কাজেই সে লুসিকে বলল, "পরে আবার আসব, এখন একবার ডঃ কোলনারের সঙ্গে দেখা করতে হবে।"

কিন্তু জনি ফণ্টেন এবার ওকে মুগ্ধ করতে বসল। সে বলল, "দাঁড়াও বন্ধু, আমাদেরও তো যেতে হবে, তুমি লুসির কাছে থাক। ওর খুব যত্ন কর, ডাক্তার।" জুল্‌স্ লক্ষ্য করল জনির কণ্ঠস্বরটা কেমন অদ্ভুত রকম ভাঙা, তারপরেই হঠাৎ মনে পড়ল লোকটা এক বছরের ওপর প্রকাশ্যে গান গায়নি, কিন্তু অভিনয় করার জন্য অ্যাকাদেমি পুরস্কার পেয়েছে। এত বয়সে লোকটার গলা ভাঙল নাকি? খবরের কাগজগুলো কথাটা চেপে গেছে, সবাই চেপে গেছে? জুল্‌স্‌ও ভিতরকার খবর শুনতে ভালোবাসত, ও কান পেতে জনির গলার আওয়াজ শুনতে লাগল, গলদটা যদি ধরতে পারে। হয়তো অতিরিক্ত

পরিশ্রম, কিংবা মদ্যপান আর সিগারেট, কিংবা বড্ড বেশি মেয়েমানুষ এর কারণ। কেমন যেন একটা বিশ্রী আওয়াজ, কেউ আর এখন ওকে মধুর গাইয়ে বলবে না।

অবশেষে জুল্‌স্ জনিকে বলল, "আপনার সর্দি হয়েছে মনে হচ্ছে।"

ভদ্রতার সঙ্গে জনি ফন্টেন বলল, "স্রেফ পরিশ্রম, কাল রাতে গাইবার চেষ্টা করেছিলাম। কিছুতেই মেনে নিতে পারছি না যে আমার গলাটা বদলে গেছে। বুড়ো হলে যা হয়।" বেপরোয়া ভাবে হাসল জনি।

যেন কথাচ্ছলে জুল্‌স্ বলল, "ডাক্তার দেখাননি? হয়তো সারানো যায়।"

ফন্টেনের ব্যবহারটা এখন আর তত মিষ্টি মনে হল না। নিরুত্তাপভাবে জুল্‌সের দিকে চেয়ে সে বলল, "সবার আগে তাই করেছিলাম, দু বছর আগে। শ্রেষ্ঠ বিশেষজ্ঞদের কাছে গিয়ে, আমার নিজের ডাক্তারকেও তো সবাই এখানকার সেরা বিশেষজ্ঞ বলেই জানে। সবাই বলছে বিশ্রাম নিতে। কিচ্ছু হয়নি, শুধু বয়সটা বাড়ছে। বয়স হলে মানুষের স্বর বদলায়।"

এই বলে ফন্টেন আর জুল্‌সের দিকে তাকাল না, লুসির দিকে ফিরে তাকে মোহিত করে ফেলতে লাগল, যেমন মেয়েমাত্রকেই করত। জুল্‌সের কান রইল ওর গলার দিকে। এর স্বরতন্ত্রীতে একটা কিছু গজিয়েছে, এ না হয়ে যায় না। কিন্তু বিশেষজ্ঞরা সেটা কেন ছাই ধরতে পারেনি? তবে কি ওটা ম্যালিগ্‌ন্যান্ট, অস্ত্রোপচারের বাইরে? তাহলে তারো তো অন্য চিকিৎসা আছে।

ফন্টেনের কথায় বাধা দিয়ে জুল্‌স্ বলল, "শেষ কবে ওটাকে বিশেষজ্ঞ দিয়ে পরীক্ষা করিয়েছিলেন?"

বোঝাই যাচ্ছিল ফন্টেনের বিরক্ত লাগছে, তবু লুসির কথা ভেবে ভদ্রতা রক্ষার চেষ্টা করে সে বলল, "এই আঠারো মাস হল।" জুল্‌স্ জিজ্ঞাসা করল, "আপনার নিজের ডাক্তার গলাটাকে মাঝে-মধ্যে দেখেন নাকি?"

খিটখিটে গলায় জনি ফন্টেন বলল, "দেখেন বৈকি। একটা কোডীন স্প্রে লাগিয়ে বিদায় করে দেন। বলেই তো দিয়েছেন স্বরটার বয়স হচ্ছে আর ঐ অত মদ সিগারেট খাওয়া ইত্যাদি। আপনি বোধ হয় তাঁর চাইতেও বেশি জানেন?"

জুল্‌স্ জিজ্ঞাসা করল, "তাঁর নাম কি?"

একটুখানি গর্বের আভাস দিয়ে জনি বলল, "টাকার। ডঃ জেম্‌স্ টাকার। তাঁর সম্বন্ধে আপনার কি মত?"

নামটা পরিচিত, বিখ্যাত স্ত্রী-জাতীয় চলচ্চিত্র-তারকাদের এবং একটা বহুমূল্য স্বাস্থ্যকেন্দ্রের সঙ্গে সংশ্লিষ্ট।

একগাল হেসে জুল্‌স্ বলল, "খাসা সাজগোজ করেন।" এবার ফন্টেন সত্যি চটে গেল, "আপনি কি ভাবেন ওঁর চাইতে আপনি ভালো ডাক্তার?"

জুল্‌স্‌ হেসে ফেলল, "আপনি কি কারমেন লম্বার্ডোর চাইতে ভালো গাইয়ে ?" তাই শুনে নিনো ভ্যালেন্টিকে হো-হো করে হেসে উঠে, চেয়ারে মাথা ঠুকতে দেখে জুল্‌স্‌ তো অবাক। রসিকতাটা তেমন কিছু ভালো হয়নি। তারপর হাসির দমকের সঙ্গে বোর্বনের গন্ধ নাকে আসতেই জুল্‌স্‌ টের পেল এত সকালেই ঐ মিঃ ভ্যালেন্টি, তা তিনি যে-ই হোন না কেন, আধা বুঁদ হয়ে আছেন।

বন্ধুরদিকে ফিরে একগাল হেসে জনি বলল, "এই ব্যাটা, তোর তো আমার রসিকতা শুনে হাসবার কথা, ওর নয়।" ইতিমধ্যে হাত বাড়িয়ে লুসি জুল্‌স্‌কে খাটের কাছে টেনে এনেছিল।

লুসি ওদের বলল,"দেখতে আনাড়ি হলে কি হবে, ভারি প্রতিভাবন সার্জন। ও যদি বলে ডঃ টাকারের চাইতে ভালো, তবে নিশ্চয়ই ও ডঃ টাকারের চাইতে ভালো। ওর কথাটা শোনই না, জনি।"

সেই সময় নার্স এসে বলল, এবার সবাইকে যেতে হয়। আবাসিক ডাক্তার লুসিকে দেখতে আসবেন, কেউ থাকলে চলবে না। জুল্‌সের হাসি পেল দেখে যে লুসি এমনভাবে মাথা ঘুরিয়ে নিল যাতে জনি ফন্টেনের আর নিনো ভ্যালেন্টির চুমো ওর ঠোঁটে না পড়ে, গালে পড়ে। তবে মনে হল ওরা তাই আশা করেছিল। জুল্‌স্‌কে কিন্তু ঠোঁটে চুমো খেতে দিল। ফিসফিস করে বলল, "বিকেলে আবার এসো, কেমন ?" জুল্‌স্‌ মাথা দুলিয়ে সম্মতি জানাল।

বাইরের করিডরে বেরিয়ে ভ্যালেন্টি জিজ্ঞাসা করল, "অপারেশনটা কিসের জন্য ? শক্ত কিছু নাকি ?"

জুল্‌স্‌ মাথা নেড়ে বলল, "খানিকটা মেয়েলী ব্যাপার। সাধারণ নিত্য-নৈমিত্তিক জিনিস, বিশ্বাস করুন। আপনাদের চাইতে আমারই বেশি ভাবনা। ওকে বিয়ে করব বলে আশা করছি !"

ওকে যাচাই করার মতো করে ওরা তাকাতেই, জুল্‌স্‌ জিজ্ঞাসা করল, "ও যে হাসপাতালে ভরতি হয়েছে, আপনারা জানলেন কি করে ?"

ফন্টেন বলল, ফ্রেডি ফোন করে বলেছিল একবার গিয়ে দেখে আসতে। আমরা সবাই এক পাড়াতেই মানুষ। ফ্রেডির বোনের বিয়েতে লুসি নীত-কনে হয়েছিল।"

জুল্‌স্‌ বলল, "তাই বুঝি।" ও যে সব কথা জানে সেটা আর প্রকাশ করল না, তার কারণ হয়তো ওরাও লুসির সঙ্গে সনির সম্বন্ধটা গোপন করতে এত ব্যস্ত।

করিডর দিয়ে হেঁটে যাবার সময় জুল্‌স্‌ ফন্টেনকে বলল, "এই হাসপাতালের আমি একজন ভিজিটিং ডাক্তারের সুবিধা পাই। আপনার গলাটা একবার দেখতে দিন না।"

ফণ্টেন মাথা নেড়ে বলল, "আমার তাড়া আছে।" নিনো ভ্যালেন্টি বলল, "লাখ টাকা দামের গলা ওটি। আজেবাজে ডাক্তারকে দেখানো যায় নাকি?" কিন্তু ওর হাসি দেখে জুল্‌স্‌ বুঝল ভ্যালেন্টি ওরই পক্ষে।

প্রফুল্ল চিত্তে জুল্‌স্‌ বলল, "আমি কিছু আজেবাজে ডাক্তার নই। পূর্ব তীরের আমিই ছিলাম সব চাইতে কম-বয়সী প্রতিভাবান সার্জন। তারপর একটা গর্ভপাতের কেসে ধরা পড়ে গেলাম।"

যেমন ভেবেছিল জুল্‌স্‌, কথাটা শুনে ওরা ওর মতামতকে অনেকখানি গুরুত্ব দিল। নিজের অপরাধ স্বীকার করাতে ওদের মনে পারদর্শিতা সম্বন্ধে উঁচু ধারণা হয়ে গেল। ভ্যালেন্টি আগে নিজেকে সামলে নিয়ে বলল, "জনি যদি আপনার চিকিৎসা না চায়, আমার এক বান্ধবী আছে তাকে একবার দেখাই, তবে গলার দিকটা নয়।"

একটু ভয়ে ভয়ে ফণ্টেন বলল, "দেখতে কতক্ষণ লাগবে?" জুল্‌স্‌ বলল, "দশ মিনিট।" কথাটা সত্যি নয়, কিন্তু জুল্‌স্‌ লোকের কাছে মিথ্যা বলায় বিশ্বাস করত। ডাক্তারি করার সঙ্গে সত্যি কথা বলা খাপ খায় না, এক বিশেষ সঙ্কটের অবস্থায় ছাড়া, এবং তখনো কিনা সন্দেহ।

ফণ্টেন বলল, "বেশ।" ভয়ের চোটে গলাটাকে আরো চাপা, আরো কর্কশ শোনাল।

জুল্‌স্‌ একজন নার্সের আর একটা কন্‌সাল্টিং রুমের বন্দোবস্ত করল। যা যা লাগবে সেখানে তার সব না থাকলেও, যথেষ্ট ছিল। জনির স্বরতন্ত্রীতে একটা কিছু গজিয়েছে এই তথ্য আবিষ্কার করতে দশ মিনিটও লাগল না। খুবই সহজ কাজ। ঐ ব্যাটা টাকার, সাজগোজ করা হলিউডি ন্যাকা নটবর, ওরই এটা ধরতে পারা উচিত ছিল। ও হরি, হয়তো ব্যাটার ডাক্তারি লাইসেন্সই নেই, আর থাকলেও সেটা ওর কাছ থেকে কেড়ে নেওয়া উচিত। এখন আর জুল্‌স্‌ ওদের দুজনের দিকে ফিরে তাকিয়ে, ঐ হাসপাতালের কণ্ঠ-চিকিৎসককে একবার আসবার জন্য ফোন করে দিল। তারপর নিনো ভ্যালেন্টির দিকে ঘুরে বসে বলল, "খানিকটা সময় নেবে। আপনি চলে গেলেই বোধ হয় ভালো হয়।"

ঘোর অবিশ্বাসের সঙ্গে জনি ফণ্টেন জুল্‌সের দিকে তাকিয়ে বলল, "কি মনে করেছ, হারামজাদা, আমাকে এখানে আটকে রাখবে? আমার গলা নিয়ে ঘাঁটাঘাঁটি করবে?"

অতিশয় আনন্দের সঙ্গে—এত আনন্দ পাবে জুল্‌স্‌ নিজেও ভাবেনি—জুল্‌স্‌ জনিকে স্পষ্ট কথা বলল, "আপনার যা খুশি করতে পারেন। আপনার স্বরতন্ত্রীতে, অর্থাৎ বাগ্‌যন্ত্রে একটা কিছু গজিয়েছে। এখানে কয়েক ঘণ্টা থাকলে, জিনিসটা যে কি তা সঠিক জানা যাবে, ক্যান্সার কিংবা ক্যান্সার নয় বোঝা যাবে। অস্ত্র করাই ভালো, নাকি ওষুধপত্র চলবে তাও স্থির করা যাবে। আমি আপনাকে সব কথা খুলে বলতে পারি। অ্যামেরিকার একজন শ্রেষ্ঠ বিশেষজ্ঞের নাম দিতে

পারি, তিনি আজ রাতেই প্লেনে করে চলে আসতে পারেন, অবশ্য আপনি খরচ দিলে এবং আমি দরকার মনে করলে। কিংবা আপনি এখান থেকে চলে গিয়ে আপনার সেই হেতুড়ে বন্ধুকে দেখাতে পারেন, কিংবা ভেবে সারা হয়ে আর কাউকে দেখাতে পারেন, কিংবা অপারগ কারো কাছো ওরা আপনাকে পাঠাতে পারে। তারপর যদি সত্যি ক্যান্সার হয়, ওটা আরো বেড়ে যাবে, তখন আপনার গোটা বাগ্‌যন্ত্রটাকেই ওরা কেটে বাদ দিয়ে দেবে, নইলে মরে যাবেন। নয়তো স্রেফ বসে ঘামতে পারেন। আমার কাছে কষ্ট করে কয়েক ঘণ্টা কাটালে, অবস্থাটা পরিষ্কার হয়ে যাবে। খুব জরুরী কোনো কাজ আছে নাকি?"

ভ্যালেন্টি বলল, "এখানেই থাকা যাক, জনি, আবার কোন্ চুলোয় যাবে? আমি হল-ঘরে গিয়ে, স্টুডিওতে খবর দিচ্ছি। ওদের কিছুই জানাব না, খালি বলব একটু আটকা পড়ে গেছি। তারপর ফিরে এসে, তোমার কাছে বসে থাকব।"

দুপুরটা মনে হল কাটতেই চায় না, কিন্তু ফল ভালো হল। হাসপাতালের কণ্ঠ-চিকিৎসক নির্ভুলভাবেই রোগ নির্ণয় করে দিলেন; এক্স-রে সোয়াব বিশ্লেষণ ইত্যাদি দেখে জুল্‌সের অন্ততঃ তাই মনে হল। মুখ ভরা আয়োডিন, গালের মধ্যে গোঁজা গজের রোলের ওপর দিয়ে ওয়াক্ তুলে, মাঝ পথে জনি ফণ্টেন উঠে যায় আর কি। নিনো ভ্যালেন্টি ওর কাঁধ ধরে চেপে আবার ওকে চেয়ারে বসিয়ে দিল। সব হয়ে গেলে, ফণ্টেনের দিকে তাকিয়ে, দাঁত বের করে হেসে জুল্‌স বলল, "আঁচিল।"

ফণ্টেন প্রথমটা বুঝতেই পারেনি। জুল্‌স আবার বলল, "কয়েকটা আঁচিলের মতো হয়েছে। বড় সসেজের ছাল ছাড়ায় যেমন করে, সেইভাবে ওগুলোকে ছাড়িয়ে আনা হবে। কয়েক মাসের মধ্যেই আপনি একেবারে ভালো হয়ে যাবেন।"

শুনে ভ্যালেন্টি আনন্দের চোটে চেঁচিয়ে উঠল, কিন্তু ফণ্টেন তখনো ভুরু কুঁচকে বলল, "তারপর গান গাওয়া? পরে আমার গান গাওয়ার কি হবে?"

জুল্‌স্ কাঁধ তুলে বলল, "সে-বিষয়ে তো আর কোনো গ্যারান্টি দেওয়া যায় না। কিন্তু এখনো তো গাইতে পারছেন না, কি আর ক্ষতি হবে?"

বিরূপভাবে ওর দিকে তাকিয়ে ফণ্টেন বলল, "কি ছাই বলছ, নিজেই তার মানে বুঝতে পারছ না, ছোকরা। তোমার ভাবখানা যেন আমাকে কতই না সুখবর দিচ্ছ, আসলে বলতে চাইছ যে হয়তো আর কোনোদিনই গাইতে পারব না। ঠিক কি না, হয়তো আর কোনোদিনই গাইতে পারব না?"

শেষ পর্যন্ত জুল্‌সের ঘেন্না ধরে গেছিল। সত্যিকার ডাক্তারের কাজই সে করেছিল, করে আনন্দও পেয়েছিল। এই হতভাগার একটা বড় উপকার করেছিল, অথচ এর ভাব দেখে মনে হচ্ছিল যেন ওর বেজায় ক্ষতি করা হয়েছে।

ঠাণ্ডা গলায় জুল্‌স্ বলল, "শুনুন মিঃ ফন্টেন, আমি একজন পাস-করা ডাক্তার, আমাকে ডাক্তার বলে সম্বোধন করবেন, ছোকরা বলে নয়। আপনাকে সত্যিই খুব সুখবর দিয়েছি। আপনাকে যখন এখানে নিয়ে এসেছিলাম, ভেবেছিলাম নিশ্চয়ই শব্দযন্ত্রে ক্যান্সার হয়েছে, অর্থাৎ সবটা কেটে বাদ দিতে হবে। তার ফলে মরেও যেতে পারতেন। আমার ভাবনা হচ্ছিল যে হয়তো আপনাকে বলতে হবে আপনার মৃত্যু নির্ধারিত। সেইজন্য যখন 'আঁচিল' কথাটা বলতে পারলাম, বড় খুশি হয়েছিলাম। কারণ আপনার গান শুনে বড় আনন্দ পেয়েছি, কম বয়সে ঐ গানের জোরেই কত মেয়ে বাগিয়েছি, সত্যিকার শিল্পী আপনি। কিন্তু সেই সঙ্গে আদর দিয়ে দিয়ে আপনার মাথাটিও খাওয়া হয়েছে। আপনার কি ধারণা যে আপনি জনি ফন্টেন বলে আপনার ক্যান্সার হতে পারে না? কিংবা ব্রেনে এমন টিউমার হতে পারে না যার অস্ত্র করার উপায় নেই? কিংবা আপনার হৃদ্‌যন্ত্রের কাজ বন্ধ হতে পারে না? আপনি কি ভাবেন আপনি কোনোদিনও মরবেন না? সবটাই শুধু মধুর সঙ্গীত নয়, যদি সত্যিকার দুঃখকষ্ট দেখতে চান তো'এই হাসপাতালটার ভিতর দিয়ে একবার হেঁটে যান, তখন গলা দিয়ে আঁচিল সম্বন্ধে প্রেমের গান বেরুবে। কাজেই বাজে কথা বন্ধ করে, কাজে নামুন। আপনার ঐ অ্যাডলফ্ মেন্‌জুর মতো দেখতে ডাক্তারটি আপনার জন্য ভালো সার্জন ঠিক করে দিতে পারে, কিন্তু সে নিজে যদি অপারেশনের ঘরে ঢুকবার চেষ্টা করে, তাহলে আমি বলি কি ওকে খুনের চেষ্টার অভিযোগে পুলিসের হাতে দিয়ে দিন।"

জুল্‌স্ এই বলে ঘর থেকে বেরিয়েই যাচ্ছিল, এমন সময় ভ্যালেন্টি বলল, "বাহবা, ডাক্তার, মোক্ষম বলেছেন!"

চট করে ঘুরে দাঁড়িয়ে জুল্‌স্ জিজ্ঞাসা করল, "বেলা বারোটার আগেই কি রোজ আপনার নেশা হয়?"

ভ্যালেন্টি বলল, "নিশ্চয়।" বলে এমন প্রসন্ন সরলতার সঙ্গে দাঁত বের করে হাসতে লাগল যে জুল্‌স্ যতটা ভেবেছিল তার চাইতেও নরম গলায় বলল, "ওভাবে চললে কন্তু পাঁচ বছরের মধ্যে খতম হয়ে যাবেন, মনে থাকে যেন।"

নাচের ভঙ্গিতে ছোট ছোট পা ফেলে জুল্‌সের দিকে এগিয়ে এসে, ভ্যালেন্টি ওকে দু হাতে জড়িয়ে ধরল। ওর নিশ্বাসে বোর্বনের গন্ধ। বড্ড বেশি হাসছিল সে, "পাঁচ বছর?" হাসতে হাসতে জিজ্ঞাসা করল, "এত বেশি দিন লাগবে?"

অপারেশনের এক মাস বাদে লুসি ম্যান্‌চিনি ভেগাস হোটেলের জলাধারের ধারে এক হাতে একটা ককটেলের গেলাস নিয়ে বসে ছিল। অন্য হাতটা ওর কোলে রাখা জুল্‌সের মাথায় বুলোচ্ছিল।

ঠাট্টা করে জুল্‌স্‌ বলল, "সাহস সঞ্চয় করবার কোনো দরকার নেই। আমাদের ঘরে শ্যাম্পেন অপেক্ষা করে আছে।"

লুসি জিজ্ঞাসা করল, "এত শিগ্‌গির কিছু হবে না তো?" জুল্‌স্‌ বলল, "আমি হলাম ডাক্তার। আজ সেই পরম রজনী। বুঝতে পারছ কি যে ডাক্তারি ইতিহাসে আমিই হলাম প্রথম ডাক্তার যে তার নিজের হস্তকর্ম নিজেই পরীক্ষা করবে। জানই তো 'পূর্বে এবং পরে'। এ-বিষয়ে কাগজে লিখতে আমার খুব ভালো লাগবে। দাঁড়াও দেখি, যদিও মানসিক কারণে এবং চিকিৎসক-অধ্যাপকের দক্ষতার কারণে পূর্বের অনুষ্ঠানটিও আনন্দদায়ক ছিল, অস্ত্রোপচারের পরবর্তী কালের রতিক্রিয়া অতিশয় সুফলপ্রসূ ছিল, যেহেতু স্নায়ুঘটিত—" ঐখানে থামতে হয়েছিল, কারণ লুসি এমনি জোরে ওর চুল ধরে টেনেছিল যে জুল্‌স্‌ ব্যথার চোটে চেঁচিয়ে উঠেছিল।

মাথা নিচু করে ওর দিকে চেয়ে হেসেছিল লুসি, বলেছিল, "আজ যদি খুশি না হও, তাহলে বলতে হবে তোমারই দোষ।"

জুল্‌স্‌ বলল, "আমার কাজের গ্যারাণ্টি দিচ্ছি। যদিও কেল্‌নার বুড়োকে হাতের কাজটুকু করতে দিয়েছিলাম, পরিকল্পনাটা আমার। এখন একটু বিশ্রাম করা যাক, আমাদের সামনে রয়েছে দীর্ঘ রাতের গবেষণা।"

তারপর যখন ওরা ঘরে গেল—আজকাল ওরা একসঙ্গেই থাকত—লুসি দেখে ওকে অবাক করে দেবার ব্যবস্থা হয়েছে: ভোজন-বিলাসীর খাদ্য আর ওর শ্যাম্পেনের গেলাসের পাশে একটি গয়নার বাক্স, তাতে মস্ত এক হীরে-বসানো বাগদানের আংটি।

জুল্‌স্‌ বলল, "নিজের কাজের ওপর আমার কতখানি আস্থা, এটা তারই প্রমাণ। এবার দেখব তুমি তার কতখানি যোগ্যা।"

ভারি স্নেহময়, ভারি কোমল জুল্‌সের আচরণ। গোড়ায় লুসি একটু ভয় পাচ্ছিল, জুল্‌সের স্পর্শে ওর শরীর সঙ্কুচিত হচ্ছিল, কিন্তু তারপর আত্ম-প্রত্যয় জন্মাল, সমস্ত দেহে এমন প্রবল কামনার প্রবাহ সঞ্চারিত হল, যেমন আর কখনো হয়নি। প্রথম মিলনের পর জুল্‌স্‌ ওর কানে কানে বলল, "আমার কাজটা ভালোই।" ফিসফিস করে লুসি বলল, "সত্যি ভালো, সত্যি ভালো।" পরস্পরের দিকে চেয়ে হেসেছিল ওরা, তারপর আবার প্রেমের খেলা শুরু করেছিল।

## তেইশ

সিসিলিতে পাঁচ মাসের নির্বাসনের পর, মাইকেল কর্লিয়নি একদিন বাদে তার বাবার চরিত্র আর নিয়তির কথা বুঝতে পারল। লুকা ব্রাসিকে, নির্মম ক্যাপোরেজিমি ক্লেমেনজাকে, নিজের মায়ের আত্মসমর্পণ এবং নির্ধারিত ভূমিকা মেনে নেওয়া, এ সমস্তই মাইকেল বুঝতে পারল। ভাগ্যের সঙ্গে লড়াই না করলে, ওদের যে কি অবস্থা হত, সিসিলি গিয়ে মাইকেলের সে জ্ঞান হয়েছিল। এবার সে বুঝতে পারল ডন কেন সর্বদা বলেন, "মানুষের মাত্র একটাই নিয়তি থাকে।" কর্তৃপক্ষের কিংবা আইনসম্বলিত সরকারের প্রতি অবজ্ঞা, যারা নীরবতার, অর্থাৎ 'ওমের্তা'র নিয়ম ভঙ্গ করে, তাদের প্রতি কেন ঘৃণা হয়, ক্রমে ক্রমে এ সমস্তেরই মানে উপলব্ধি করল মাইকেল।

পুরনো কাপড়-চোপড় পরিয়ে, মাথায় ঠোঁট-লাগানো টুপি দিয়ে, মাইকেলকে প্যালের্মোর জাহাজঘাটা থেকে সিসিলি দ্বীপের অভ্যন্তরে নিয়ে যাওয়া হয়েছিল, একটা ম্যাফিয়া পরিচালিত প্রদেশের একেবারে কেন্দ্রস্থলে, সেখানকার নেতা এক সময় মাইকেলের বাবার কাছ থেকে বড় রকমের উপকার পেয়েছিলেন। এই প্রদেশেই কর্লিয়নি শহর অবস্থিত; বহুকাল আগে বাবা যখন অ্যামেরিকায় চলে গেছিলেন, এই শহরের নামেই নিজের নামকরণ করেছিলেন। কিন্তু ডনের আত্মীয়-স্বজনরা এখন আর কেউ জীবিত ছিল না। মেয়েরা সকলে বুড়ো হয়ে মারা গেছিল। পুরুষদের অনেকে গৃহযুদ্ধে প্রাণ দিয়েছিল, বাকিরা অ্যামেরিকা, কিংবা ব্রেজিল, কিংবা ইটালির অন্য প্রদেশে চলে গিয়ে বসবাস করছিল। পরে মাইকেল শুনেছিল যে এই ছোট গরীব গ্রামটির খুনের হার পৃথিবীর মধ্যে সব চাইতে বেশি।

সেই ম্যাফিয়া নেতার এক চিরকুমার খুড়োর বাড়িতে অতিথি হল মাইকেল। খুড়োর বয়স বছর সত্তর, সে ঐ অঞ্চলের ডাক্তারও বটে। ম্যাফিয়া নেতার নাম ডন টমাসিনো, পঞ্চাশের কোঠার শেষের দিকে বয়স, সিসিলির সব চাইতে অভিজাত এক পরিবারের বিশাল সম্পত্তির তত্ত্বাবধান করতেন। এই ধরনের তত্ত্বাবধায়কদের বলা হত 'গ্যাবেলোটো', তাদের আরেকটা কাজ ছিল খেয়াল রাখা গরীবরা যাতে পতিত জমি দখল করে না বসে, কিংবা বে-আইনী-ভাবে যাতে মালিকের জমিতে শিকার না করে, বা ফসল না তোলে। মোট কথা, গ্যাবেলোটোরা ছিল ম্যাফিয়াদেরই লোক, তারা টাকার বিনিময়ে, গরীবদের সব রকম ন্যায্য কিংবা অন্যায় দাবির হাত থেকে ধনী মুনিবদের স্থাবর সম্পত্তি রক্ষা করত। গরীব চাষীরা যদি আইনের অধিকার নিয়ে কোনো

পতিত জমি চাষ করার চেষ্টা করত, তাহলে গ্যাবেলোটোরা তাদের মারপিট করে, কিংবা হত্যার ভয় দেখিয়ে ভাগিয়ে দিত। কাজটা এতই সহজ ছিল।

ঐ অঞ্চলে জল বণ্টনের অধিকারও ছিল ডন টমাসিনোর; ওখানে রোমক সরকার কোনো নতুন বাঁধ তৈরির পরিকল্পনা করলে, তিনি সেটা নাকচ করে দিতেন। বাঁধ হলে, তাঁর হাতে যে-সব আর্টেজীয় কুয়ো ছিল তার লাভজনক জলবিক্রির ব্যবসাটি যে মাটি হবে। জল বেজায় সস্তা হয়ে যাবে, শত শত বছর ধরে কষ্ট করে এই যে একটা গুরুত্বপূর্ণ জল-সরবরাহের নীতি গড়ে তোলা হয়েছিল, সেটাও যাবে নষ্ট হয়ে। সে যাই হোক, ডন টমাসিনো ছিলেন একজন সেকেলে ম্যাফিয়া নেতা, তিনি মাদক দ্রব্যের, কিংবা বেশ্যার ব্যবসা ছুঁতেন না। এই ক্ষেত্রে, প্যালের্মোর মতো বড় বড় শহরে যে সব নব্য ম্যাফিয়া নেতারা দেখা দিচ্ছিল, তাদের ওপর ইটালিতে নির্বাসিত মার্কিনী গুণ্ডাদের প্রভাব বড় বেশি করে পড়েছিল, তাদের কিন্তু অতশত বাছবিচার ছিল না।

এই ম্যাফিয়া নেতাটি ছিলেন বেজায় মোটা, যাকে স্থানীয় ভাষায় বলা হত 'পেটওয়ালা মানুষ', দৈহিক ভাবেও, আবার আলঙ্কারিক ভাষাতেও ও-কথার মানে দাঁড়ায় 'যে মানুষকে সকলে ভয় ও সম্ভ্রম করে'। তাঁর পৃষ্ঠপোষকতায় থাকলে, মাইকেলের কোনো ভয়ের কারণ থাকবে না; তবু ওর পরিচয়টাকে গোপন রাখতে হয়েছিল। কাজেই ডনের খুড়ো ডঃ তাজার পাঁচিল দিয়ে ঘেরা বাগানের মধ্যেই মাইকেল আবদ্ধ থাকত।

সিসিলীয়র পক্ষে ডঃ তাজা ছিলেন খুব লম্বা, মাথায় প্রায় ছ ফুট, লাল-লাল গাল, ধবধবে সাদা চুল। সত্তরের ওপর বয়স হলেও তিনি প্রতি সপ্তাহে প্যালের্মো যেতেন, ওখানকার তরুণী বেশ্যাদের নমস্কার জানাতে, তাদের বয়স যতই কম হত, ততই ভালো। ডঃ তাজার অপর দুর্বলতা ছিল বই পড়া। সব কিছু পড়তেন তিনি, তারপরে সে-বিষয়ে গ্রামের অন্য লোকদের কাছে, তাঁর রুগীদের কাছে—তাদের বেশির ভাগই ছিল নিরক্ষর চাষা—আর জমিদারির রাখালদের কাছে গল্প করতেন। এর ফলে স্থানীয় লোকরা তাঁকে বুদ্ধু বলত। বইয়ের সঙ্গে তাদের সম্বন্ধ কি?

সন্ধ্যাবেলায় ডঃ তাজা, ডন টমাসিনো মাইকেলের সঙ্গে প্রকাণ্ড বাগানে বসে থাকতেন। বাগানে রাশি রাশি শ্বেতপাথরের মূর্তি সাজানো ছিল, মনে হত ওখানকার কড়া রসে ভরা কালো আঙুরের মতোই মূর্তিগুলোও বুঝি মাটি থেকে গজিয়ে উঠেছে। ডঃ তাজা ম্যাফিয়ার বিষয়ে এবং তাদের শত শত বছরের কীর্তিকলাপের বিষয়ে গল্প বলতে ভালোবাসতেন, মাইকেল কর্লিয়নি মুগ্ধ হয়ে শুনত। এমন কি মাঝে মাঝে সন্ধ্যার মধুর বাতাসের, ফলের গন্ধে ভরা কড়া মদের আর বাগানটির শান্ত আরামের প্রভাবে, ডন টমাসিনো পর্যন্ত অভিভূত হয়ে গিয়ে, তাঁর নিজের অভিজ্ঞতার দুটো-একটা গল্প বলতেন।

সেই প্রাচীন বাগানে বসে মাইকেল কর্লিয়নি তার বাপের বংশের মূল কোথায় বুঝতে পেরেছিল। 'ম্যাফিয়া' শব্দের আদি মানে হল 'আশ্রয়স্থল'। তারপর নামটা বলতে বোঝাত যে-সরকার দেশের আর দেশের লোকদের ওপর শত শত বছর ধরে অত্যাচার করে এসেছে, তার বিরুদ্ধে প্রতিবাদ করবার জন্য যে-সংগঠন আপনা থেকে গড়ে উঠেছিল সেটিকে। পৃথিবীর ইতিহাসে সিসিলির মতো আর কোনো দেশকে এমন নিষ্ঠুরভাবে ধর্ষণ করা হয়নি। মোমক 'ইন্‌কুইজিশন' অর্থাৎ ধর্মযাজকদের শাসন, ধনী-দরিদ্রের ওপর সমান ভাবে অত্যাচার করত। বড় বড় জমিদারদের আর ক্যাথলিক চার্চের রাজ-পুরুষদের ওখানকার রাখালদের আর চাষীদের ওপর অসীম প্রতিপত্তি ছিল। পুলিস বিভাগ তাদের হাতের ক্রীড়নক ছিল, তাদের সঙ্গে এমন ভাবে অঙ্গীভূত ছিল যে সিসিলিয়ানদের পক্ষে কাউকে 'পুলিসম্যান' বলার চাইতে জঘন্য গালি ছিল না।

এই বাধাবন্ধহীন পাশবিক ক্ষমতার সম্মুখীন হয়ে, নিপীড়িত দেশবাসীরা একেবারে নিষ্পেষিত হয়ে যাবার ভয়ে, নিজেদের রাগ বিদ্বেষ সর্বদা গোপন করে রাখতে শিখেছিল। এও শিখেছিল যে শত্রুকে শাসালে নিজেদেরই দুর্বলতা প্রকাশ করা হয়, কারণ সঙ্গে সঙ্গে উল্টো আক্রমণ আসে। ওরা শিখেছিল সমাজ ওদের শত্রু, কাজেই অন্যায়ের প্রতিকার চাইতে হলে গোপনে বিদ্রোহী ম্যাফিয়ার কাছে যেতে হয়। ওদিকে ম্যাফিয়া সংগঠনও 'ওমের্তা' অর্থাৎ নীরবতার নিয়ম প্রবর্তন করে নিজেদের ক্ষমতার ভিত্তি আরো দৃঢ় করে এনেছিল। সিসিলির পাড়াগাঁয়ে অচেনা কেউ এসে যদি নিকটতম শহরের যাবার পথ জিজ্ঞাসা করত, স্থানীয় লোকরা তার প্রশ্নের উত্তর দেবার ভদ্রতা-টুকুও দেখাত না। ম্যাফিয়া-সদস্যর পক্ষে ঘোরতম অন্যায় কাজ হল কেউ তাকে গুলি করলে বা অন্য কোনো অনিষ্ট করলে পুলিসের শরণাপন্ন হওয়া। ওমের্তাই স্থানীয় লোকদের ধর্ম হয়ে দাঁড়াল। কোনো মেয়ের স্বামীকে কেউ খুন করলে, পুলিসের কাছে সে স্বামীর হত্যাকারীর নাম প্রকাশ করত না, সন্তানের হত্যা-কারীর নামও নয়, কন্যার যে ধর্ম নষ্ট করেছে তার নামও নয়।

কর্তৃপক্ষের কাছ থেকে কোনো কালেও ন্যায়বিচার পাওয়া যায়নি, কাজেই দেশবাসীরা রবিন হুডের মতো যে দুষ্টের দমন ও শিষ্টের পালন করত, সেই ম্যাফিয়ারই শরণ নিত। ম্যাফিয়াও অনেকাংশে এই ভূমিকা সার্থকভাবে সম্পাদন করত। কোনো বিপদের অবস্থা ঘটলেই দেশবাসীরা স্থানীয় ম্যাফিয়া নেতার সাহায্য চাইত। তিনিই তাদের সমাজসেবক, তাদের আঞ্চলিক কর্তা, খাবারের ঝুড়ি আর চাকরি নিয়ে তিনিই সর্বদা প্রস্তুত থাকতেন; তিনিই তাদের রক্ষক ছিলেন।

কিন্তু ডঃ তাজা যে-কথার উল্লেখ করেননি পরবর্তী ক' মাসে মাইকেল যা নিজে আবিষ্কার করেছিল, সেটি হল যে আজকাল সিসিলির ম্যাফিয়া সংগঠন

বড়লোকদের বে-আইনী অনুচরে পরিণত হয়েছিল, এমন কি ওদের ও-দেশের ন্যায্য রাজনৈতিক ব্যবস্থার সহকারীও বলা চলত। সিসিলির ম্যাফিয়া তখন একটা অধঃপতিত ধনিক্ সংগঠন হয়ে দাঁড়িয়েছিল, তারা গণতন্ত্রবিরোধী এবং উদারতাবিরোধী হয়ে গেছিল। যে কোনো ব্যবসার ওপর তারা নিজেদের কর চাপাত, তা সে যত অকিঞ্চিৎকর কারবারই হোক না কেন।

এই প্রথম মাইকেল কর্লিয়নি বুঝতে পারল ওর বাবার মতো লোকেও কেন ন্যায্য সমাজের সভ্য না হয়ে চোর খুনে হয়ে গেছিলেন। যে-কোনো তেজী পুরুষের পক্ষে এই ভীষণ দারিদ্র্য, ভীতি, হীনতা মেনে নেওয়া অসম্ভব। কোনো কোনো সিসিলীয় অ্যামেরিকাতে গিয়ে বসবাস করলেও, ধরে নিয়েছিল সেখানকার কর্তৃপক্ষও সিসিলির মতোই নিষ্ঠুর।

ডঃ তাজা মাইকেলকে প্যালের্মোর বেশ্যাবাড়িতে তাঁর সাপ্তাহিক যাত্রার সঙ্গী করতে চেয়েছিলেন। মাইকেল রাজী হয়নি। সিসিলিতে পালিয়ে আসাতে ওর ভাঙা চোয়ালের যথাযোগ্য চিকিৎসা হয়নি, এখনো সে মুখের বাঁ দিকটাতে ক্যাপ্টেন ম্যাক্‌ক্লাস্কির স্মৃতিচিহ্ন নিয়ে বেড়াত। হাড়গুলো বাঁকা হয়ে জোড়া লেগেছিল, এক পাশ থেকে দেখলে মুখটাকে তির্যক দেখাত, কেমন একটু দুশ্চরিত্র মনে হত। নিজের চেহারা সম্বন্ধে মাইকেলের মনে সর্বদাই একটু গর্ব ছিল, এই কারণে ও মনে বড় কষ্ট পেত, এতটা কষ্ট পাবে নিজেও ভাবতে পারত না। সঙ্গে সঙ্গে একটা ব্যথাও আসত যেত, তাতে ওর ততটা এসে যেত না, ডঃ তাজা বড়ি খাইয়ে বেদনাবোধ বন্ধ করতেন। তাজা ওর মুখের চিকিৎসা করতে চেয়েছিলেন, মাইকেল রাজী হয়নি। সিসিলিতে এতদিন বাস করার ফলে ও বুঝেছিল যে তাজা বোধহয় সেখানকার সব চাইতে বাজে ডাক্তার। ডাক্তারি বইপত্র ছাড়া তিনি সব কিছু পড়তেন, নিজেই স্বীকার করতেন যে ও-সব তিনি বুঝতেই পারেন না। সিসিলির প্রধান ম্যাফিয়া নেতার সুপারিশে তিনি তাঁর ডাক্তারি পরীক্ষা পাস করেছিলেন। সে ভদ্রলোক এই উদ্দেশ্যেই প্যালের্মো গিয়ে তাজার অধ্যাপকদের সঙ্গে পরামর্শ করে এসেছিলেন তাজাকে কি রকম নম্বর দেওয়া যেতে পারে। এর থেকেই বোঝা যাচ্ছে সিসিলির ম্যাফিয়া সংগঠন যে-সমাজে বাস করত, তারই দেহে কর্কট-রোগের মতো কুরে খেত। কাজের কোনো মূল্যই ছিল না। সিসিলির ধর্মবাপ উপহারের মতো অনুগতদের পেশা দান করতেন।

সব বিষয়ে চিন্তা করে দেখবার যথেষ্ট সময় ছিল মাইকেলের হাতে। দিনের বেলায় সে পল্লী অঞ্চলে ঘুরে বেড়াত, সঙ্গে থাকত ডন টমাসিনোর জমিদারির দুজন রাখাল। সিসিলি দ্বীপের রাখালরা অনেক সময় ম্যাফিয়ার ভাড়াটে খুনের কাজ করত, একাজ তারা করত স্রেফ জীবিকার উপায় করবার জন্য। মাইকেল তার বাবার সংগঠনের কথা ভাবত। ঐ-সংগঠন যদি আরো সাফল্য

লাভ করে, তাহলে সময়কালে এই দ্বীপের সংগঠনের মতোই তার দশা হবে, কর্কট রোগের মতো তার বিষময় প্রতিক্রিয়া সমস্ত দেশটাকে নষ্ট করে দেবে। সিসিলি তো এরই মধ্যে একটা ভূতের দেশ হয়ে গেছে। খাওয়া-পরার টাকা রোজগার করবার জন্য, কিংবা নিজেদের রাজনৈতিক অথবা অর্থনৈতিক অধিকার প্রতিষ্ঠা করার ফলে হত্যার হাত থেকে বাঁচবার জন্য, পুরুষরা দেশত্যাগী হয়ে পৃথিবীর সব জায়গায় চলে যাচ্ছিল।

অনেক দূর অবধি বেড়াতে গিয়ে, দেশটার মহীয়ান সৌন্দর্য দেখে মাইকেল সব চাইতে প্রভাবিত হত। এখানে ওখানে কমলার বাগান খাদের মধ্যে গভীর ছায়া রচনা করে রেখেছিল, যীশুর জন্মের আগে তৈরি বিশাল দাঁতালো সাপের মুখ দেওয়া নালার মধ্যে দিয়ে বাগানে জল ঝরে পড়ত। বাড়িগুলো প্রাচীন রোমক বাগানবাড়ির ধাঁচে তৈরি, শ্বেত-পাথরের বিশাল প্রবেশদ্বার, প্রকাণ্ড খিলান দেওয়া ঘর, সব ভেঙেচুরে ধ্বংস-স্তূপে পরিণত হয়ে যাচ্ছিল, সব বে-ওয়ারিশ ভেড়ার বাস। দূর দিগন্তে প্রস্তরময় পাহাড়গুলো সাদা হয়ে যাওয়া পুরনো ন্যাড়া হাড়ের ঢিপির মতো চকচক করত। সেই মরুভূমির মতো দৃশ্যপটে উজ্জ্বল সবুজ বাগান আর ক্ষেত দেখে মনে হত যেন মাটির গলায় ঝকঝকে সবুজ পান্নার হার শোভা পাচ্ছে। মাঝে মাঝে মাইকেল কর্লিয়নি গ্রাম অবধি হেঁটে যেত, সেখানকার নিকটতম পাহাড়ের গায়ে বাড়ি করে আঠারো হাজার স্থানীয় বাসিন্দারা থাকত। মনে হত পাহাড়ে সারি সারি দাগ পড়েছে।

দরিদ্রের কুটির সব, পাহাড়ের গা কেটে কালো পাথর বের করে তাই দিয়ে তৈরি। গত এক বছরে কর্লিয়নিতে ষাটটা খুন হয়েছিল, মনে হত শহরটার ওপর মৃত্যুর ছায়া পড়ে আছে। আরো দূরে চাষের জমির কঠোর একঘেঁয়েমি ভেঙে ফিকুৎসার বন বিস্তীর্ণ।

মাইকেলের সঙ্গে বেরুলে রাখাল দেহরক্ষীরা সর্বদা বন্দুক নিত। এই বন্দুককে বলা হত 'লুপারা', এই মারাত্মক সিসিলীয় শট্‌গান ছিল ম্যাফিয়ার প্রিয় অস্ত্র। বাস্তবিকই মুসোলিনি যখন সিসিলি থেকে ম্যাফিয়া ক্ষমতা একেবারে দূর করে দেবার জন্য একজন পুলিসের কর্তাব্যক্তিকে পাঠিয়েছিলেন, তার প্রথম কাজের মধ্যে একটি ছিল সিসিলিতে যেখানে যত পাথরের দেয়াল ছিল, সবগুলোকে ভেঙে মাত্র তিন ফুট উঁচু পর্যন্ত রাখা, যাতে লুপারা-হাতে খুনেরা দেয়ালের পিছনে লুকিয়ে বসে লোক মারতে না পারে। এতে অবশ্য খুব একটা সুবিধা হয়নি, শেষ পর্যন্ত যত পুরুষমানুষকে ম্যাফিয়া সমর্থক বলে সন্দেহ হয়েছিল, সব কটাকে ধরে দ্বীপান্তরিত করে, তবে ঐ নেতা তাঁর সমস্যার সমাধান করতে পেরেছিলেন।

মিত্রপক্ষের সৈন্য যখন সিসিলিকে মুক্ত করে, তখন মার্কিনী সামরিক সরকারের ধারণা ছিল যে ফ্যাসিস্ট শাসনকালে যাকেই জেলে পোরা হয়েছিল, সে-ই নিশ্চয়ই গণতন্ত্রবাদী। কাজেই মার্কিনীরা আসবার পরে ম্যাফিয়া

সমর্থকদের অনেককেই গ্রামের মেয়রের পদে, কিংবা সামরিক সরকারের দোভাষীর পদে বহাল করা হয়েছিল। এই সৌভাগ্যের ফলে ম্যাফিয়া ক্ষমতা আবার পুনর্গঠিত হয়ে, আবার আগের মতোই বিপজ্জনক হয়ে উঠেছিল।

অনেক দূর অবধি বেড়ানোর এবং রাতে এক বোতল কড়া মদ আর এক প্লেট গুরুপাক 'পাস্তা' আর মাংস খাওয়ার ফলে মাইকেলের খানিকটা ঘুম হত। ডঃ তাজার লাইব্রেরিতে ইতালীয় ভাষায় লেখা অনেক বই ছিল। মাইকেল যদিও প্রাদেশিক ইতালীয় ভাষা বলতে পারত আর কলেজেও খানিকটা ইটালিয়ান পড়েছিল, তবু অনেক সময় ও শ্রম স্বীকার করে তবে বইগুলি পড়তে হত। শেষ পর্যন্ত ওর ভাষায় আর বিদেশী টান শোনা যেত না এবং যদিও নিজেকে স্থানীয় অধিবাসী বলে চালাতে পারত না, তবু লোকে মনে করতে পারত যে, সুইট্‌জারল্যাণ্ড আর জার্মানীর সীমানার কাছে সুদূর উত্তর ইটালি থেকে এই অদ্ভুত মানুষটি এসেছে।

মুখের বাঁ দিককার একটেরে ভাবের জন্য ওকে আরো এদিকের লোক বলে মনে হত। চেহারার এ ধরনের বিকৃতি সিসিলিতে প্রায়ই দেখা যেত, কারণ এখানে চিকিৎসার বড়ই অভাব। টাকার অভাবে ছোটখাটো ক্ষত আঘাতের সংস্কার হত না। অনেক ছেলে-বুড়োর শরীরে এমন সব বিকৃতি দেখা যেত, যা অ্যামেরিকাতে সামান্য একটু অস্ত্রোপচারের কিংবা ডাক্তারির সাহায্যে শুধরে দেওয়া হয়ে থাকে।

মাইকেল প্রায়ই কে-র কথা ভাবত, তার হাসি, তার দেহ। তার কাছ থেকে একটি বিদায়ের কথা না বলে চলে আসার জন্য কেবলই বিবেক দংশন করত। আশ্চর্যের বিষয়, ঐ যে দুটো লোককে খুন করে চলে এসেছিল, তাদের সম্বন্ধে বিবেক কিছু বলত না। সলট্‌সো তো মাইকেলের বাবাকে মারবার চেষ্টা করেছিল আর ক্যাপ্টেন ম্যাক্‌ক্লাস্কি চিরকালের মতো ওকে বিকৃতাঙ্গ করে দিয়েছে।

মাইকেলের একটেরে মুখের অস্ত্র-চিকিৎসা করাবার জন্য ডঃ তাজা কেবলই পেড়াপীড়ি করতেন, বিশেষতঃ মাইকেল যখন ব্যথার ওষুধ চাইত। যতই দিন যেতে লাগল ব্যথাটাও আরো তীব্র, আরো ঘন-ঘন হতে লাগল। তাজা বুঝিয়ে বলেছিলেন যে চোখের নিচে মুখের একটা স্নায়ু থেকে অনেকগুলো স্নায়ু বেরিয়ে চারদিকে ছড়িয়ে থাকে। বাস্তবিকই ম্যাফিয়া উৎপীড়কদের ঐ জায়গাটা ভারি পছন্দ ছিল; উৎপীড়িতের গালের ঠিক ঐ স্থানটি বেছে নিয়ে ঐখানে বরফ ভাঙার গাঁইতির ছুঁচের মতো সরু ডগা দিয়ে ওরা খোঁচা দিত। মাইকেলের মুখের ঐ স্নায়ুটিই জখম হয়েছিল, কিংবা হয়তো ওর মধ্যে সরু এক চিলতে হাড়ি ফুটে ছিল। প্যালের্মোর হাসপাতালে গিয়ে সামান্য একটু অস্ত্রোপচার করিয়ে নিলে, চিরদিনের মতো ব্যথাটা দূর হবে।

মাইকেল যেতে অস্বীকার করল। ডাক্তার জিজ্ঞাসা করলেন তার কারণ কি, এক গাল হেসে মাইকেল বলল, "ওটা যে বাড়ি থেকে আনা জিনিস।"

ব্যথাতে ওর বিশেষ এসে যেত না, সামান্য একটু টনটন করত, খুলির মধ্যে একটু স্পন্দনের মতো, ঠিক যেন কোনো যন্ত্র চালিয়ে পরিষ্কার করবার জন্য জলীয় পদার্থে ডুবিয়ে রাখা হয়েছে।

প্রায় সাত মাস ধরে অলস পল্লীজীবন কাটাবার পর মাইকেলের সত্যিই একঘেয়ে লাগতে আরম্ভ করল। এই সময়ে ডন টমাসিনোও বড়ই কাজে ব্যস্ত হয়ে পড়লেন, বাগানবাড়িতে তাঁকে বড় একটা দেখাই যেত না। প্যালের্মোতে নব্য ম্যাফিয়া দলের উত্থান হয়েছিল, তারা ঐ শহরের যুদ্ধোত্তর গৃহনির্মাণ কাজে কাঁড়ি কাঁড়ি টাকা কামাচ্ছিল। সেই টাকার জোরে তারা পুরনো ম্যাফিয়া নেতাদের পাড়াগাঁর জমিদারিতে অনধিকার প্রবেশ করার চেষ্টা করছিল। বুড়ো নেতাদের ওরা তাচ্ছিল্য করে বলত 'গুঁফো সরদার'। ডন টমাসিনো কাজে কাজেই নিজের সম্পত্তির নিরাপত্তা রক্ষা করতে ব্যস্ত ছিলেন। সুতরাং মাইকেলও তাঁর সঙ্গ থেকে বঞ্চিত ছিল এবং ডঃ তাজার গল্প শুনেই সন্তুষ্ট থাকতে হচ্ছিল, এতদিনে তিনিও আবার পুরনো গল্পের পুনরাবৃত্তি শুরু করেছিলেন।

একদিন সকালে মাইকেল স্থির করল কর্লিয়নি ছাড়িয়ে পাহাড়ের মধ্যে অনেক দূর পর্যন্ত বেড়াতে যাবে। বলা বাহুল্য, সঙ্গে গেল সেই দুই রাখাল দেহরক্ষী। কর্লিয়নি পরিবারের শত্রুদের কারণে এ ব্যবস্থা করা হয়নি। সত্যি সত্যিই, স্থানীয় লোক ছাড়া কারো পক্ষে ওভাবে একলা বেড়ানো নিরাপদ ছিল না। স্থানীয় লোকদেরও বিপদ ঘটতে পারত। ঐ অঞ্চলে চোর-ডাকাত গিজগিজ করত, তার ওপর ম্যাফিয়া দলগুলোও নিজেদের মধ্যে মারামারি করত, তাতে আশেপাশে সকলেরই বিপদ ঘটত। তাছাড়া ওকে দেখে কেউ 'পাগ্লিয়াও' চোর বলেও ভুল করতে পারত।

'পাগ্লিয়াও' বলতে বোঝাত ক্ষেতের মধ্যিখানে খড়ের চালের কুটির, তাতে চাষবাসের হাতিয়ার রাখা হত, ক্ষেতের শ্রমিকরাও দরকার হলে ওখানে আশ্রয় নিতে পারত। এই ব্যবস্থার ফলে গাঁ থেকে এত দূরে রোজ রোজ হাতিয়ারগুলো বয়ে আনতে হত না। সিসিলির চাষীরা তাদের ক্ষেতের ধারে থাকত না। তার অনেক বিপদ; তাছাড়া, কারো যদি চাষের জমি থাকে, তাহলে সেটার ওপর ঘর তুলে কেউ জায়গাটা নষ্ট করতে চাইত না। তার চাইতে বরং ওরা গ্রামে থাকত আর সূর্য ওঠার সঙ্গে সঙ্গে দূরে যে যার ক্ষেতে চলে যেত, এদের এক রকম পায়ে হাঁটা 'ডেলি প্যাসেঞ্জার' বলা যায়। কোনো চাষী যদি পাগ্লিয়াওতে পৌছে দেখত হাতিয়ার লুট হয়ে গেছে, তার বাস্তবিকই বড় ক্ষতি হত। সেদিনের মতো তার মুখে রুটি জুটত না। আইন যখন ব্যর্থ হল, ম্যাফিয়া সংগঠন তখন গরীব চাষীদের স্বার্থ রক্ষা করার ভার নিয়ে নিজেদের নিয়মে সমস্যার সমাধান করে দিল। যেখানে যত 'পাগ্লিয়াও'

চোর ছিল, সবাইকে তারা তাড়িয়ে বের করে মেরে ফেলতে লাগল। এই ব্যবস্থায় কিছু নির্দোষ লোকের হত্যাও এড়ানো গেল না। কোনো সন্ত-লুট-করা পাগ্‌লিয়াওয়ের পাশ দিয়ে ঘুরে বেড়াতে দেখলে মাইকেলকেও ওরা অপরাধী মনে করতে পারত, যদি না চেনা কেউ সঙ্গে জামিনের মতো থাকত।

এই ভাবে এক রোদে ভরা সকালে মাইকেল ক্ষেতের মধ্যে দিয়ে হাঁটতে আরম্ভ করল, দুই বিশ্বাসী রাখালও পিছন পিছন চলল। তাদের একজন ছিল সাদাসিধে ভালোমানুষ, বুদ্ধিশুদ্ধি প্রায় কিছুই ছিল না, মরা মানুষের মতো মুখে কথাও ছিল না, রেড ইণ্ডিয়ানদের মতো ভাবলেশহীন মুখ। ছোটখাটো পাতলা ক্ষিপ্র শরীর, মধ্যবয়সে গায়ে চর্বি লাগার আগে আসল সিসিলীয়রা যেমন হয়ে থাকে। লোকটার নাম কালো।

অন্য রাখালটি আরো উৎসাহী, বয়সও কম, পৃথিবীর অন্য দেশও কিছু কিছু তার দেখা ছিল। যা দেখেছিল তার বেশির ভাগই সমুদ্র, কারণ যুদ্ধের সময় সে ইটালির নৌ-বহরের নাবিক হয়েছিল, কিন্তু জাহাজ-ডুবি হবার আগে সবেমাত্র হাতে উল্কি পরার সময়টুকু পেয়েছিল, তার পরেই সে বৃটিশদের হাতে বন্দী হয়েছিল। কিন্তু ঐ উল্কির জন্য গ্রামে ফিরে সে একটা কেউ-কেটা বনে গেছিল। সিসিলির লোকরা বড় একটা উল্কি পরত না, সুযোগও পেত না, ইচ্ছাও ছিল না। তবে ফ্যাব্রিৎসিও নামের ঐ রাখালের উল্কি পরার প্রধান উদ্দেশ্য ছিল পেটের ওপর লাল ধ্যাবড়া মতো একটা জরুল ঢাকা। অথচ ম্যাফিয়া সংগঠনের হেটুরেদের কাঠের গাড়িগুলোর দু পাশে খাসা সব রঙচঙে দৃশ্যপট আঁকা থাকত, চমৎকার সব আদিম ধরনের ছবি, কত স্নেহে, কত যত্নে আঁকা। সে যাই হোক, নিজের পৈতৃক গ্রামে ফিরে এসে ঐ উল্কিটা সম্বন্ধে ফ্যাব্রিৎসিও খুব বেশি গর্ব বোধ করত না, যদিও আঁকার বিষয়বস্তুটি ছিল সিসিলীয়দের আত্মসম্মানজ্ঞান সংক্রান্ত জনপ্রিয় ব্যাপার: ফ্যাব্রিৎসিওর লোমশ পেটের ওপর একজন উলঙ্গ পুরুষ আর স্ত্রী জড়াজড়ি করে রয়েছে, আর প্রতারিত স্বামীটি তাদের ছোরা মারছে। ফ্যাব্রিৎসিও মাইকেলের সঙ্গে ঠাট্টা-তামাশা করত, অ্যামেরিকা সম্বন্ধে নানা প্রশ্ন করত। বলা বাহুল্য, মাইকেলের আসল জাতির কথা এই দুটি লোকের কাছ থেকে গোপন রাখা সম্ভব ছিল না। তবে ওরা সঠিক জানত না মাইকেল আসলে কে। শুধু এটুকু জানত যে সে লুকিয়ে আছে, কাজেই তার বিষয়ে কোথাও কিছু বলা বারণ। ফ্যাব্রিৎসিও মাঝে মাঝে মাইকেলকে চিজ এনে দিত, এত তাজা, যে-দুধে তৈরি, চিজের গায়ে তখনো সেই দুধ ঘামের মতো লেগে থাকত।

পাড়াগাঁর ধুলোয় ঢাকা পথ ধরে চলল ওরা, পাশ দিয়ে চলে যেতে লাগল গাধায় টানা রঙচঙে ছবি-আঁকা গাড়ি। সব জায়গায় গোলাপী ফুল, কমলার বাগান, কাগজি বাদামের আর জলপাইয়ের কুঞ্জবন। দেখে দেখে অবাক হয়ে গেল মাইকেল। সিসিলীয়দের দারিদ্র্যের কথা কত বইতে লেখা হয়েছে,

মাইকেল ভেবেছিল এসে দেখবে ন্যাড়া বন্ধ্যা জমি। অথচ দেখল এ-দেশে প্রাচুর্য উপচে পড়ছে, পায়ের তলায় ফুলের গালচে, বাতাসে লেবু-ফুলের সুবাস। এমন অপূর্ব সুন্দর দেশ ছেড়ে চলে যাবার দুঃখ এখানকার লোকরা কি করে সইতে পারে, ভেবেই পেল না মাইকেল। মানুষ যে মানুষের ওপর কি নির্মম অত্যাচার করতে পারে, এই নন্দন-কানন থেকে দলে দলে লোকের চলে যাওয়া থেকেই তার একটা পরিমাপ পাওয়া যায়।

ভেবেছিল সমুদ্রতীরে মাজারা গ্রাম অবধি হেঁটে গিয়ে, বিকেলের দিকে বাসে করে কর্লিয়নি ফিরবে। তাহলে শরীর এমনি ক্লান্ত হয়ে যাবে যে রাতে ঘুম হবে। রাখালদের পিঠে ঝোলানো থলিতে রুটি আর চিজ ছিল, পথে খাবার জন্য। প্রকাশ্যভাবেই 'লুপারা' ঝুলিয়ে নিয়ে চলেছিল তারা, যেন শিকার করে দিন কাটাতে যাচ্ছে।

অপূর্ব সুন্দর সকালটি। ছোটবেলায় গ্রীষ্মকালে মাইকেল একবার ভোরে উঠে বল খেলতে গেছিল, আজও মনটা সেই রকম লাগছিল। তখন মনে হত প্রতিটি দিন কেউ নতুন করে ধুয়ে, রঙ দিয়ে এঁকে দিয়েছে। এখনো সেই রকম মনে হচ্ছিল। সিসিলিতে জমকালো ফুলের গালচে পাতা থাকে, কমলার আর লেবুর ফুলের সুগন্ধে বাতাস এত ভারি যে মুখে আঘাত লেগে এত দিন ধরে বন্ধ হয়ে থাকা গন্ধনালী দিয়ে সে সুবাস মাইকেল গ্রহণ করতে পারল।

মুখের বাঁ দিকের ভগ্নাংশের ক্ষত সম্পূর্ণ সেরে গেছিল, কিন্তু হাড়টা উপযুক্ত ভাবে জোড়া লাগেনি আর সাইনাসগুলির ওপর ক্রমাগত চাপ লাগাতে বাঁ চোখে ব্যথা লেগে থাকত। নাক দিয়েও অনবরত জল ঝরত, শ্লেষ্মায় রুমাল ভরে যেত, চাষাদের মতো মাটির ওপর নাক ঝাড়তে হত। ছোটবেলায় যখনই দেখত বুড়ো ইতালীয়রা ইংরিজি বাবুগিরি বলে রুমাল ব্যবহার না করে পিচ্-বাঁধানো পথের ধারের নালায় নাক ঝাড়ছে, মাইকেলের বড় ঘেন্না করত।

তাছাড়া মুখটাকে বড় ভারি মনে হত। ডঃ তাজা বলেছিলেন তারও কারণ ঐ বিকৃতভাবে হাড় জোড়া লাগার ফলে সাইনাসে চাপ পড়া। ডঃ তাজা ডাক্তারি ভাষায় বলেছিলেন 'জাইগোমার', ডিমের-খোলা ভাঙন। বলেছিলেন হাড় জোড়া লাগার আগে ডাক্তার দেখালে, চামচের মতো একটা যন্ত্রের সাহায্যে হাড়টাকে ঠেলে যথাস্থানে বসিয়ে দিলেই এ অবস্থা সেরে যেত। তবে এখন কিছু করতে হলে প্যালের্মোতে গিয়ে হাসপাতালে ভরতি হয়ে 'ম্যাক্সিলো-ফেশ্যাল সার্জারি' নামক বড় গোছের একটা ব্যাপার করতে হবে, তাতে হাড়টাকে আবার ভেঙে নিতে হবে। মাইকেলের পক্ষে সেইটুকুই যথেষ্ট। সে রাজী হল না। অথচ ব্যথার চাইতেও, ক্রমাগত নাকে সর্দি আসার চাইতেও, মুখের ঐ ভারি ভাবটাতে ওর বেশি কষ্ট হত।

সেদিন ওর আর সমুদ্রতীরে পৌঁছনো হল না। মাইল পনেরো যাবার পর, মাইকেল আর তার রাখালরা একটা কমলা বনের শীতল সবুজ আর্দ্র ছায়ায়

বসে পড়ল, দুপুরের খাবার আর সঙ্গে আনা মদটুকু খাবার জন্য। ক্যাব্রিৎসিও কেবলই বকে যাচ্ছিল ও কেমন একদিন অ্যামেরিকায় যাবে। পানাহারের পর ওরা গাছের ছায়ায় শুয়ে পড়ল, ক্যাব্রিৎসিও তার শার্টের বোতাম খুলে পেটের পেশী সঙ্কুচিত করে উল্কির ছবিটাকে জীবন্ত করে তুলছিল। বুকের ওপর নগ্ন প্রেমিক-প্রেমিকার দেহ প্রেমের উচ্ছ্বাসে মোচড় দিয়ে উঠল, প্রতারিত স্বামী ওদের শরীরে যে ছোরাখানি বসিয়ে দিয়েছিল সেটা থরথর করে কাঁপতে লাগল। দেখে মাইকেলদের সকলের খুব মজা লাগছিল। ঠিক সেই সময় সিসিলির লোকরা যাকে 'বজ্রাহত হওয়া' বলে, মাইকেলের তাই হল।

কমলাকুঞ্জের পিছনে জমিদারের ক্ষেত, তার ধারে ধারে সবুজ পাড় দেওয়া। কুঞ্জবনের একটু দূরে একটি বাগানবাড়ি, সেটি এতই রোমক ধাঁচে তৈরি যে মনে হয় বুঝি পম্পিয়াইয়ের ভগ্নাবশেষ থেকে খুঁড়ে বের করে আনা হয়েছে। ছোটখাটো একটি প্রাসাদের মতো, বিশাল শ্বেতপাথরের গাড়ি বারান্দা, লম্বা খাঁজ কাটা গ্রীসীয় থাম। সেই থামের মাঝখান দিয়ে এক দল গ্রামের মেয়ে বেরিয়ে এল, তাদের সঙ্গে কালো পোশাক-পরা দুজন মোটা গিন্নীগোছের মহিলা। গ্রাম থেকে তারা এসেছিল জমিদারের জন্য তাদের আবহমান কালের কর্তব্য সম্পাদন করতে, অর্থাৎ বাগানবাড়িটিকে সাফ করে, তাঁর শীত কাটাবার উপযুক্ত করে রাখতে। এখন ওরা মাঠে চলেছিল, সেখান থেকে ফুল তুলে এনে ঘরে ঘরে সাজিয়ে রাখবে। গোলাপী 'সুলা'র, বেগুনী উইস্টারিয়ার সঙ্গে কমলা-ফুল, লেবু-ফুল। মেয়েগুলি লক্ষ্যই করেনি যে তিনটে পুরুষমানুষ কমলা-বনে বিশ্রাম করছে, তাই ক্রমে খুব কাছে এসে পড়েছিল।

গায়ের সঙ্গে লাগা সস্তা ছাপা কাপড়ের পোশাক পরা মেয়েগুলির বয়স হবে কুড়ির নিচে, কিন্তু এই রোদের দেশে মেয়েদের শরীরে অল্প বয়সেই পরিপূর্ণ নারীত্ব বিকশিত হয়ে ওঠে। ওদের মধ্যে তিন-চারজন মিলে একটি মেয়েকে তাড়া করে ঐ কমলা-বনটির দিকেই নিয়ে আসছিল। সে মেয়েটির হাতে বেগুনী আঙুরের মস্ত এক গুচ্ছ, তার থেকে সে একটা একটা ফল ছিঁড়ে অনুসরণকারিণীদের দিকে ছুঁড়ে মারছিল। ঐ আঙুরের মতোই গাঢ় বেগুনী একরাশি চুল তার মাথায় মুকুটের মতো শোভা পাচ্ছিল আর দেহখানি যেন ত্বকের বাঁধন কেটে বেরিয়ে আসতে চাইছিল।

কুঞ্জবনে প্রায় পৌঁছে গিয়ে মেয়েটি থমকে দাঁড়াল, পুরুষদের শার্টের বিজাতীয় রঙ ওর চোখে পড়েছিল। আঙুলের ডগায় ভর করে দাঁড়িয়ে পড়ল মেয়ে, হরিণীর মতো যেন এখনি ছুটে পালাবে। ততক্ষণে সে খুবই কাছে এসে পড়েছিল, এত কাছে যে পুরুষরা তিনজন ওর মুখের প্রত্যেকটি অবয়ব দেখতে পাচ্ছিল।

দেহের রেখাগুলি ডিম্বাকৃতি, আলম্বিত চোখ, মুখের কাঠামো, কপালের ডৌল। ঘন ঘি রঙের অপরূপ গায়ের রঙ; আয়ত লোচন, গাঢ় বেগুনী কিংবা

কাল্‌চে, সুদীর্ঘ ঘন পক্ষ্ম, অপূর্ব সুন্দর মুখের ওপর তার ছায়া পড়েছে। ঠোঁট দুটি পরিপূর্ণ কিন্তু স্থুল নয়, মিষ্টি কিন্তু দুর্বল নয়, আঙুরের রস লেগে রঙ তার গাঢ় লাল। এ মেয়ে এমন অবিশ্বাস্য রকমের সুন্দর যে ফ্যাব্রিৎসিও চাপা গলায় বলে উঠল, "প্রভু যীশু! আমাকে তুলে নাও, আমি মরে গেলাম।" যেন ওর কথা শুনতে পেয়েই মেয়েটি আঙুলের ডগা থেকে দেহের ভার নামিয়ে, চর্কিবাজির মতো ঘুরে আবার তার অনুসরণকারিণীদের কাছে ফিরে গেল। আঁটো ছাপা পোশাকের নিচে বন্য প্রাণীর মতো সহজ চলার ভঙ্গি, প্রকৃতির কন্যার মতোই নিষ্পাপ কামনাময়। বন্ধুদের কাছে পৌঁছে, আবার ফিরে দাঁড়িয়ে আঙুরের গুচ্ছসুদ্ধ হাত বাড়িয়ে কুঞ্জবনের দিকে দেখিয়ে দিল। অমনি মেয়েরা সহাস্যে ছুটে পালাল, কালো পোশাক-পরা মোটা গিন্নীরা বকবক করতে করতে তাদের তাড়া দিয়ে, নিয়ে চলল।

আর মাইকেল কর্লিয়নির কথা কি বলা যায়? সে নিজেই বুঝতে পারল সে উঠে দাঁড়িয়েছে, বুকের মধ্যে হৃৎপিণ্ড ধড়াস-ধড়াস করছে। একটু একটু মাথা ঘুরছে। দেহের শিরায় শিরায় রক্তে তার বান ডেকেছে, দেহের শেষ প্রান্তে, হাতের পায়ের আঙুলের ডগায় পৌঁছে সে রক্তের স্রোত আছড়ে পড়ছে। বাতাসে ভর করে দ্বীপের যত সুগন্ধ উড়ে এল, কমলা-ফুলের, লেবু-ফুলের, আঙুরের, কুসুম সম্ভারের যত সুগন্ধ। মাইকেলের মনে হল ওর দেহটা আর ওর মধ্যে নেই, বাইরে লাফিয়ে বেরিয়ে পড়েছে। তারপর শুনতে পেল রাখালরা দুজন হাসছে।

ফ্যাব্রিৎসিও বলল, "মাথায় বাজ পড়ল, কেমন কি না?" বলে ওর কাঁধে চাপড় দিল। কালো পর্যন্ত বন্ধুর মতো ওর হাত চাপড়ে বলল, "ঠাণ্ডা হও ব্যাটা, ঠাণ্ডা হও। কিন্তু কথাগুলো সস্নেহে বলল। মাইকেল যেন মোটর-গাড়ির ধাক্কা খেয়েছে, এমন ভাবে ফ্যাব্রিৎসিও একটা মদের বোতল এগিয়ে দিল, মাইকেল অমনি বোতলে একটা লম্বা টান দিল। তাতে মাথাটা পরিষ্কার হয়ে গেল।

তখন সে বলল, "ওরে হতভাগা মেষ-পালক, তোরা বলছিসটা কি?"

ওরা দুজনেই হাসতে লাগল। কালোর ভালোমানুষের মতো মুখটা অত্যন্ত গম্ভীর হয়ে উঠল, সে বলল, "দেখ, মাথায় বাজ পড়লে, সে আর লুকোবার জো নেই। সবাই দেখতে পায়। ও হরি, তাই নিয়ে আবার লজ্জা কিসের, কত লোক তো বাজ পড়ার আশায় পুজো দেয়। তুমি তো সৌভাগ্যবান।"

ওর মনের কথা এরা দু'জন এত সহজে বুঝে নিল দেখে মাইকেল খুব খুশি হল না। কিন্তু ওর জীবনে এমন ঘটনা এই প্রথম ঘটল। কৈশোরে একে ওকে ভালো লাগত, এ একেবারে অন্য রকমের। কে-কে যে এত দিন ভালোবেসেছিল, এর সঙ্গে তার কোনো সাদৃশ্য নেই। যে ভালোবাসার মূলে ছিল কে-র স্বাভাবিক মাধুর্য, তার বুদ্ধিমত্তা, একজনের কালো চুল, একজনের সোনালী, তার আকর্ষণ।

আর এ হল অধিকার করবার দুর্দম বাসনা; মেয়েটির মুখের প্রতিচ্ছবি

মাইকেলের মগজে গ্রথিত হয়ে গেছিল ; মাইকেল বুঝতে পারছিল এ মেয়েকে না পেলে, সমস্ত জীবন ধরে ওর স্মৃতি মনকে পীড়া দেবে। জীবনটা কেমন সহজ হয়ে এল, একটিমাত্র বিন্দুতে কেন্দ্রীভূত হল, বাকি যা কিছু সে-সব এক মুহূর্তের চিন্তারও আযোগ্য বলে মনে হতে লাগল। এই নির্বাসনের দিনগুলিতে মাইকেল অহরহ কে-র কথাই ভাবত, মনে হত আর কখনো ওদের মধ্যে প্রেমের সম্বন্ধ হতে পারবে না, বন্ধুত্বেরও নয়। যাই বলা যাক, ও এখন একজন খুনে বই তো নয়, একজন 'ম্যাফিয়োসো,' যার পৌরুষের পরীক্ষা হয়ে গিয়েছে। কিন্তু এবার কে-র সব স্মৃতি মাইকেলের চেতনা থেকে মুছে গেল।

তড়বড় করে ফ্যাব্রিৎসিও বলল, "গ্রামে গিয়ে, ওর বিষয় সব খবর নিয়ে আসি। কে জানে, যতটা ভাবছি, মেয়েটি হয়তো ততটা দুষ্প্রাপ্য নয়। বাজ পড়ার তো একটিমাত্র ওষুধ আছে, কি বল, কালো ?"

গম্ভীরভাবে অন্য রাখাল মাথা দোলাল। মাইকেল কিছু বলল না। রাখালরা দুজন যখন পাশের গ্রামের পথ ধরল, ও-ও ওদের পিছন পিছন চলল। মেয়ের দল ঐ গ্রামেই অদৃশ্য হয়ে গেছিল।

মধ্যিখানে একটা খোলা জায়গা, তার ভিতর একটি ফোয়ারা, তার চারদিক ঘিরে গ্রামের বাড়িঘর, এ অঞ্চলে সর্বদাই যেমন হয়ে থাকে। তবে বড় রাস্তার ওপর হওয়াতে, কয়েকটা দোকান আর মদের দোকানও ছিল, আর একটা ছোট কাফে বা রেস্তোরাঁ, তার খুদে চাতালে তিনটি টেবিল পাতা। রাখালরা গিয়ে একটা টেবিলে বসেছিল, মাইকেলও তাদের সঙ্গে জুটল। কিন্তু মেয়েদের কোনো হদিস পাওয়া গেল না, তাদের কোনো চিহ্নই দেখা গেল না। কয়েকটা ছোট ছেলে আর একটা ভ্রাম্যমাণ গাধা ছাড়া মনে হচ্ছিল গ্রামে কোনো বাসিন্দাই নেই।

কাফের মালিক ওদের আপ্যায়ন করতে এল। গাঁট্টাগোঁট্টা ছোট-খাটো মানুষটি প্রায় একটা বেঁটে বামুনের মতোই খাটো। ওদের প্রফুল্লবদনে অভিবাদন করে, টেবিলের ওপর এক প্লেট ভাজা মটর রেখে বলল, "আপনারা এখানে নতুন এসেছেন, কাজেই একটু পরামর্শ দিই। আমার মদটি চেখে দেখুন। আমার বাগানের আঙুর দিয়ে আমার ছেলেরা তৈরি করেছে। তার সঙ্গে কমলা আর লেবু মিশিয়েছে। এই হল ইটালির সেরা মদ।"

ওরা তাকে জগ ভরে মদ আনবার অনুমতি দিল। বাস্তবিক ও যা বলেছিল, জিনিসটা তার চাইতেও ভালো, গাঢ় বেগুনী রঙ, ব্র্যাণ্ডির মতো তেজ। ফ্যাব্রিৎসিও মালিককে বলল, "ঠিক জানি, আপনি এদিককার সব মেয়েকে চেনেন। পথে আসতে কয়েকজন রূপসীকে দেখলাম, তাদের একজনকে দেখে আমাদের এই বন্ধুটির মাথায় বাজ পড়েছে।" এই বলে মাইকেলকে দেখাল।

নতুন কৌতূহলের সঙ্গে মালিক তখন মাইকেলের দিকে তাকাল। এর আগে ওর ভাঙা মুখটাকে খুব সাধারণ বলেই মনে হয়েছিল। কিন্তু যে মানুষের

মাথায় বাজ পড়েছে, তার ব্যাপারই আলাদা। মালিক বলল,"তাহলে, বন্ধু, বরং কয়েকটা বোতল সঙ্গে নিয়ে যান। রাতে ঘুমের সময় সাহায্য দরকার হবে।"

মাইকেল তাকে জিজ্ঞাসা করল, "এমন কোনো মেয়েকে চেনেন, যার চুল খুব কোঁকড়া, দুধের সরের মতো গায়ের রঙ, এই বড় বড় চোখ, খুব কালো চোখ? এ গ্রামে এমন কোনো মেয়েকে চেনেন?"

কাফের মালিক সংক্ষেপে বলল, "না, ও-রকম কাউকে চিনি না।" এই বলে চাতাল ছেড়ে কাফের ভিতরে অদৃশ্য হয়ে গেল।

ওরা তিনজন ধীরে ধীরে মদ খেতে লাগল, জগটা শেষ হলে, আরো চাইল। মালিকের দেখা নেই। ফ্যাব্রিৎসিও তার খোঁজে কাফেতে গিয়ে ঢুকল। বেরিয়ে এসে মুখ বিকৃত করে মাইকেলকে বলল, "যা ভেবেছিলাম, যার কথা বলছিলাম সে ওরই মেয়ে। এখন বাড়ির পিছনে বসে আমাদের অনিষ্ট করবার জন্য রক্ত গরম করছে। এবার বোধ হয় কর্লিয়নির দিকে হাঁটা দিলেই ভালো।"

এত মাস দ্বীপে বাস করা সত্ত্বেও যৌন ব্যাপার সম্বন্ধে সিসিলীয়দের এই স্পর্শকাতরতা আজ পর্যন্ত মাইকেলের অভ্যাস হল না, তাছাড়া একজন সিসিলীয়র পক্ষেও এটা একটু বাড়াবাড়ি হয়ে যাচ্ছিল। কিন্তু রাখালরা মালিকের ব্যবহারটাকে নৈত্যনৈমিত্তিকের মধ্যেই ধরে নিচ্ছিল। মাইকেল কখন রওনা হয় ওরা তার জন্য অপেক্ষা করতে লাগল। ফ্যাব্রিৎসিও বলল, "হারামজাদা বলেছিল ওর নাকি দুটো ছেলে আছে, এই লম্বা, ষণ্ডাগুণ্ডা, তাদের একবার ডাকলেই হল। রওনা দেওয়া যাক।"

ঠাণ্ডা দৃষ্টিতে ওর দিকে তাকাল মাইকেল; এতাবৎ ওকে দেখা গেছিল চুপচাপ, নম্র যুবক, অ্যামেরিকানরা যেমন হয়, তবে সিসিলিতে এসে যখন লুকোতে হয়েছে, তখন নিশ্চয়ই পুরুষোচিত কোনো কাজ করেছিল। 'কর্লিয়নি দৃষ্টি' রাখালরা এই প্রথম দেখল। ডন টমাসিনো মাইকেলের আসল পরিচয় এবং কীর্তির কথা জানতেন, কাজেই তিনি ওর সঙ্গে সতর্ক হয়ে চলতেন, তাঁরই মতো আরেকজন বলে সমীহ করতেন। কিন্তু এই সব অশিক্ষিত মেষপালকদের মাইকেল সম্পর্কে অন্য ধারণা ছিল, সে ধারণাটা কিছু বিচক্ষণও ছিল না। ঐ ঠাণ্ডা দৃষ্টি, মাইকেলের আড়ষ্ট সাদা মুখ, বরফ থেকে যেমন ধোঁয়া ছাড়ে তেমনি মাইকেলের গা থেকে রাগের প্রকাশ—এসব দেখে ওদের হাসি উবে গেল, চেনা বন্ধুর মতো ভাবখানাও দপ্‌ করে নিবে গেল।

মাইকেল যখন দেখল এদের যথাযোগ্য শ্রদ্ধা এবং মনোযোগ পাওয়া গেছে, তখন সে বলল, "ঐ লোকটাকে আমার কাছে নিয়ে এসো।"

তারা এক মুহূর্ত ইতস্তত: করল না। কাঁধে বন্দুক তুলে, ছায়াময় শীতল কাফের মধ্যে ঢুকে পড়ল। কয়েক মুহূর্ত বাদে, দুজনার মাঝখানে মালিককে নিয়ে, আবার তারা বেরিয়ে এল। বেঁটে লোকটা যে খুব ভয় পেয়েছে তাও মনে হল না, তবে ওর রাগের মধ্যে এখন খানিকটা সতর্কতা দেখা যাচ্ছিল।

চেয়ারে ঠেস দিয়ে বসে মাইকেল লোকটাকে একটুক্ষণ নিরীক্ষণ করল। তারপর খুব শান্তভাবে বলল, "শুনলাম আপনার মেয়ের কথা বলাতে আপনি অসন্তুষ্ট হয়েছেন। সেজন্য আমি দুঃখিত, আমি বিদেশ থেকে এসেছি, এখানকার হালচাল ভালো করে জানি না। তবে এইটুকু বলতে চাই যে আপনার প্রতি কিংবা তার প্রতি অসম্মান দেখানো আমার অভিপ্রায় ছিল না।"

রাখাল দেহরক্ষীরা তো থ। আগে যখন ওদের সঙ্গে কথা বলেছে, কই, তখন তো মাইকেলের গলার স্বর এমন শোনায়নি। ক্ষমা চাইছে, অথচ কথার মধ্যে আদেশ আর কর্তৃত্ব। কাফের মালিক আরো সাবধান হয়ে গিয়ে কাঁধ তুলল, এবার সে বুঝতে পারল যে চাষার ছেলের সঙ্গে কারবার করছে না। সে বলল, "আপনি কে? আমার মেয়ের কাছ থেকে কি চান?"

একটুও ইতস্ততঃ না করে মাইকেল বলল, "আমি একজন অ্যামেরিকান, আমাদের দেশের পুলিসের কাছ থেকে পালিয়ে এখানে লুকিয়ে আছি। আমার নাম মাইকেল। আপনি পুলিসে খবর দিলে, অনেক টাকা পাবেন, কিন্তু আপনার মেয়ে স্বামী তো পাবেই না, উপরন্তু বাপকে হারাবে। সে যাই হোক, আমি তার সঙ্গে দেখা করতে চাই। সব সৌজন্য রক্ষা করে, সম্মানের সঙ্গে। আমি একজন ধর্মপরায়ণ মানুষ, তার ধর্মে আঘাত করবার ইচ্ছা আমার নেই। তার সঙ্গে দেখা করতে চাই, কথা বলতে চাই, তারপর যদি মনের মিল হয়, আমাদের বিয়ে হবে। আর তা যদি না হয়, আর কখনো আমার মুখ দেখতে পাবেন না। শেষ পর্যন্ত হয় তো মনের মিল হবে না, তাহলে কারো কিছু করবার থাকবে না। কিন্তু উপযুক্ত সময় এলে, স্ত্রীর বাপের যা যা জানা উচিত, আমি আপনাকে সে-সবই বলব।"

ওরা তিনজনেই আশ্চর্য হয়ে মাইকেলের দিকে চেয়ে ছিল। ভক্তি ভরে ফ্যাব্রিৎসিও ফিসফিস করে বলল, "সত্যি সত্যি বাজ পড়েছে।" এই প্রথম কাফের মালিকের মুখে ততটা আত্ম-প্রত্যয় কিংবা তাচ্ছিল্য দেখা যাচ্ছিল না; রাগটার মধ্যেও অনিশ্চয়তা এসে গেছিল। অবশেষে সে জিজ্ঞাসা করল, "তুমি কি বন্ধুদের বন্ধু?"

কোনো সাধারণ সিসিলীয় যেহেতু 'ম্যাফিয়া' শব্দ মুখে আনতে পারত না, মাইকেল ম্যাফিয়ার সদস্য কি না, এ প্রশ্ন এর চাইতে স্পষ্ট করে বলা মালিকের সাধ্য ছিল না। সাধারণতঃ ঐ প্রশ্ন এই ভাবেই করা হত, তবে সরাসরি সংশ্লিষ্ট ব্যক্তিকে বড় একটা জিজ্ঞাসা করা হত না।

উত্তরে মাইকেল বলল, "না, আমি বিদেশ থেকে এসেছি।" কাফের মালিক ওর দিকে আরেকবার তাকাল, মুখের বাঁ দিক ভাঙা, অমন লম্বা পা-ও সিসিলিতে বিরল। তারপর লুপারা কাঁধে দুই রক্ষকের দিকে খোলাখুলি নির্ভয়ে চেয়ে দেখল, মনে পড়ল ওরা সোজা কাফেতে ঢুকে বলেছিল, ওদের মুনিব মালিকের সঙ্গে কথা বলতে চান। কাফের মালিক খেঁকিয়ে উঠেছিল, শালার

ব্যাটা এক্ষুনি চাতাল থেকে চলে যাক, তখন রাখালদের একজন বলেছিল, "আমার কথা বিশ্বাস করুন, বাইরে গিয়ে ওঁর সঙ্গে নিজে কথা বললে সব চাইতে ভালো হয়।" তাই শুনে কেন জানি মালিক বেরিয়ে এসেছিল। এই মুহূর্তে মনে হল এই অচেনা লোকটির প্রতি সৌজন্য দেখালেই ভালো হয়। খানিকটা অনিচ্ছার সঙ্গে মালিক বলল, "রবিবার বিকেলের দিকে আসুন। আমার নাম ভিটেলি, গ্রামের ওপরে ঐ পাহাড়টাতে আমার বাড়ি। কিন্তু আগে এইখানে আসুন, আমি আপনাকে নিয়ে যাব।"

ফ্যাব্রিৎসিও কি একটা বলতে যাচ্ছিল, কিন্তু মাইকেল তার দিকে এমনি কটমট করে তাকাল যে মুখের মধ্যে জিব জমে বরফ। একটা ভিটেলির চোখ এড়াল না। কাজেই মাইকেল যখন উঠে হাত বাড়িয়ে দিল, মালিক হাতটা ধরে একটু হাসল। অবশ্য কিছু খোঁজখবর নিতে হবে, উত্তরগুলো ঠিক না হলে শট-গান হাতে মাইকেলের অভ্যর্থনা করবার জন্য ছেলে দুটো তো রয়েইছে। বন্ধুদের সঙ্গে মালিকের যে কোনো সম্পর্ক ছিল না এমনও নয়। কিন্তু মালিকের মন বলল যে সিসিলির লোকরা যে সর্বদা অকারণ সৌভাগ্যে বিশ্বাস করে, এও তাই। মন বলল মেয়ের রূপের জন্য এবার তার আর পরিবারের সকলের ভাগ্য খুলে যাবে। তাই ভালো। কয়েকটা স্থানীয় ছোকরা এরই মধ্যে মেয়েটার আশেপাশে ভনভন করতে শুরু করেছিল, এই মুখ-ভাঙা বিদেশী লোকটি তাদের দরকারমতো খেদিয়ে দিতে পারবে। শুভেচ্ছা জানাবার জন্য, ভিটেলি ওর সেরা মদের ঠাণ্ডা-করা এক বোতল ওদের হাতে দিয়ে বিদায় দিল। মালিক লক্ষ্য করল বিলের টাকা শোধ করল রাখালদের একজন। এতে সে আরো প্রভাবিত হল, কারণ এতে প্রমাণ হয়ে গেল যে দুই সঙ্গীর চাইতে মাইকেলের পদমর্যাদা বেশি।

বেড়ানোর দিকে মাইকেলের আর মন ছিল না। একটা গ্যারাজ খুঁজে বের করে, একটা মোটর ও চালক ভাড়া করে ওরা রাতের খাওয়ার কিছু আগেই কর্লিয়নি পৌঁছল। রাখালরা নিশ্চয়ই এসেই ডঃ তাজাকে সব কথা জানিয়েছিল। সেদিন সন্ধ্যায়, বাগানে বসে ডঃ তাজা ডন টমাসিনোকে বললেন, "আমাদের বন্ধুর মাথায় আজ বাজ পড়েছিল।"

ডন টমাসিনো তাতে একটুও অবাক হলেন বলে মনে হল না। ঘোঁতঘোঁত করে বললেন, "প্যালের্মোর ঐ-সব ছোকরাদের কারো কারো মাথায় বাজ পড়লে ভালো হত, তাহলে আমি হয়তো খানিকটা শান্তি পেতাম।"

প্যালের্মোর বড় শহরে যে-সব নব্য ম্যাফিয়া-নেতার উত্থান হচ্ছিল, ডন টমাসিনো তাদের কথা বলছিলেন। তারা ওঁর মতো প্রাচীন নেতাদের সঙ্গে ক্ষমতা নিয়ে রেষারেষি করছিল।

মাইকেল টমাসিনোকে বলল, "আমার ইচ্ছা আপনি ঐ দুই রাখালকে বলেন রবিবার যেন আমার সঙ্গে না যায়। আমি ঐ মেয়েটির বাড়ির লোকদের সঙ্গে ডিনার খেতে যাব আর ওরা সেখানে ঘোরাঘুরি করবে,এ আমি চাই না।"

ডন টমাসিনো মাথা নেড়ে বললেন, "দেখ, আমি তোমার নিরাপত্তার জন্য তোমার বাবার কাছে দায়ী, আমাকে ও-রকম অনুরোধ করো না। আরেকটা কথা, শুনলাম নাকি তুমি বিয়ের কথাও তুলেছ। আগে কাউকে পাঠিয়ে তোমার বাবার মতটা নিই, তা না হলে সে আমি হতে দেব না।"

খুব সাবধান হয়ে গেল মাইকেল, হাজার হোক ইনি একজন সম্রান্ত ভদ্রলোক। "ডন টমাসিনো, আপনি তো বাবাকে চেনেন। ওঁর কথায় কেউ 'না' বললে উনি স্রেফ কালা বনে যান। যতক্ষণ না তারা 'হ্যাঁ' বলছে, উনিও শ্রুতিশক্তি ফিরে পান না। উনি কিন্তু আমার মুখের 'না' শব্দ অনেকবার শুনেছেন। দুই রক্ষকের কথা মেনে নিচ্ছি, আমি আপনার অসুবিধা করতে চাই না, আসুক ওরা আমার সঙ্গে রবিবার দিন, কিন্তু বিয়ে করবার ইচ্ছা হলে, বিয়ে আমি করবই। আমার ব্যক্তিগত জীবনে যখন নিজের বাপকে হস্তক্ষেপ করতে দিইনি, তখন আপনাকে হস্তক্ষেপ করতে দিলে যে তাঁকে অপমান করা হয়।"

ম্যাফিয়া নেতা দীর্ঘনিশ্বাস ছাড়লেন, "তাহলে বিয়ে হতেই হবে। তোমার ঐ বজ্রপাটিকে আমি চিনি। খুব ভালো মেয়ে, পরিবারটিও ভদ্র। ওদের অসম্মান করলে, বাপটি কিন্তু তোমাকে মারবার চেষ্টা না করে ছাড়বে না, তখন আবার তোমাকেও রক্তপাত করতে হবে। তাছাড়া পরিবারটার সঙ্গে আমার খুবই জানাশোনা, ও-রকম আমি হতে দিতে পারি না।"

মাইকেল বলল, "আমাকে দেখেই হয়তো ওর পিত্তি জলে যাবে, খুবই ছেলেমানুষ, আমাকে হয়তো বেজায় বুড়ো ভাববে।" মাইকেল লক্ষ্য করল তাজা আর টমাসিনো ওর দিকে তাকিয়ে মুচকি হাসছেন। "আমার কিছু টাকার দরকার হবে, উপহার ইত্যাদি দেবার জন্য, বোধ হয় একটা গাড়িরও দরকার হবে।"

ডন মাথা নেড়ে সম্মতি জানালেন, "ও-সব ব্যাপার ফ্যাব্রিৎসিও ঠিক করে দেবে, ভারি চালাক ছেলে, নৌ-বহরে যন্ত্রপাতির কাজ শিখেছিল। কাল সকালে তোমাকে কিছু টাকা দেব আর তোমার বাবাকে সব কথা জানাব। সেটা আমাকে করতেই হবে।"

মাইকেল ডঃ তাজাকে বলল, "আপনার কাছে কোনো ওষুধপত্র আছে, যাতে নাক থেকে এই ক্রমাগত সর্দি পড়া বন্ধ হয়? ঐ মেয়ে আমাকে সারাক্ষণ নাক মুছতে দেখলে চলবে কেন।"

ডঃ তাজা বললেন, "তুমি তার সঙ্গে দেখা করতে যাবার আগে একটা ওষুধ লাগিয়ে দেব। তাতে জায়গাটা একটু অবশমতো হয়ে থাকবে, কিন্তু তাতে কি হয়েছে, এক্ষুনি তো আর ওকে চুমু খাচ্ছ না।" এই রসিকতায় ডাক্তার আর ডন দুজনই হাসলেন।

রবিবারের মধ্যে মাইকেলের জন্য একটা অ্যালফা রোমিও গাড়ি যোগাড়

হল, ঝড়ঝড়ে কিন্তু কাজ চলে যায়। বাসে করে প্যালের্মো গিয়ে মাইকেল মেয়েটির আর তার বাড়ির লোকদের জন্য কিছু উপহারও কিনে এনেছিল। শুনে'ছল মেয়েটির নাম অ্যাপলোনিয়া, রোজ রাতে মাইকেল ওর সুন্দর মুখখানির আর সুন্দর নামের কথা ভাবত। একটুখানি ঘুমের জন্য অনেকখানি মদ খেতে হত, বাড়ির বুড়ী পরিচারিকাদের বলে দেওয়া হয়েছিল মাইকেলের খাটের পাশে যেন এক বোতল ঠাণ্ডা মদ রেখে দেয়। রোজ রাতে মাইকেল বোলতাটাকে শেষ করে ফেলত।

রবিবার সারা সিসিলির সব গির্জায় ঘণ্টা বাজতে লাগল, তারই মধ্যে অ্যাল্‌ফা রোমিও চালিয়ে গ্রামে পৌঁছে, গাড়িটাকে মাইক কাফের বাইরে রাখল। পিছনের সীটে, লুপারা হাতে কালো আর ফ্যাব্রিৎসিও বসে ছিল। মাইকেল ওদের বলে রেখেছিল ওরা কাফেতে অপেক্ষা করবে, মালিকের বাড়িতে আসবে না। কাফে বন্ধ ছিল, কিন্তু খালি চাতালের বেড়ায় ঠেস দিয়ে ভিটেলি ওদের জন্য অপেক্ষা করছিল।

সকলে হ্যাণ্ডশেক করার পর, উপহারের মোড়ক তিনটি হাতে নিয়ে, ভিটেলির সঙ্গে মাইকেল পাহাড়ের ওপরে তার বাড়ির দিকে হেঁটে চলল। দেখা গেল সাধারণ গ্রামের কুটিরের চাইতে বাড়িটা বড়, ভিটেলিরা নিতান্ত দরিদ্র ছিল না।

বাড়ির ভিতরটাকে চেনা চেনা মনে হল, কাচের ডোমের মধ্যে যীশুর মা'র কয়েকটি মূর্তি, তাদের পায়ের কাছে পূজার প্রদীপ জ্বলছে। ভিটেলির দুই ছেলেও অপেক্ষা করছিল, তারাও রবিবারের যোগ্য কালো পোশাক পরেছিল। দিব্যি বলিষ্ঠ দুই যুবক, হয়তো সবে উনিশ পেরিয়েছে, তবে খামারের অতিরিক্ত খাটুনির ফলে, বয়সটা একটু বেশি দেখাচ্ছিল। ওদের মা-ও শক্তসমর্থ, প্রায় স্বামীর মতোই মোটাসোটা। মেয়েটির কোনো চিহ্ন দেখা গেল না।

ওকে সকলের সঙ্গে পরিচয় করিয়ে দেওয়া হল বটে, কিন্তু কোনো কথাই মাইকেলের কানে গেল না। সকলে একটা ঘরে গিয়ে বসল, সেটা বসবার ঘরও হতে পারে, কিংবা আনুষ্ঠানিক খাবার ঘরও হতে পারে। নানা রকম আসবাবে ঠাসা, খুব বড় নয়, তবু সিসিলির পক্ষে সে-ঘর মধ্যবিত্ত সচ্ছলতার পরিচয় দিচ্ছিল।

মাইকেল সিনিয়র ভিটেলিকে আর সিনিওরা ভিটেলিকে তাদের উপহার দুটি দিল। বাপের জন্য একটা সোনার চুরুট-কাটা, মায়ের জন্য প্যালের্মোর সব চাইতে মিহি মূল্যবান কাপড়ের এক থান। মেয়েটির উপহারটা তখনো দেওয়া হয়নি। মা-বাপ সংযতভাবে ধন্যবাদ জানাল। উপহারগুলো বড় বেশি আগে থাকতেই দিয়ে ফেলা হয়েছিল। দ্বিতীয়বার আসার আগে কিছু দেওয়াটা ঠিক হয়নি।

পাড়াগাঁর লোকে যেমন স্পষ্ট কথা বলে, বাপ বলল, "ভেবো না আমরা

এতই অকিঞ্চিৎকর যে বাড়িতে যে আসবে, তাকেই আদর করে ডেকে নেব কিন্তু ডন টমাসিনো তোমার অনুমোদন করেছেন, এ অঞ্চলে এমন কেউ নেই যে তাঁর মতো ভালো লোকের কথা অবিশ্বাস করবে। তাই তোমাকে স্বাগত জানাচ্ছি। তবু তোমাকে এ-কথা বলে রাখছি যে আমার মেয়ের সম্বন্ধে যদি যথার্থই তোমার কোনো সৎ অভিপ্রায় থাকে তাহলে আমাদেরও তোমার এবং তোমার পরিবার সম্পর্কে আরো কিছু জানা দরকার। এ-কথা তো তোমার বোঝাই উচিত, তোমরাও এ-দেশেরই মানুষ।"

মাইকেল মাথা দুলিয়ে, ভদ্রতার সঙ্গে বলল, "যে কোনো সময়ে আপনি যা-কিছু জানতে চাইবেন, আমি সমস্তই বলব।"

সিনিয়র ভিটেলি হাত তুলে বললেন, "পরের ব্যাপারে আমি বড় একটা নাক গলাই না। আগে দেখা যাক তার কোনো প্রয়োজন হবে কি না। আপাততঃ ডন টমাসিনোর বন্ধু বলে এ-বাড়িতে তোমাকে স্বাগত জানাচ্ছি।"

নাকের ভিতর ওষুধ লাগানো সত্ত্বেও, ঘরের মধ্যে মেয়েটির উপস্থিতির সুবাস সত্যি-সত্যি মাইকেলের নাকে এল। ফিরে দেখে, বাড়ির পিছন দিকে যাবার খিলান দেওয়া দরজায় সে এসে দাঁড়িয়েছে। তাজা ফুলের গন্ধ, লেবু ফুলের, অথচ ঘনকৃষ্ণ কুঞ্চিত কেশদামে সে ফুল কিংবা আর কিছু পরেনি, সাদাসিধা কালো পোশাকে কোনো অলঙ্কার নেই; এটিই নিশ্চয়ই ওর সব চাইতে ভালো পোশাক, রবিবারে পরে। চকিত একটা দৃষ্টি দিল সে, ছোট্ট একটু হাসি, তারপর চোখ নামিয়ে সলজ্জভাবে মায়ের পাশে গিয়ে বসল।

আবার মাইকেলের নিশ্বাস বন্ধ হয়ে এল, সমস্ত দেহের মধ্যে এ কিসের প্লাবন, এ তো ঠিক কামনা নয়, বরং ওকে আয়ত্ত করবার উন্মত্ত আকাঙ্ক্ষা। এই প্রথম মাইকেল অনুভব করল ইটালির পুরুষদের বহু কথিত সেই প্রাচীন ঈর্ষা। সেই মুহূর্তে কেউ যদি এ মেয়েকে স্পর্শ করত, দাবি করত, মাইকেলের কাছ থেকে সরিয়ে নিত, মাইকেল তাকে হত্যা করতে প্রস্তুত ছিল। কৃপণ যে-ভাবে সোনার মুদ্রার অধিকারী হতে চায়, ভাগচাষী যে-ভাবে নিজের চাষের জমির অধিকার চায়, মাইকেলও তেমনি উদ্দামভাবে এই মেয়েকে অধিকার করতে চাইছিল। এই মেয়ের স্বামীত্ব থেকে কেউ ওকে বঞ্চিত করতে পারবে না; একে আয়ত্ত করা, ঘরে তালাচাবি দিয়ে রাখা, নিতান্ত নিজের জন্য একে বন্দিনী করে রাখা। ওকে কেউ চেয়ে দেখে, সেটুকু পর্যন্ত মাইকেলের ইচ্ছা নয়। ভাইদের একজনের দিকে হেসে ফিরে তাকাতেই, সে-বেচারার দিকে মাইকেল নিজেরই অজান্তে বিষদৃষ্টি হানল। পরিবারের সবাই টের পেল এ সেই প্রাচীন 'বাজ-পড়া'র ব্যাপার, দেখে তারা আশ্বস্ত হল। বিয়ে না হওয়া পর্যন্ত, ও মেয়ের হাতে এ মানুষটি একদলা মাটির মতো হয়ে থাকবে। তারপর অবশ্য অবস্থার পরিবর্তন হবে, কিন্তু তাতে কি বা এসে যায়।

প্যালের্মোতে মাইকেল নিজের জন্যে নতুন কাপড়চোপড় কিনেছিল, এখন

আর তাকে মোটা কাপড় পরা চাষী বলে মনে হচ্ছিল না, সবাই বুঝতে পারল ও কোনো ডনের পদের অধিকারী। ভাঙা মুখে ও নিজে যতটা ভাবত, আসলে ওকে ততটা খারাপ দেখাত না; অন্য পাশ থেকে দেখলে এতই সুপুরুষ মনে হত যে বিকৃতিটাকে বেশ কৌতূহলোদ্দীপকই লাগত। হাজার হোক, এ এমন দেশ যেখানে বিকলাঙ্গ নাম পেতে হলে, শারীরিক অপঘাতগ্রস্ত মস্ত একদল লোকের সঙ্গে প্রতিযোগিতা করতে হয়।

মাইকেল সোজাসুজি মেয়েটির দিকে তাকাল, কি অপূর্ব আলম্বিত সুগোল মুখের গড়ন। ঠোঁটে এত রক্তের চাপ যে অধরোষ্ঠের রঙ মনে হচ্ছিল ঘন নীল। মেয়ের নামটুকু মুখে আনার সাহসে কুলোল না। মাইকেল বলল, "কমলা বনের ধারে সেদিন তোমাকে দেখেছিলাম। তুমি পালিয়ে গেলে। আশা করি আমাকে দেখে ভয় পাওনি।"

একটি খণ্ডিত মুহূর্তের জন্য সে চোখ তুলে তাকাল। তারপর মাথা নাড়ল। কিন্তু ও-চোখ এত অপরূপ যে মাইকেল দৃষ্টি ফিরিয়ে নিয়েছিল। মাটি ঝাঁজালো স্বরে বলল, "বেচারার সঙ্গে কথা বল, অ্যাপলোনিয়া, তোমাকে দেখতে কত দূর থেকে এসেছে।" তবু মেয়ের ঘনকৃষ্ণ পক্ষ্ম পাখির ডানার মতো চোখ দুটিকে ঢেকে রাখল। সোনালী কাগজে মোড়া উপহারটি মাইকেল ওর হাতে দিতেই, ও সেটিকে কোলের উপর রেখে দিল। ওর বাবা বলল, "খুলেই দেখ না, মেয়ে।" তবু হাতদুটি সরল না। ছোট ছোট পাটকিলে রঙের হাত, ছোট ছেলের হাতের মতো। মা হাত বাড়িয়ে অসহিষ্ণুভাবে, কিন্তু সযত্নে, যাতে বহুমূল্য কাগজটা না ছেঁড়ে, মোড়কটা খুলে ফেলল। ভিতরকার লাল মখমলের গয়নার বাক্স দেখে সে থেমে গেল, এমন জিনিস কখনো সে হাতে করে নেয়নি, কেমন করে খুলতে হয় তাই জানে না। যাই হোক, সহজাত বুদ্ধি দিয়ে বাক্স খুলে উপহারটি মা বের করল।

ভারি সোনার একটা গলার হার, তাই দেখে ওরা হকচকিয়ে গেল, শুধু ওর মূল্যের কথা ভেবে নয়, ওদের সমাজে সোনার জিনিস দেওয়াই মানে অতিশয় সুগম্ভীর ইচ্ছা প্রকাশ করা। এ তো বিয়ের প্রস্তাবের চাইতে কম নয়, অন্ততঃ বিয়ের প্রস্তাবের ইচ্ছার স্বীকৃতি। এই অচেনা লোকটির উদ্দেশ্যের সততা সন্দেহ করার আর কারণ রইল না। এবং তার সচ্ছলতা নিয়েও প্রশ্ন উঠল না।

তখন পর্যন্ত অ্যাপলোনিয়া তার উপহারটি হাতে করে নেয়নি। মা হারটাকে ওকে দেখাবার জন্য তুলে ধরলে, চোখের দীর্ঘ পক্ষ্ম তুলে ও একবার সোজাসুজি মাইকেলের দিকে চাইল। হরিণীর মতো গাঢ় রঙের চোখে, গাম্ভীর্যে ভরা। সে বলল, "ধন্যবাদ।" এই প্রথম তার গলার স্বর শুনল মাইকেল।

সে স্বরে তারুণ্যের আর লজ্জার, মখমল সদৃশ কোমলতা। মাইকেলের কানে সে স্বরের অনুরণন জাগল। অন্য দিকে তাকাতে লাগল মাইকেল, ওর

মা-বাবার সঙ্গে কথা বলতে লাগল, কারণ ওর দিকে চাইলে, মনের মধ্যে সব ওলট-পালট হয়ে যাচ্ছিল। তবু এটুকু মাইকেল লক্ষ্য করেছিল যে যদিও তার পোশাকটি ছিল সেকেলে ধরনে ঢিলেঢালা, তবু বস্ত্র ভেদ করে ওর দেহের ইন্দ্রিয়াসক্তি যেন ফুটে বেরুচ্ছিল। আরো লক্ষ্য করেছিল ওর মুখখানি লজ্জায় রাঙা হয়ে ওঠাতে, গায়ের রঙ আরো গাঢ় দেখাচ্ছিল।

শেষ পর্যন্ত মাইকেল যাবার জন্য উঠে পড়ল, ওরা সকলেও উঠে দাঁড়াল। বিধিমতে সকলে বিদায় নিল, অবশেষে মেয়েটি ওর সামনা-সামনি এসে ওর করমর্দন করল। মাইকেলের ত্বকে ওর ত্বকের স্পর্শ লাগতেই মাইকেল শিউরে উঠল, উষ্ণ ঈষৎ কর্কশ ত্বক, চাষীদের ত্বক। বাপ মাইকেলের সঙ্গে নেমে গাড়ি পর্যন্ত এসে, পরের রবিবার ওকে ডিনার খেতে নেমন্তন্ন করল। মাইকেল মাথা নেড়ে সম্মতি জানাল বটে, কিন্তু সে মনে মনে জানত মেয়েটিকে না দেখে ও কিছুতেই এক সপ্তাহ থাকতে পারবে না।

তা থাকেওনি। পরদিনই, রক্ষীদের না নিয়ে, গাড়ি চালিয়ে গ্রামে গিয়ে কাফের চাতালে মেয়ের বাপের সঙ্গে মাইকেল গল্প করতে বসল। শেষটা সিনিয়র ভিটেলির দয়া হল, স্ত্রীকে মেয়েকে ডেকে পাঠাল, ওদের সঙ্গে এসে বসবার জন্য। এবারকার সাক্ষাৎ ততটা কুণ্ঠার ব্যাপার হল না। অ্যাপলোনিয়ার লজ্জা কিছুটা কমেছিল, সে আরেকটু কথাবার্তাও বলেছিল। প্রতিদিনকার ছাপা কাপড়ের ফ্রক পরেছিল, ওর গায়ের রঙের সঙ্গে মানিয়েছিল বেশি।

তার পর দিন আবার তাই হল। তফাত শুধু এই যে সেদিন অ্যাপলোনিয়া মাইকেলের দেওয়া সোনার হার গলায় দিয়েছিল। তাই দেখে মাইকেল ওর দিকে চেয়ে হেসেছিল, বুঝেছিল ওটা একটা ইঙ্গিত। তার সঙ্গে হেঁটে পাহাড়ে উঠেছিল মাইকেল, মা-ও পিছনেই ছিল। কিন্তু গায়ের সঙ্গে গায়ের একটুখানি স্পর্শ অপরিহার্য ছিল, একবার অ্যাপলোনিয়া হোঁচট খেয়ে ওর গায়ের ওপর পড়েছিল, ওকে ধরে ফেলতে হয়েছিল, হাতের নিচে ওর উষ্ণসজীব দেহের স্পর্শ লাগতেই, মাইকেলের রক্তে প্রবল ঢেউ উঠেছিল। মা যে পিছনে দাঁড়িয়ে হাসছে, সেটা ওরা লক্ষ্য করল না; হাসির কারণ অ্যাপলোনিয়া ছিল একটি পাহাড়ী ছাগল বিশেষ, কুলোট্ পরা ছেড়ে অবধি কখনো এ-পথে যেতে সে হোঁচট খায়নি। আরো হেসেছিল এই ভেবে যে বিয়ে না হওয়া পর্যন্ত ছোকরা একমাত্র এইভাবেই ওর গায়ে হাত দিতে পারে।

দু সপ্তাহ ধরে এইভাবে চলেছিল। যতবার মাইকেল আসত, ওর জন্য উপহার নিয়ে আসত, ক্রমে ক্রমে ওরও লজ্জা কেটে যেতে লাগল। কিন্তু একজন অভিভাবক উপস্থিত না থাকলে ওদের দেখা হত না। গ্রামের মেয়ে বই তো নয়, কোনোমতে অক্ষর চিনত, দুনিয়া সম্বন্ধে ওর কোনো ধারণাই ছিল না; তবু ওর কেমন একটা সজীবতা ছিল, একটা প্রাণের উচ্ছ্বাস ছিল, তার ওপর ছিল ভাষার বাধা, তাতে ও আরো রহস্যময়ী হয়ে উঠেছিল।

মাইকেলের অনুরোধে সমস্ত ব্যবস্থা খুব তাড়াতাড়ি হয়ে গেল। তাছাড়া অ্যাপলোনিয়া জানত মাইকেল শুধু যে ওকে দেখে মুগ্ধ তা নয়, উপরন্তু নিশ্চয়ই বেশ ধনী, কাজেই দু সপ্তাহ বাদে একটা রবিবার বিয়ের দিন স্থির হল।

এবার ডন টমাসিনো হাত লাগালেন। অ্যামেরিকা থেকে তিনি খবর পেয়েছিলেন যে মাইকেলকে কোনো আদেশ মেনে চলতে হবে না, তবে সব রকম প্রাথমিক সতর্কতা অবলম্বন করতে হবে। কাজেই ডন টমাসিনো বর-কর্তা হলেন যাতে তাঁর নিজের দেহরক্ষীদের মজুত রাখতে পারেন। কর্লিয়নি বরযাত্রী হয়ে কালো আর ফ্যাব্রিৎসিও গেল, ডঃ তাজাও গেলেন। বর কনে বিয়ের পর তাজার পাথরের পাঁচিল দিয়ে ঘেরা বাড়িতে থাকবে স্থির হয়েছিল।

চাষীদের বাড়িতে যেমন বিয়ে হয়ে থাকে, সেইভাবেই বিয়ে হল। গাঁয়ের লোকরা পথের ধারে দাঁড়িয়ে বরযাত্রীদের, বর-কনের আর অতিথিদের সকলের গায়ে ফুল ছুঁড়ল, তারপর পায়ে হেঁটে তারা গির্জা থেকে কনের বাড়ি গেল। বিয়ের শোভাযাত্রায় যারা যোগ দিয়েছিল তারা প্রতিবেশীদের গায়ে চিনি মাখানো কাগজি বাদাম আর প্রাচীন নিয়ম অনুসারে চিনির মিষ্টি ছুঁড়ে মারল। যে মিষ্টি বাকি রইল তাই দিয়ে বিবাহ-শয্যার ওপর সাদা চিনির ঢিপি তৈরি করে রাখা হল। এ ক্ষেত্রে অবিশ্যি এটা হল শুধু নিয়মরক্ষার জন্য, কারণ বর-কনের প্রথম রাতটি কাটবে কর্লিয়নি গ্রামের বাইরে ডঃ তাজার বাগান-বাড়িতে। মধ্যরাত পর্যন্ত বিয়ের ভোজ চলবে, কিন্তু তার আগেই বর-কনে অ্যাল্‌ফা রোমিও গাড়ি চড়ে বিদায় নেবে। যাবার সময়, মাইকেল অবাক হয়ে দেখল কনের অনুরোধে তার মা-ও সঙ্গে চলেছে। বাবা বুঝিয়ে বলল মেয়ে বড় ছেলেমানুষ, কুমারী, একটু ভয় পেয়ে গেছে, বিয়ের পর-দিন সকালে কারো সঙ্গে ও হয়তো একটু কথা বলতে চাইবে, কোনো গোলমাল হলে একজন বুঝিয়ে বলার লোক দরকার হতে পারে। এ সব ব্যাপার মাঝে-মধ্যে একটু গোলমেলে হয়। মাইকেল চেয়ে দেখল অ্যাপলোনিয়া তার বিশাল হরিণ-চোখে অনিশ্চয়তা নিয়ে, ওর দিকে তাকিয়ে আছে। ওর দিকে মৃদু হেসে মাথা দুলিয়ে সম্মতি জানাল মাইকেল।

কাজেই ঘটনাক্রমে ওরা মাকে সুদ্ধ সঙ্গে করে কর্লিয়নিতে ফিরে এল। কিন্তু ভদ্রমহিলা সেখানে পৌঁছেই ডঃ তাজার পরিচারিকাদের সঙ্গে কি যেন পরামর্শ করে, মেয়েকে আদর করে চুমো খেয়ে, দৃশ্যপট থেকে বিদায় নিল। মাইকেল আর তার নববধূ বিশাল শোবার ঘরে একাই প্রবেশ করেছিল।

অ্যাপলোনিয়ার গায়ে তখনো বিয়ের সাজ ছিল, তার ওপরে শুধু একটা ক্লোক জড়িয়ে নিয়েছিল। গাড়ি থেকে ওর ট্রাঙ্ক আর সুটকেস শোবার ঘরে নিয়ে আসা হয়েছিল। ছোট একটা টেবিলে এক বোতল মদ আর এক প্লেট ছোট ছোট বিয়ের কেক সাজানো ছিল। ঝালর দেওয়া প্রকাণ্ড খাটটি সব সময়

চোখে পড়ছিল। ঘরের মাঝখানে দাঁড়িয়ে তরুণী অপেক্ষা করে ছিল, মাইকেল প্রথম উদ্যোগ করবে বলে।

কিন্তু এতদিনে ওকে একাকিনী পেয়ে, ওর ন্যায্য স্বামী হয়ে, যে-মুখের যে-দেহের রোজ রাতে মাইক স্বপ্ন দেখত, তাকে উপভোগ করার পথে কোনো বাধা না থাকা সত্ত্বেও, মাইকেল তার কাছে অগ্রসর হতে পারছিল না। চেয়ে দেখল মাইকেল, অ্যাপলোনিয়া গা থেকে বিয়ের শাল খুলে একটা চেয়ারে ঝুলিয়ে রাখল, বিয়ের মুকুট খুলে ছোট ড্রেসিং টেবিলের ওপর রাখল। প্যালের্মো থেকে নানা রকম সুগন্ধ দ্রব্য আর ক্রীম আনিয়েছিল মাইকেল, সেগুলো টেবিলে সাজানো ছিল। মেয়েটি সেই দিকে কিছুক্ষণ চেয়ে রইল।

মাইকেল ভাবল হয়তো কাপড় ছাড়বার সময় ওর অন্ধকারের আশ্রয় ভালো লাগবে, এই ভেবে আলো নিবিয়ে দিল। কিন্তু জানলার খড়খড়ি খোলা ছিল, সেখান দিয়ে সিসিলির সোনার মতো উজ্জ্বল চাঁদের আলো ঘরে আসতে লাগল; মাইকেল খড়খড়ি খানিকটা বন্ধ করল, সব বন্ধ করলে ঘর বড় গরম হয়ে উঠবে।

মেয়েটি তখনো টেবিলের পাশে দাঁড়িয়ে রইল, অগত্যা মাইকেল ঘর ছেড়ে হলের ওধারে স্নানের ঘরে গেল। এসেই ডঃ তাজা আর ডন টমাসিনোর সঙ্গে মাইকেল বাগানে বসে এক গেলাস মদ খেয়েছিল, মহিলারা তখন শোবার জন্য প্রস্তুত হতে গেছিল। মাইকেল ভেবেছিল এসে দেখবে অ্যাপলোনিয়া রাতের পোশাক পরে শুয়ে পড়েছে। ওর মা ওর জন্য এ কাজটুকু করে দেয়নি, তাই দেখে মাইকেল একটু আশ্চর্য হয়ে গেছিল। হয়ত অ্যাপলোনিয়ার ইচ্ছা ছিল মাইকেলের সাহায্য নেয়। কিন্তু মাইকেল নিশ্চিত জানত এ মেয়ে বড় সলজ্জ, বড় নিষ্পাপ, অতটা এগোবার সাহস এর নেই।

এবার শোবার ঘরে ফিরে এসে দেখে ঘর একেবারে অন্ধকার, কেউ খড়খড়িগুলোকে আগাগোড়া বন্ধ করে দিয়েছে। হাতড়ে হাতড়ে খাটের কাছে গিয়ে, আবছায়াতে চাদরের নিচে অ্যাপলোনিয়ার দেহের আকৃতি দেখতে পেল, ওর দিকে পিঠ ফিরিয়ে আছে, শরীরটা কুঁকড়ে অন্য দিকে ফেরানো। কাপড় ছেড়ে মাইকেলও চাদরের নিচে ঢুকল। হাত বাড়াতেই রেশমের মতো কোমল ত্বকের স্পর্শ পেল। গায়ে রাত-কামিজ নেই; তার এই সাহস দেখে মাইকেল মহা খুশি। আস্তে আস্তে, খুব যত্নে ওর কাঁধে একটা হাত রেখে একটু চাপ দিল মাইকেল, যাতে সে ওর দিকে ফেরে। আস্তে আস্তে ফিরল সে, তার সুযোগ কোমল বক্ষের স্পর্শ পেল মাইকেল, তারপরেই বিদ্যুতের ঝলকের মতো ওরা আলিঙ্গনাবদ্ধ হল। অবশেষে ওকে দু হাতে জড়িয়ে ধরে মাইকেল ওর উষ্ণ অধরে গাঢ় চুম্বন দিল, অ্যাপলোনিয়ার কোমল দেহ নিজের দেহের সঙ্গে জাপটে মাইকেল।

ওর গা, ওর চুল যেন আঁটো রেশম; অ্যাপলোনিয়া পরম আগ্রহে, কুমারী

মেয়ের অধীর কামনায় মাইকেলকে জড়িয়ে ধরল। চরম মিলনের মূহুর্তে তার মুখ দিয়ে একটা নিশ্বাস বেরিয়ে এল। প্রেম যখন চরিতার্থ হল, দুজন দুজনের দেহের সঙ্গে এমন দুর্দম আকর্ষণে আশ্লিষ্ট হয়ে রইল যে পরস্পরকে ছেড়ে দেওয়াটা ছিল যেন মৃত্যুর পুর্বের শিহরণের মতো।

সেই রাতে এবং পরবর্তী সপ্তাহের পর সপ্তাহ ধরে, মাইকেল কর্লিয়নি বুঝল অনগ্রসর সমাজের লোক কৌমার্যকে এত মূল্য দেয় কেন। এর আগে কখনো সে এমন গভীর ভাবে ইন্দ্রিয়তৃপ্তি উপভোগ করেনি, সেই ইন্দ্রিয়তৃপ্তির সঙ্গে এবার নিজের পৌরুষকেও উপলব্ধি করেছিল মাইকেল। প্রথম দিকে অ্যাপলোনিয়া ওর ক্রীতদাসীর মতো হয়ে গেছিল। বিশ্বাস থাকলে, প্রেম থাকলে, স্বাস্থ্যবতী তরুণীর যখন প্রথম যৌন চেতনা জাগ্রত হয়, সে হয় পাকা ফলটির মতো মধুর।

এদিকে অ্যাপলোনিয়াও ঐ বাগানবাড়িটার নিরানন্দ নারীবর্জিত আবহাওয়াটাকে অনেকখানি হাল্কা করে এনেছিল। বিয়ের পরদিনই মাকে সে বাড়ি পাঠিয়ে দিয়েছিল। তারুণ্যের প্রফুল্ল মাধুরী দিয়ে চারদিক আলো করে, সে খাবার টেবিলে সকলের দেখাশুনো করত। রোজ রাতে ডন টমাসিনো ওদের সঙ্গে খেতেন, বাগানে বসে মদ খেতে খেতে ডঃ তাজা তাঁর সমস্ত পুরনো গল্প আরেকবার করে বলতেন, বাগান-ভরা শ্বেতপাথরের মূর্তির গলায় লাল ফুলের মালা দুলত, ভারি আনন্দে সন্ধ্যাগুলো কাটত। রাতে তাদের শোবার ঘরে নবীন দম্পতি ঘণ্টার পর ঘণ্টা অধীর ভাবে প্রেম করে কাটাত। অ্যাপলোনিয়ার নিখুঁত ভাবে গড়া শরীর, মধু রঙের ত্বক, কামদীপ্ত আয়ত নয়ন, দেখে দেখে মাইকেলের মন উঠত না। ওর গায়ের গন্ধ বড় মিষ্টি ছিল, সজীব, নারী সৌরভ লাগা দৈহিক গন্ধ, কামনা তাতে উদ্দীপ্ত হয়ে ওঠে। ওর নির্মল বাসনা কিন্তু তীব্রতায় প্রায় মাইকেলের দাম্পত্য লালসার সমানই ছিল। এক একদিন ক্লান্ত হয়ে ওরা যখন ঘুমিয়ে পড়ত, তখন ভোর হয়ে এসেছে। কখনো ক্লান্ত হলেও মাইকেলের চোখে ঘুম আসত না; জানলার চৌকাঠে বসে ও অ্যাপলোনিয়ার ঘুমন্ত নগ্ন দেহের দিকে চেয়ে থাকত। সুপ্ত মুখখানি কি অপূর্ব সুন্দর, এমন নিখুঁত মুখ এর আগে মাইকেল দেখেছিল শুধু ইতালীয় শিল্পের বইতে। মাডনার মুখ, যীশুর কুমারী মায়ের মুখ। সে মুখেও এত কৌমার্য ফুটে উঠত না।

বিয়ের পর প্রথম সপ্তাহে ওরা অ্যাল্ফা রোমিও চড়ে বেড়াতে যেত, চড়িভাতি করত। তারপর ডন টমাসিনো মাইকেলকে ডেকে বুঝিয়ে বললেন যে বিয়েটার ফলে ইটালির ঐ অঞ্চলে মাইকেলের উপস্থিতি ও পরিচয় সকলে জেনে গেছে, কাজেই কর্লিয়নি পরিবারের শত্রুদের সম্বন্ধে সতর্কতা অবলম্বন করতে হবে, কারণ শত্রুদের লম্বা হাত এই ছোট দ্বীপের আশ্রয় পর্যন্ত পৌঁছেছে। বাগানবাড়ির চারদিকে ডন টমাসিনো সশস্ত্র প্রহরী রাখলেন, দেয়ালের ভিতরে

রইল দুই রক্ষী, কালো আর ফ্যাব্রিৎসিও। কাজেই মাইকেল আর তার স্ত্রী বাগানবাড়ির হাতার মধ্যে থাকতে বাধ্য হল।

অ্যাপলোনিয়াকে ইংরিজি লিখতে পড়তে আর দেয়াল ঘেরা জায়গাটুকুর মধ্যে গাড়ি চালাতে শিখিয়ে মাইকেলের সময় কাটত। এই সময় ডন টমাসিনোকে কেমন অন্যমনস্ক মনে হত, কারো সঙ্গে ভালো করে কথা বলতেন না। ডঃ তাজা বললেন প্যালের্মো শহরের নব্য ম্যাফিয়া নেতাদের সঙ্গে তখনো গোলমাল চলছিল।

একদিন রাতে ও-বাড়ির এক বুড়ি ঝি এক পাত্র জলপাই বাগানে এনে, ওদের দিল। বুড়ি ঐ গ্রামের মেয়ে, সে মাইকেলের দিকে ফিরে, জিজ্ঞাসা করল, "সবাই বলছে তুমি নাকি নিউ ইয়র্ক শহরের ধর্মবাপ, ডন কর্লিয়নির ছেলে, একথা কি সত্যি?"

মাইকেল তাকিয়ে দেখল গোপন কথাটা এভাবে জানাজানি হয়ে যাওয়াতে বিরক্ত হয়ে ডন টমাসিনো মাথা নাড়ছেন। বুড়ি কিন্তু এতই ব্যস্ত হয়ে মাইকেলের দিকে চেয়ে রইল যে মনে হল ওর কাছে সত্যি কথাটার বিশেষ গুরুত্ব আছে। কাজেই মাথা হেলিয়ে মাইকেল বলল, "আমার বাবাকে তুমি চেন নাকি?"

বুড়ির নাম ছিল ফিলোমিনা, আখরোটের মতো কোঁচকানো মেটে রঙের মুখ তার, পাটকিলে দাঁতগুলো মুখের পাতলা খোলের ভিতর দিয়ে দেখা যেত। মাইকেল বাগানবাড়িতে এসে অবধি এই প্রথম বুড়িকে ওর দিকে চেয়ে হাসতে দেখল। বুড়ি বলল, "ধর্মবাপ একবার আমার প্রাণ বাঁচিয়েছিলেন। আর আমার মাথাটাও।" মাথার দিকে দেখাল বুড়ি।

বোঝাই গেল তার আরো কিছু বলার ইচ্ছা ছিল, মাইকেল হেসে তাকে উৎসাহ দিল। ভয়ে ভয়ে বুড়ি জিজ্ঞাসা করল, "এ কথা কি সত্য যে লুকা ব্রাসি মরে গেছে?"

মাইকেল মাথা হেলিয়ে কথাটা সমর্থন করতেই, বুড়ির মুখে পরম নিষ্কৃতির ভাব দেখে অবাক হল। ফিলোমিনা বুকের ওপর শূন্যে ক্রুশ চিহ্ন এঁকে বলল, "ভগবান আমাকে ক্ষমা করুন, কিন্তু ওর আত্মা যেন অনন্ত নরকে পোড়ে।"

ব্রাসি সম্বন্ধে মাইকেলের পুরনো কৌতূহল আবার জেগে উঠল। ওর মনে হল হেগেন আর সনি ওকে যে কথা বলতে রাজী হয়নি, এই বুড়িও নিশ্চয় সে-কথা জানে। বুড়িকে এক গেলাস মদ ঢেলে দিয়ে, মাইকেল তাকে বসাল। তারপর কোমল স্বরে বলল, "বল তো আমাকে বাবার আর লুকা ব্রাসির কথা। কিছুটা অবশ্য জানি, কিন্তু ওদের ভাব হয়েছিল কোথায় আর লুকাই বা বাবাকে অত ভক্তি করত কেন? কোনো ভয় নেই, বল আমাকে।"

ফিলোমিনার কোঁচকানো মুখ আর কিসমিসের মতো কালো চোখ ডন

টমাসিনোর দিকে ফিরল, তিনিও ইশারা করে অনুমতি দিলেন। অতএব লুকা ব্রাসির গল্প বলে ফিলোমিনা ওদের সন্ধ্যা কাটাতে সাহায্য করল।

ত্রিশ বছর আগে, নিউ ইয়র্ক শহরের টেন্‌থ্‌ অ্যাভেনিউয়ের ইতালীয় উপনিবেশে, বুড়ি ধাত্রীর কাজ করত। ওখানকার মেয়েদের কেবলই ছেলেপিলে হত, ফিলোমিনারও ভালো রোজগার হত। মাঝে মাঝে কারো প্রসবের সময় জটিলতা দেখা দিলে, ডাক্তাররা হস্তক্ষেপ করবার চেষ্টা করত, ফিলোমিনাই তাদের দু-চারটে জিনিস শিখিয়ে দিত। ওর স্বামীর একটা মুদীর দোকান ছিল, সেটাও ভালো চলত। এখন সে গত হয়েছে, ফিলোমিনা তার আত্মার কল্যাণ কামনা করে, যদিও জীবনকালে লোকটা তাস পিটে আর মেয়েমানুষ নিয়ে পয়সা ওড়াত, দুদিনের জন্য এক পয়সাও তুলে রাখত না। সে যাক গে, ত্রিশ বছর আগে, এক অভিশপ্ত রাতে, যখন সব সৎ লোক বিছানায় শুয়ে ঘুমিয়ে পড়েছে, তখন ফিলোমিনার দোরে কে টোকা দিল। তাতে অবিশ্যি সে একটুও ঘাবড়ায়নি, কারণ এই রকম শান্তিপূর্ণ সময়তেই শিশুরা খুব বুদ্ধি করে, এই পাপের সংসারে নিরাপদে প্রবেশ করে। কাজেই কাপড়চোপড় পরে, সে দরজা খুলে দিল। বাইরে লুকা ব্রাসি দাঁড়িয়ে ছিল, ঐ অত কাল আগেও তার ভয়ঙ্কর বদনাম ছিল। তাছাড়া সবাই জানত ও অবিবাহিত। অমনি ফিলোমিনা ভয় খেয়ে গেল। ভাবল হয়তো লুকা ওর স্বামীর কোনো অনিষ্ট করতে এসেছে, হয়তো ওর স্বামী বোকার মতো কোনো ছোটখাটো বিষয়ে লুকাকে সাহায্য করতে অস্বীকার করেছে।

ব্রাসি কিন্তু মামুলী উদ্দেশ্যেই এসেছিল। সে বলল একজন মেয়ে এখনি প্রসব হবে, বাড়িটা এ-পাড়ার বাইরে, কিছুটা দূরে, ফিলোমিনাকে লুকার সঙ্গে যেতে হবে। টপ্‌ করে ফিলোমিনা বুঝে নিল কোথাও কোনো গলদ আছে। সেই রাতে ব্রাসির পাশবিক মুখটাকে পাগলের মতো দেখাচ্ছিল, বোঝাই যাচ্ছিল ওকে ভূতে পেয়েছে। আপত্তি করার চেষ্টা করেছিল ফিলোমিনা, কিন্তু ব্রাসি ওর হাতে কতকগুলো নোট গুঁজে দিয়ে, কর্কশভাবে ওর সঙ্গে আসতে বলল। ভয়ের চোটে ফিলোমিনা অস্বীকার করতে পারল না।

রাস্তায় একটা ফোর্ড গাড়ি দাঁড়িয়েছিল, তার চালকটি ব্রাসিরই জুড়ি। যেতে ত্রিশ মিনিটের বেশি লাগল না; গন্তব্যস্থল লং আইল্যাণ্ড সিটিতে একেবারে পুলের ওপর ছোট একটা কাঠের বাড়ি। বাড়িতে দুটি পরিবার থাকতে পারে, তবে বোঝা গেল সে সময়ে শুধু ব্রাসি আর তার সঙ্গী-স্যাঙাতরা থাকত। আরো কতকগুলো গুণ্ডা চেহারার লোক রান্নাঘরে বসে তাস খেলছিল আর মদ খাচ্ছিল। ব্রাসি ফিলোমিনাকে ওপরতলার একটা শোয়ার ঘরে নিয়ে গেল। খাটের ওপর একজন সুন্দর অল্পবয়সী মেয়ে শুয়ে ছিল। মনে হল আইরিশ, মুখে রঙ মাখা, লাল চুল, পেটটা ফুলে গিয়ে শুয়োরের মতো লাগছে। ভীষণ ভয় পেয়েছিল মেয়েটা। ব্রাসিকে দেখেই আতঙ্কে—

হ্যাঁ, আতঙ্কে—মুখ ফিরিয়ে নিল। বাস্তবিকই ব্রাসির বিকট মুখের ঐ বিদ্বেষের ভাব দেখে ফিলোমিনারই এমনি ভয় হচ্ছিল, যেমন জীবনে কখনো হয়নি। এই বলে ফিলোমিনা আবার ক্রুশ চিহ্ন আঁকল।

অল্প কথায় বলতে গেলে, ব্রাসি ঘর থেকে চলে গেল। ওর লোকদের দুজন ধাত্রীকে সাহায্য করল, বাচ্চাটা জন্মাল, মা'র এমন ক্লান্তি এল, সে সঙ্গে সঙ্গে ঘুমে আচ্ছন্ন হল। ব্রাসিকে ডাকা হল, ফিলোমিনা নবজাত শিশুটিকে একটা কম্বলে জড়িয়ে রেখেছিল, তাকে ব্রাসির দিকে বাড়িয়ে ধরে সে বলল, "আপনি যদি ওর বাবা হন, তাহলে নিন। আমার কাজ শেষ।"

কটমট করে ব্রাসি ওর দিকে চেয়ে রইল, ব্রাসির মুখে অশুভ চিন্তার ছাপ, পাগলের মতো ভাব। সে বলল, "হ্যাঁ, আমি ওর বাবা। কিন্তু আমি চাই না ও জাতের কেউ বেঁচে থাকে। ওকে নিচে বেস্‌মেন্টে নিয়ে গিয়ে চুল্লিতে ফেলে দাও।"

মুহূর্তের জন্য ফিলোমিনার মনে হয়েছিল হয়তো লুকার কথা ঠিক বোঝেনি। 'জাত' কথাটা তুলল কেন ভেবে পেল না। মেয়েটা ইতালীয় নয় বলে কি? নাকি মেয়েটা অতি নিকৃষ্ট শ্রেণীর, অর্থাৎ বেশ্যা বলে? নাকি লুকার ঔরসে যার জন্ম সে বাঁচবার যোগ্য নয়? তারপর মনে হল বোধ হয় এটা নিষ্ঠুর পরিহাস। সংক্ষেপে। ফিলোমিনা বলেছিল, "আপনার সন্তান, যা ইচ্ছা করুন।" তারপর খুদে পুঁটলিটা ব্রাসির হাতে তুলে দেবার চেষ্টা করেছিল ফিলোমিনা।

ঠিক এই সময় শিশুর ক্লান্ত মা জেগে উঠে, পাশ ফিরে ওদের দিকে মুখ করল। ফিরেই দেখল ব্রাসি খুদে পুঁটলিটাকে ফিলোমিনার বুকের ওপর সজোরে ঠেলে দিচ্ছে। দুর্বল কণ্ঠে সে বলে উঠল, "ও লুক্, ও লুক্, আমি খুব দুঃখিত।" ব্রাসি ওর দিকে ঘুরে দাঁড়াল।

ফিলোমিনা এখন বলল, সে নাকি বড় জঘন্য ব্যাপার। সে যে কি জঘন্য। দুটো উন্মাদ জানোয়ারের মতো দুজনে। মানুষ নয়। পরস্পরের প্রতি ওদের সে নিদারুণ ঘৃণা যেন ঘরময় জ্বলে উঠল। সেই মুহূর্তে ওদের কাছে আর কিছুর অস্তিত্ব ছিল না, নবজাত শিশুটিরও নয়। অথচ সেই সঙ্গে অদ্ভুত একটা লালসাও ছিল। একটা রক্তময়, পৈশাচিক লালসা, সেটা এতই অস্বাভাবিক যে স্পষ্ট বোঝা যাচ্ছিল তার জন্য ওদের চিরকালের মতো সর্বনাশ হয়ে যাবে। তারপর লুকা ব্রাসি ফিলোমিনার দিকে ফিরে বলল, "যা বলছি তাই করলে তোমাকে বড়লোক করে দেব।"

ভয়ের চোটে ফিলোমিনার কথা বেরুল না। শুধু মাথা নাড়ল। শেষটা অনেক কষ্টে ফিস ফিস করে বলেছিল, "যা হয় আপনি করুন, আপনি ওর বাপ, আপনি করুন।" ব্রাসি তার কোনো উত্তর না দিয়ে, শার্টের ভিতর থেকে একটা ছোরা বের করে বলেছিল, "তোমার গলা কেটে ফেলব।"

একটু ক্ষণের জন্য ফিলোমিনা জ্ঞান হারিয়ে থাকবে, কারণ তার পরেই

মনে পড়ছে ওরা সকলে ঐ বাড়ির নিচের বেস্‌মেণ্টে, একটা লোহার চারকোণা চুল্লির সামনে দাঁড়িয়ে ছিল। তখনো খুকিটা ফিলোমিনার কোলে, সে এ পর্যন্ত এতটুকু শব্দ করেনি। ফিলোমিনা বলল, "যদি কাঁদত, যদি আমার এতটুকু বুদ্ধি হত যে একটা চিম্‌টি কাটি, তাহলে হয়তো ব্রাসির দয়া হত।"

লোকগুলোর একজন নিশ্চয় চুল্লির দরজা খুলেছিল, কারণ আগুন দেখা যাচ্ছিল। তারপরেই ফিলোমিনা দেখল ঐ বেস্‌মেণ্টে ও আর ব্রাসি ছাড়া কেউ নেই, চারদিকে গরম জলের নল থেকে ঘামের মতো বিন্দু বিন্দু জল ঝরছে, কেমন একটা ইঁদুর ইঁদুর গন্ধ, ব্রাসির হাতে আবার ছোরাটা দেখা যাচ্ছে। ব্রাসি যে ওকে মেরে ফেলতে প্রস্তুত সে বিষয়ে সন্দেহ নেই। সামনে আগুনের হল্‌কা, আর ব্রাসির চোখ। শয়তানের বিকৃত মুখের নক্সার মতো ওর মুখ। মানুষের মতো নয়, প্রকৃতিস্থ নয়। চুল্লির খোলা দরজার দিকে ব্রাসি ওকে ঠেলে দিল।

এই অবধি বলে ফিলোমিনা চুপ করল। কোলের ওপর দুই হাত জোড় করে, মাইকেলের মুখের দিকে চাইল। ও জানত সে কি চায়, নিজের স্বর দিয়ে প্রকাশ না করে ও কি বলতে চায়। কোমল কণ্ঠে মাইকেল জিজ্ঞাসা করল, "তুমি তাই করলে?" মাথা হেলিয়ে ফিলোমিনা জানাল তাই।

এর পর আরেক গেলাস মদ খেয়ে, ক্রুশ চিহ্ন এঁকে, বিড়বিড় করে খানিকটা প্রার্থনা করে, তার পর ফিলোমিনা আবার গল্পটা বলতে লাগল। ওকে একগোছা টাকা দিয়ে গাড়ি করে বাড়ি পাঠানো হয়েছিল।

ওকে বুঝিয়ে দেওয়া হয়েছিল যে এ বিষয়ে একটি কথা বললে ওর মৃত্যু হবে। কিন্তু দু দিন পরে ব্রাসি ঐ শিশুর তরুণী মা'টিকে খুন করল। ওকে পুলিসে ধরে নিয়ে গেল। ফিলোমিনা, ভয়ে আধমরা হয়ে, ধর্মবাপের কাছে গিয়ে সব কথা বলেছিল। তিনি ওকে চুপ করে থাকতে বলেছিলেন, বলেছিলেন তিনিই সব ব্যবস্থা করে দেবেন। সে সময়ে ব্রাসি ডন কর্লিয়নির কাজ করত না।

ডন কর্লিয়নি সব ঠিক করে দেবার আগেই, লুকা ব্রাসি তার সেলে, নিজের গলায় কাচের টুকরোর কোপ মেরে, আত্মহত্যা করার চেষ্টা করেছিল। ওকে জেলের হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছিল এবং সেরে উঠবার আগেই, ডন কর্লিয়নি সব ব্যবস্থা করে ফেলেছিলেন। আদালতে প্রমাণ দেবার মতো কিছু পুলিসের হাতে ছিল না, তাই লুকা ব্রাসি খালাস পেল।

যদিও ডন কর্লিয়নি ফিলোমিনাকে আশ্বাস দিয়েছিলেন যে লুকা ব্রাসি, কিংবা পুলিস, কারো কাছ থেকেই ওর ভয়ের কিছু নেই, তবু ওর মনে শান্তি ছিল না। ওর আত্মপ্রত্যয় নষ্ট হয়ে গেছিল, নিজের পেশায় মন দিতে পারছিল না। শেষ পর্যন্ত স্বামীকে তার মুদীর দোকান বিক্রি করতে রাজী করিয়ে, ওরা ইটালিতে ফিরে এসেছিল। ওর স্বামী লোকটি ভালো ছিল, তাকে সব কথা

বলতে সে সমস্তই বুঝেছিল। কিন্তু মানুষটি ছিল দুর্বল, এতকাল অ্যামেরিকায় খেটেখুটে ওরা অনেক টাকা জমিয়েছিল, দেশে ফিরে সে-টাকা ওর স্বামী উড়িয়ে দিল। কাজেই তার মৃত্যুর পর ফিলোমিনাকে চাকরানীর কাজ করতে হচ্ছে। ফিলোমিনার গল্প শেষ হল। আরেক গেলাস মদ খেয়ে সে মাইকেলকে বলল, "তোমার বাবার নামে আমি আশীর্বাদ জানাই। যখনি আমার টাকার দরকার হয়েছে, উনি পাঠিয়ে দিয়েছেন; ব্রাসির হাত থেকে উনিই আমাকে বাঁচিয়েছেন। ওঁকে বল রোজ রাতে আমি ওঁর আত্মার কল্যাণের জন্য প্রার্থনা করি, মৃত্যুর পর ওঁর ভয়ের কোনো কারণ নেই।"

সে চলে গেলে, মাইকেল ডন টমাসিনোকে জিজ্ঞাসা করেছিল, "ও যা বলল, সে কি সত্যি?" ম্যাফিয়া নেতা মাথা হেলিয়ে জানালেন যে সব-ই সত্যি। মাইকেল ভাবল সাধে কেউ এ গল্প ওকে বলেনি। গল্প বটে! লুকাও একটা চিজ্ বটে!

পরদিন সকালে মাইকেলের ইচ্ছা ছিল সমস্ত ব্যাপারটা ডন টমাসিনোর সঙ্গে আলোচনা করে। কিন্তু শুনল একজন বার্তাবহের মুখে কোনো জরুরী খবর পেয়ে তিনি প্যালের্মো গেছেন। সন্ধ্যায় ফিরে এসে মাইকেলকে আলদা করে ডেকে নিয়ে বললেন অ্যামেরিকা থেকে কিছু সংবাদ এসেছে। বড়ই দুঃসংবাদ। সান্তিনো কর্লিয়নি নিহত হয়েছে।

## চব্বিশ

মাইকেলের শোবার ঘরটি সিসিলির ভোরের ঈষৎ হলদে রোদে ভরে গেছিল। জেগেই টের পেল অ্যাপলোনিয়ার স্যাটিনের মতো মোলায়েম শরীরটা ওর নিজের ঘুমের উষ্ণতা-লাগা শরীরের সঙ্গে লেগে রয়েছে, প্রেম দিয়ে ওকে জাগাল মাইকেল। এত মাসের পরিপূর্ণ অধিকারের পরেও মাইকেল ওর বাসনা দেখে মুগ্ধ না হয়ে পারত না।

ঘর থেকে বেরিয়ে গেল অ্যাপলোনিয়া, হলের ওধারে স্নানের ঘরে গিয়ে হাত-মুখ ধুয়ে, কাপড় ছেড়ে আসতে। মাইকেল তখনো খালি গায়ে খাটে শুয়ে, একটা সিগারেট ধরিয়ে আরাম করছিল, সকালের রোদ গায়ে এসে পড়ছিল। এই বাগানবাড়িতে এই ওদের শেষ রাত। সিসিলির দক্ষিণ তীরে, অন্য এক শহরে, ডন টমাসিনো ওদের থাকার বন্দোবস্ত করেছিলেন। অ্যাপলোনিয়া তখন এক মাস অন্তঃসত্ত্বা, কয়েক সপ্তাহ বাপের বাড়িতে কাটিয়ে সে-ও যাবে মাইকেলের কাছে, তাদের নতুন গোপন আশ্রয়ে।

আগের রাতে অ্যাপলোনিয়া শুতে গেলে পর, ডন টমাসিনো মাইকেলের

সঙ্গে বাগানে এসে বসেছিলেন। তাঁকে বড় উদ্বিগ্ন বড় ক্লান্ত মনে হয়েছিল। স্বীকার করেছিলেন যে মাইকেলের নিরাপত্তা সম্বন্ধে তাঁর বড় ভাবনা। বললেন, "বিয়েটার জন্য তুমি লোকের চোখে পড়ে গেছ। আমি আশ্চর্য হয়ে যাচ্ছি যে তোমার বাবা তোমার জন্য অন্য কোথাও বন্দোবস্ত করছেন না সে যাই হোক, প্যালের্মোর নব্য তুর্কদের নিয়ে আমাকেও যথেষ্ট ভুগতে হচ্ছে। ওদের কিছু কিছু সুবিধা করে দিতে চেয়েছি, যাতে ওরা ওদের ন্যায্য ভাগের কিছু বেশিই পায়. কিন্তু হতভাগারা সমস্তটাই চায়। ওদের হাবভাব বুঝে উঠছি না। কয়েকটা চালাকি করার চেষ্টাও করেছে, কিন্তু আমাকে মারা অত সহজ নয়। ওরা নিশ্চয় জানে অতটা হেলাফেলা করার পক্ষে আমি অনেক বেশি শক্তি ধরি। ঐ তো ছেলেমানুষদের নিয়ে অসুবিধা, তা তারা যতই গুণী হোক না কেন। সবটা ভেবে দেখবে না, কুয়োর সমস্ত জল খেয়ে ফেলতে চাইবে।"

তারপর ডন টমাসিনো বলেছিলেন যে ঐ দুজন রাখাল, ফ্যাব্রিৎসিও আর কালো, রক্ষী হয়ে মাইকেলের গাড়িতে যাবে। ডন টমাসিনো আজ রাতেই বিদায় নেবেন, কারণ কাল ভোরে তাঁকে কাজকর্ম দেখতে প্যালের্মো যেতে হবে। মাইকেল যেন নতুন জায়গায় যাওয়া সম্বন্ধে ডঃ তাজাকে না বলে, কারণ উনি সন্ধ্যেটা প্যালের্মোতে কাটাবেন. কোথায় কার কাছে কি বকবক করে আসবেন কে বলতে পারে।

মাইকেল জানত ডন টমাসিনো অসুবিধায় পড়েছেন। রাতে সশস্ত্র প্রহরীরা বাগানবাড়ির দেয়ালের চারদিকে টহল দিত। বাড়ির মধ্যে চব্বিশ ঘণ্টা লুপারা হাতে কয়েকজন বিশ্বাসী রাখাল থাকত। ডন টমাসিনো নিজেও প্রচুর অস্ত্রশস্ত্র নিয়ে বেরুতেন, সঙ্গে তাঁর ব্যক্তিগত রক্ষীরা সর্বদা থাকত।

ক্রমে রোদটা বড় কড়া হয়ে এল। মাইকেল সিগারেট নিবিয়ে, সিসিলির শ্রমিকদের মতো প্যান্ট, শার্ট আর ঠোঁট-লাগানো টুপি পরল। খালি পায়ে, জানলা দিয়ে বাইরে ঝুঁকে দেখল ফ্যাব্রিৎসিও বাগানের একটা চেয়ারে বসে, আয়েস করে তার ঘন কালো চুল আঁচড়াচ্ছে, টেবিলের ওপর অসাবধান ভাবে ওর লুপারাটা পড়ে আছে। মাইকেল শিস দিতেই, সে ওপর দিকে তাকাল।

মাইকেল ডেকে বলল, "গাড়িটা নিয়ে এসো। আমি পাঁচ মিনিটের মধ্যে রওনা হব। কালো কোথায়?"

ফ্যাব্রিৎসিও উঠে দাঁড়াল, শার্টের বোতাম খোলা থাকাতে বুকের লাল-নীল উল্কি দেখা গেল, সে বলল, "কালো রান্নাঘরে কফি খাচ্ছে। তোমার স্ত্রীও সঙ্গে আসছেন নাকি?"

মাইকেল ভুরু কুঁচকে তাকাল। ওর মনে হল ক' সপ্তাহ ধরে ফ্যাব্রিৎসিওর চোখ যেন অ্যাপলোনিয়াকে বড় বেশি অনুসরণ করছিল। অবিশ্যি ডনের বন্ধুর স্ত্রীর সঙ্গে কোনো বাড়াবাড়ি করার সাহস ওর কখনোই হবে না। সিসিলিতে ওর চাইতে নিশ্চিত মৃত্যুর পথ আর নেই। নিরুত্তাপ কণ্ঠে মাইকেল বলল, "না, ও

আগে বাপের বাড়িতে থাকবে, কয়েক দিন বাদে আমাদের কাছে যাবে। একটা পাথরের কুটির অ্যাল্‌ফা রোমিওটার গ্যারাজের কাজ করত, মাইকেল ফ্যাব্রিৎসিওকে তাড়াতাড়ি সেদিকে যেতে দেখল।

তারপর সে হলের ওধারে হাত-মুখ ধুতে গেল। অ্যাপলোনিয়া সেখানে ছিল না। হয়তো রান্নাঘরে গিয়ে নিজের হাতে মাইকেলের জন্য খাবার তৈরি করছিল; সিসিলির অন্য প্রান্তে চলে যাবার আগে বাপের বাড়ির লোকদের দেখবার এত আগ্রহের জন্য বোধহয় ওর বিবেক দংশন করছিল, সেই পাপ স্খালন করবার জন্যই রাঁধতে বসেছে। পরে মাইকেলের কাছে অ্যাপলোনিয়ার যাবার জন্য যানবাহনের ব্যবস্থা ডন টমাসিনোই করে দেবেন।

নিচের রান্নাঘরে ফিলোমিনা ওর কফি এনে দিয়ে সলজ্জভাবে বিদায় নিল। মাইকেল বলল, "বাবার কাছে তোমার কথা বলব।" বুড়ি মাথা দোলাল। কালো রান্নাঘরে এসে মাইকেলকে বলল, "বাইরে গাড়ি দাঁড়িয়ে। তোমার ব্যাগ নিয়ে আসি?"

মাইকেল বলল, "না, আমি আনছি। অ্যাপলা কোথায়?"

কালোর মুখে আমোদের হাসি দেখা গেল, "ও তো গাড়ির চালকের আসনে বসে আছে, স্টার্ট দেবার আগ্রহে অধীর। অ্যামেরিকায় পৌঁছবার আগেই ও সত্যি সত্যি মার্কিনী বনে যাচ্ছে।" সিসিলির কোনো চাষীর মেয়ে গাড়ি চালাবার চেষ্টা করবে, এ কথা কেউ ভাবতেও পারত না।

মাইকেল কিন্তু মাঝে মাঝে অ্যাপলোনিয়াকে বাগানবাড়ির পাচিলের ভিতরে আস্তে আস্তে গাড়ি চালাতে দিত, অবশ্য নিজে সর্বদা ওর পাশে থাকত, কারণ কখনো কখনো ব্রেকে চাপ না দিয়ে, ও ভুলে অ্যাক্সেলারেটরে চাপ দিত।

মাইকেল কালোকে বলল, "ফ্যাব্রিৎসিওকে ডেকে নিয়ে গাড়িতে আমার জন্য অপেক্ষা কর।" রান্নাঘর থেকে বেরিয়ে মাইকেল ছুটে দোতলায় উঠল। ব্যাগ আগেই গোছানো হয়েছিল। ব্যাগ তুলে নেবার আগে জানলা দিয়ে চেয়ে দেখল রান্নাঘরের দরজার বাইরে না থেকে, গাড়িটা গাড়ি-বারান্দার সামনে রয়েছে। অ্যাপলোনিয়া গাড়িতে বসে ছিল, হাত দুটো চালকের চাকার ওপর, যেন ছোট মেয়ে খেলা করছে। কালো পিছনের সীটে খাবারের টুকরি রাখছিল। তারপরেই মাইকেল বিরক্ত হয়ে দেখল ফ্যাব্রিৎসিও কি কাজে বাগানবাড়ির ফটক দিয়ে বাইরে বেরিয়ে যাচ্ছে। করছেটা কি সে? দেখল ফ্যাব্রিৎসিও একবার পিছন ফিরে তাকাল, কেমন যেন একটা চোরা চাহনি। ব্যাটাকে একটু ধমকাতে হবে। সিঁড়ি দিয়ে নিচে নেমে, মাইকেল ভাবল রান্নাঘরে গিয়ে, ফিলোমিনার কাছ থেকে আবার বিদায় নেবে। বুড়িকে সে জিজ্ঞাসা করল, "ডঃ তাজা কি এখনো ঘুমোচ্ছেন?"

ফিলোমিনার কোঁচকানো মুখে একটা ধূর্ত ভাব ফুটে উঠল, "বুড়ো মোরগদের সূর্যোদয় সহ্য হয় না। উনি কাল রাতে প্যালের্মো গেছেন।"

মাইকেল হাসল। রান্নাঘরের দরজার কাছে গিয়ে দাঁড়াল সে, ওর বন্ধ নাকেও লেবু ফুলের গন্ধ এল। দশ পা দূরে গাড়িতে বসে অ্যাপলোনিয়া হাত নাড়ল, মাইকেল বুঝল ওকে ঐখানেই থাকতে বলছে, অ্যাপলোনিয়া গাড়ি চালিয়ে সেখানে নিয়ে আসবে। গাড়ির পাশে দাঁড়িয়ে কালো দাঁত বের করে হাসছিল, হাত থেকে লুপারাটা ঝুলছিল। কিন্তু ফ্যাব্রিৎসিওর টিকি দেখা গেল না। ঠিক সেই মুহূর্তে, সচেতন ভাবে কিছু চিন্তা না করেই, মাইকেলের মনে সব কিছু পরিষ্কার হয়ে গেল। সে চেঁচিয়ে অ্যাপলোনিয়াকে বলল, "না! না!" কিন্তু অ্যাপলোনিয়া ততক্ষণে ইগ্‌নিশনে চাবি দিয়েছিল এবং একটা ভীষণ বিস্ফোরণের শব্দে মাইকেলের কথা চাপা পড়ে গেছিল। রান্নাঘরের দরজা ভেঙে চুরমার হয়ে গেল, বাগানবাড়ির দেয়ালের ধারে দশ পা দূরে মাইকেল ছিটকে পড়ল। বাড়ির ছাদ থেকে পাথর খসে ওর কাঁধের ওপর পড়ল, মাটিতে পড়ে রইল মাইকেল, মাথায়ও একটা পাথর ছিটকে লাগল। যে অল্প সময় ওর জ্ঞান ছিল, তার মধ্যে দেখতে পেল চারটি চাকা আর চাকাগুলিকে একসঙ্গে জুড়বার ডাণ্ডাগুলো ছাড়া অ্যাল্‌ফা রোমিও গাড়িটার আর কিছু বাকি নেই।

যখন জ্ঞান হল, মনে হল ঘরটা বড় অন্ধকার; মানুষের গলার স্বর শুনল, কিন্তু এত আস্তে যে কথা না হয়ে শুধু আওয়াজের মতো লাগল। একটা সহজাত জান্তব বুদ্ধির বলে মাইকেল অচৈতন্যের ভান করবার চেষ্টা করল, কিন্তু গলার স্বরগুলো বন্ধ হল, খাটের পাশ থেকে কেউ ওর দিকে ঝুঁকে, স্পষ্ট গলায় বলল, "এবার শেষ পর্যন্ত ও আমাদের কাছে ফিরে এসেছে।" একটা আলো জ্বলল, চোখের তারার ওপর যেন সাদা আগুনের ঝলক লাগল, মাইকেল মাথা ফেরাল। মাথাটাকে বড় ভারি, বড় অবশ মনে হল। তারপর চিনতে পারল খাটের ওপর যে মুখটি ঝুঁকে পড়েছে, সেটি ডঃ তাজার মুখ।

কোমল কণ্ঠে ডঃ তাজা বললেন, "একবার তোমাকে দেখি, তারপর আলো নিবিয়ে দেব।" বলে, ছোট একটা পেনসিল টর্চের আলো ফেললেন মাইকেলের চোখে। তারপর বললেন, "ভালো হয়ে যাবে।" ঘরে আর কেউ ছিল, তার দিকে ফিরে বললেন, "ওর সঙ্গে কথা বলতে পার।"

খাটের কাছেই আরেকটা চেয়ারে ডন টমাসিনো বসে ছিলেন। এবার মাইকেল তাঁকে স্পষ্ট দেখতে পেল। ডন টমাসিনো বললেন, "মাইকেল, মাইকেল, তোমার সঙ্গে কথা বলতে পারি? নাকি বিশ্রাম করতে চাও?"

কথা বলার চাইতে হাত তুলে ইশারা করা সহজ। মাইকেল তাই করল। ডন টমাসিনো বললেন, "গ্যারাজ থেকে কি ফ্যাব্রিৎসিও গাড়িটা এনেছিল?

নিজের অজ্ঞাতে মাইকেল হাসল। অদ্ভুত এক সম্মতির হাসি, বরফের মতো ঠাণ্ডা। ডন টমাসিনো বললেন, "ফ্যাব্রিৎসিও অদৃশ্য হয়ে গেছে।

শোন আমার কথা, মাইকেল। তুমি এক সপ্তাহ অচেতন ছিলে। বুঝতে পারছ? সকলের ধারণা তুমি মরে গেছ, কাজেই তুমি নিরাপদ, ওরা আর তোমাকে খুঁজে বেড়াচ্ছে না। তোমার বাবাকে খবর দিয়েছি, তিনিও কতকগুলো নির্দেশ দিয়েছেন। তোমার অ্যামেরিকায় ফিরে যেতে আর দেরি নেই। ততদিন এইখানে নিরিবিলি বিশ্রাম করবে। এটা পাহাড়ের ওপর একটা ছোট খামার বাড়ি, আমি এ বাড়ির মালিক, এখানে তুমি নিরাপদ। প্যালের্মোর লোকরা আমার সঙ্গে শান্তি করেছে, কারণ সকলে ভাবছে তুমি মরে গেছ, আসলে এতদিন তুমিই ওদের হামলার লক্ষ্য ছিলে। ওরা তোমাকে মার-বার তালে ছিল, অথচ সবাইকে ভাবতে দিয়েছিল যে আমাকে মারতে চায়। এটা তোমার জানা উচিত। বাকি যা কিছু, সে-সব আমার হাতে ছেড়ে দাও। তুমি সুস্থ-সবল হয়ে ওঠ, মনটাকে শান্ত কর।"

এখন মাইকেলের সব কথা মনে পড়তে লাগল। ও জানত যে ওর স্ত্রী মারা গেছে, কালো মারা গেছে। রান্নাঘরের বুড়ির কথা মনে হল। ওর সঙ্গে সেও বাইরে এসেছিল কিনা মনে পড়ল না। ফিসফিস করে মাইকেল জিজ্ঞাসা করল, "ফিলোমিনা?" ডন টমাসিনো আস্তে আস্তে বললেন, "তার লাগেনি, বিস্ফোরণের দমকায় শুধু নাক দিয়ে রক্ত পড়েছিল। তার জন্য ভেবো না।"

মাইকেল বলল, "ফ্যাব্রিৎসিও। আপনার রাখালদের বলুন যে আমার কাছে ফ্যাব্রিৎসিওকে এনে দেবে, সে সিসিলির শ্রেষ্ঠ ঘাস জমির মালিক হবে।"

যেন হাঁপ ছেড়ে বাঁচলেন ডন আর ডাক্তার। পাশের টেবিল থেকে একটা গেলাস তুলে ডন টমাসিনো একটা হলদে পানীয়তে চুমুক দিলেন, তার ফলে তাঁর মাথাটা সোজা হয়ে উঠল। ডঃ তাজা খাটে বসে অন্যমনস্কভাবে বললেন, "জান, তুমি বিপত্নীক। সিসিলিতে ও-জিনিস বড় একটা দেখা যায় না।" যেন ঐ বৈশিষ্ট্যটুকু থেকে মাইকেল খানিকটা সান্ত্বনা পাবে।

মাইকেল ইশারা করে ডন টমাসিনোকে আরো নিচু হতে বলল। ডন খাটে বসে পড়ে, মাথা নামালেন। মাইকেল বলল, "বাবাকে বলুন আমাকে বাড়ি নিয়ে যেতে। তাঁকে বলুন আমি তাঁর পুত্র হতে চাই।"

কিন্তু সম্পূর্ণ সেরে উঠতে মাইকেলের আরো একটা মাস লেগেছিল, তারপর দেশে ফেরার কাগজপত্র যোগাড় করে অন্যান্য ব্যবস্থা করতে আরো দু মাস। তারপর প্লেনে করে প্যালের্মো থেকে রোম আর রোম থেকে নিউ ইয়র্ক। এত দিনের মধ্যেও ফ্যাব্রিৎসিওর কোনো চিহ্ন পাওয়া যায়নি।

## পঁচিশ

কলেজের ডিগ্রি পাবার পর, কে অ্যাডামস্ তাদের নিজেদের নিউ হ্যাম্প-শেয়ারের শহরে একটা গ্রেড্ স্কুলে শিক্ষিকার পদ নিয়েছিল। মাইকেল অদৃশ্য

হয়ে যাবার পর প্রথম ছ' মাস প্রতি সপ্তাহে কে মিসেস কর্লিয়নিকে ফোন করে মাইকেলের খবর নিত। তিনি সর্বদাই সস্নেহ ব্যবহার করতেন এবং প্রত্যেক বার কথার শেষে বলতেন, "তুমি বড় ভালো মেয়ে। মাইকের কথা ভুলে যাও, কোনো ভালো ছেলেকে বিয়ে কর।" অমন স্পষ্ট কথা শুনে কে কিছু মনে করত না, ও বুঝত যে মাইকের মা ওর মঙ্গল চিন্তা করেই অমন কথা বলছেন, কারণ ও ছেলেমানুষ এবং পরিস্থিতিটাও অসম্ভব।

অধ্যাপনার প্রথম টার্ম শেষ হলে, কে স্থির করল নিউ ইয়র্কে গিয়ে কিছু ভদ্রগোছের কাপড়চোপড় কিনবে আর কলেজের কয়েকজন বন্ধুর সঙ্গে দেখা করবে। নিউ ইয়র্কে একটা মনের মতো কাজ খুঁজে নেবার কথাও ওর মনে হচ্ছিল। প্রায় দু বছর ব্রহ্মচারিণীর মতো বাস করেছে, বই পড়েছে, অধ্যাপনা করেছে, পুরুষ বন্ধুদের সঙ্গে সন্ধ্যা কাটাতে অস্বীকার করেছে, বাড়ি থেকে বেরোতেই চায়নি, যদিও লং বীচে টেলিফোন করা অনেক দিন হল ছেড়ে দিয়েছে। ওটা যে আর চলবে না সেটুকু বুঝেছিল কে, ওর ফলে মন-মেজাজ খারাপ হয়ে থাকত। ওর বরাবর বিশ্বাস ছিল, মাইকেল ওকে চিঠি লিখবে, কিংবা কোনো রকম খবর পাঠাবে। সে যে তা করেনি, তাতে ওর অপমান লাগত; মাইকেল যে ওকেও এতটুকু বিশ্বাস করে না, তাই ভেবে ওর দুঃখ হত।

ভোরের ট্রেন ধরে, দুপুরবেলায় গিয়ে নিউ ইয়র্কের হোটেলে উঠল কে। মেয়ে-বন্ধুরা চাকরি করে, সেখানে তাদের বিরক্ত করবার ইচ্ছা হল না, ভাবল রাতে ফোন করবে। ট্রেন যাত্রাটা বড়ই ক্লান্তিকর, এখন আর কেনা-কাটাও করতে ইচ্ছা করছিল না। হোটেলের ঘরে একলা বসে মনে পড়ে গেল মাইকেল আর ও কেমন হোটেলের ঘরেই প্রেম করত, মনটা বড় খারাপ হয়ে গেল। বিশেষ করে এই কারণেই ওর লং বীচে মাইকেলের মাকে ফোন করার কথা মনে হল।

কর্কশ পুরুষালি কণ্ঠে কেউ উত্তর দিল; কে-র মনে হল নিউ ইয়র্কের লোকদের কথায় বোধহয় ঐরকম টান থাকে। কে মিসেস কর্লিয়নির সঙ্গে কথা বলতে চাইল। কয়েক মুহূর্তের নীরবতার পর, শুনতে পেল ঐ রকম টান দিয়েই কেউ ওর পরিচয় জানতে চাইছে।

এবার কে একটু অপ্রস্তুত হয়ে বলল, "আমার নাম কে অ্যাডাম্‌স্‌, মিসেস কর্লিয়নি, আমাকে মনে আছে কি?"

মিসেস কর্লিয়নি বললেন, "নিশ্চয়, নিশ্চয় মনে আছে। আজকাল যে আর ফোন কর না? বিয়ে করেছ নাকি?"

কে বলল, "না, না, কাজে ব্যস্ত ছিলাম।" আশ্চর্য লাগল যে ও ফোন করা ছেড়ে দিয়েছে বলে মাইকের মা অসন্তুষ্ট হয়েছেন। কে জিজ্ঞাসা করল, "মাইকেলের কোনো খবর পেয়েছেন? সে ভালো আছে তো?"

একটুক্ষণ ফোনটা নীরব রইল, তারপর মিসেস কর্লিয়নির বলিষ্ঠ স্বর শোনা গেল, "মাইকি তো বাড়ি এসেছে। সে কি তোমাকে ফোন করেনি? তোমার সঙ্গে দেখা করেনি?"

এমনি চমকে গেল কে যে পেটের মধ্যে দুর্বল বোধ করতে লাগল, লজ্জাকর ভাবে কান্না পেল। গলা ভেঙে এল, জিজ্ঞাসা করল, "কতদিন হল বাড়ি এসেছে?"

মিসেস কর্লিয়নি বললেন, "ছয় মাস।"

কে বলল, "ও, বুঝেছি।" বাস্তবিকই বুঝেছিল। মাইকেল ওকে এত তুচ্ছ-তাচ্ছিল্য করেছে, এ-কথা মাইকেলের মা জানতে পারলেন বলে কে লজ্জায় মরে যাচ্ছিল। তারপর বেজায় রাগ হল। মাইকেলের ওপর, তার মায়ের ওপর, সব বিদেশীদের ওপর, ইতালীয়দের ওপর, তাদের এতটুকু ভদ্রতাজ্ঞান নেই যে প্রেমের সম্পর্ক চুকে গেলে পর একটা বন্ধুত্বের ভাব রক্ষা করতে পারে না। মাইকেল কি জানে না যে যদি কে-কে সে শয্যাসঙ্গিনীরূপে না-ই চায়, বিয়ে করতে না-ই চায়, তবু বন্ধুভাবেও তো ওর জন্য কে-র ভাবনা হতে পারে? ও কি ভেবেছে যে কে-ও একজন তমসাচ্ছন্ন ইতালীয় মেয়ে যে সতীত্ব সমর্পণ করবার পর পরিত্যক্ত হয়ে, অমনি আত্মহত্যা করে বসবে, কিংবা রাগমাগ করে লোক জড়ো করবে?

গলাটাকে যথাসাধ্য সংযত করে নিয়ে, মাইকেলের মাকে কে বলল, "বুঝেছি, আচ্ছা, অনেক ধন্যবাদ। মাইকেল বাড়ি এসেছে, ভালো আছে জেনে খুব খুশি হলাম। ঐটুকুই জানতে চেয়েছিলাম। আপনাকে আর টেলিফোন করব না।"

ফোনের মধ্যে দিয়ে মিসেস কর্লিয়নির অসহিষ্ণু স্বর শোনা গেল, যেন কে-র কোনো কথাই কানে যায়নি, "যদি তুমি মাইকির সঙ্গে দেখা করতে চাও, তাহলে এখুনি চলে এসো। অপ্রত্যাশিত ভাবে তোমাকে দেখলে সে খুব খুশি হবে। একটা ট্যাক্সি নিও, আমি আমাদের গেটের লোকটাকে বলে দেব সে ভাড়াটা দিয়ে দেবে। তুমি ট্যাক্সিওয়ালাকে বলবে ডবল ভাড়া পাবে, নইলে এত দূর আসতে চাইবে না। কিন্তু তুমি ভাড়া দেবে না। গেটে আমার স্বামীর লোক আছে, সে দেবে।"

নিরুত্তাপ কণ্ঠে কে বলল, "সে হয় না, মিসেস কর্লিয়নি। মাইকেলের যদি আমার সঙ্গে দেখা করার ইচ্ছা থাকত, সে এর আগেই আমাদের বাড়িতে টেলিফোন করত। বোঝাই যাচ্ছে সে আমাদের আগেকার সম্পর্কটা রাখতে চায় না।"

ফোনে মিসেস কর্লিয়নির চটপটে কথা শোনা গেল, "তুমি খুব ভালো মেয়ে, তোমার পায়ের গড়ন খুব সুন্দর, কিন্তু তোমার খুব বেশি বুদ্ধি নেই। তুমি আমার সঙ্গে কথা বলতে এসো, মাইকির সঙ্গে নয়। আমি তোমার সঙ্গে কথা

বলতে চাই। এক্ষুনি চলে এসো। ট্যাক্সি ভাড়া তুমি দেবে না। আমি তোমার জন্য বসে আছি।"

কট্ করে একটা শব্দ হল। মিসেস কর্লিয়নি ফোন ছেড়ে দিয়েছিলেন।

কে ফোন করে বলতে পারত সে আসতে পারবে না, কিন্তু সে জানত মাইকেলের সঙ্গে দেখা করা, কথা বলা নিতান্ত দরকার, তা সে ভদ্রতার খাতিরে হলেও। এখন যদি সে প্রকাশ্য ভাবে বাড়ি এসে থাকে, তার মানে হল ওর আর কোনো বিপদ নেই, স্বাভাবিক ভাবে থাকতে পারবে। খাট থেকে লাফিয়ে নেমে, মাইকেলের সঙ্গে দেখা করতে যাবার জন্য কে তৈরি হতে লাগল। খুব যত্ন করে সাজ-পোশাক, মেক-আপ করল সে। যাবার আগে আয়নায় নিজের চেহারা দেখল। মাইকেল অদৃশ্য হয়ে যাবার সময় থেকে চেহারাটা কি এখন আরো ভালো হয়েছে? নাকি বয়স বিশ্রী রকম বেশি মনে হচ্ছে? গড়নটাতে আরো নারীত্ব প্রকাশ পাচ্ছে, কোমরের কাছটা আরো সুগোল, বুকটা আরো ভারি। শোনা যায় ইতালীয়রা ঐ রকমই ভালোবাসে, যদিও মাইকেল সর্বদা বলত ও অত রোগা বলেই ওকে আরো ভালো লাগে। আসলে এ-সবে কিছুই এসে যাচ্ছে না। বোঝাই যাচ্ছে মাইকেল ওর সঙ্গে সম্পর্ক রাখতে চায় না, নইলে ছয় মাস হল বাড়ি ফিরেছে, এর মধ্যে নিশ্চয়ই ফোন করত।

যে ট্যাক্সিটাকে ডাকল কে, সে প্রথমে লং বীচে যেতে রাজী হচ্ছিল না, যতক্ষণ না মিষ্টি হেসে কে ডবল ভাড়া দিতে চাইল। যেতে এক ঘণ্টা লাগল; কে লক্ষ্য করল শেষ যা দেখেছিল তারপর প্রাঙ্গণের কিছু পরিবর্তন হয়েছে। এখন চারদিকে লোহার রেলিং, প্রবেশপথে লোহার গেট। স্ল্যাক্সের সঙ্গে লাল শার্ট, সাদা কোট পরা একটা লোক গাড়ির মধ্যে মাথা ঢুকিয়ে মিটার দেখে, চালককে কয়েকটা নোট দিল। কে দেখল কোনো চালক আপত্তি করল না, টাকা পেয়ে যেন বেশ খুশিই হল, তখন সে গাড়ি থেকে নেমে, প্রাঙ্গণ পার হয়ে, মধ্যিখানের বাড়িটাতে গেল।

মিসেস কর্লিয়নি নিজে দরজা খুলে, কে-কে জড়িয়ে ধরে আদর করলেন; কে তো অবাক। তারপর তিনি কে-র দিকে তাকিয়ে তাকে যাচাই করে খোলাখুলি বললেন, "তুমি ভারি সুন্দর দেখতে। আমার ছেলেগুলো বোকা।" কে-কে টেনে বাড়ির মধ্যে এনে, সোজা রান্নাঘরে নিয়ে গেলেন, সেখানে এক থালা খাবার সাজানোই ছিল, স্টোভে এক পাত্র কফি ফুটছিল। বললেন, "মাইকেল একটু পরেই বাড়ি আসবে। তোমাকে দেখে অবাক হয়ে যাবে।"

দুজনে এক সঙ্গে বসল, মা কে-কে জোর করে খাওয়াতে লাগলেন এবং অত্যন্ত কৌতূহলের সঙ্গে নানান প্রশ্ন করতে লাগলেন। কে স্কুলে পড়াচ্ছে, পুরনো মেয়ে-বন্ধুদের সঙ্গে দেখা করতে নিউ-ইয়র্কে এসেছে আর তার মোটে চব্বিশ বছর বয়স শুনে তিনি মহা খুশি হয়ে এমন করে মাথা দোলাতে লাগলেন যেন তিনি মনে মনে যেমন ঠিক করে রেখেছিলেন সবই মিলে যাচ্ছে।

কে এত ঘাবড়ে গেছিল যে শুধু প্রশ্নের উত্তর দিয়ে যাচ্ছিল, তার বেশি কিছু বলছিল না।

কে-ই ওকে রান্নাঘরের জানলা দিয়ে প্রথম দেখতে পেয়েছিল। বাড়ির সামনে একটা গাড়ি এসে থামল, আগে দুজন অন্য লোক নামল, তারপর মাইকেল নামল। ঐ লোকদের একজনের সঙ্গে কথা বলবার জন্য মাইকেল মাথা তুলল। মুখের বাঁ পাশটা কে দেখতে পেল। ভাঙা, তোবড়ানো, ছোট মেয়ে প্ল্যাস্টিকের পুতুলের মুখে লাথি মারলে যেমন হয়। কেমন যেন অদ্ভুত ভাবে কে-র চোখে এতে মাইকেলের সৌন্দর্য একটুও কমল না, কিন্তু চোখে জল এল। কে দেখল মাইকেল একটা ধবধবে সাদা রুমাল নিয়ে নাকে মুখে একটু চেপে ধরল, তারপর ফিরে বাড়িতে ঢুকল।

তারপর দরজা খোলার শব্দ, তারপর হলঘর থেকে পায়ের শব্দ রান্নাঘরের দিকে এল। তার পরেই রান্নাঘরের খোলা জায়গাটুকুতে পৌঁছে মাইকেল ওর মাকে আর কে-কে দেখতে পেল। প্রথমে কোনো ভাবের পরিবর্তন দেখা গেল না, তারপর সে একটু হাসল, মুখের ভাঙা অর্ধেকটার কাছে এসে হাসিটা বন্ধ হয়ে গেল। কে ভেবেছিল, মাথাটাকে যতটা পারে ঠাণ্ডা রেখে বলবে 'হ্যালো, কেমন আছ?' কিন্তু কাজের বেলায় চেয়ার ছেড়ে ছুটে ওর বাহুবন্ধনে ঢুকে পড়ে, ওর কাঁধে মুখ গুঁজল। মাইকেল ওর ভিজে গালে চুমো খেল, কান্না থামা অবধি ওকে জড়িয়ে ধরে রইল, তারপর ওকে গাড়ির কাছে নিয়ে গিয়ে, রক্ষীদের বিদায় দিয়ে, ওকে পাশে বসিয়ে গাড়ি চালিয়ে বেরিয়ে পড়ল। কে রুমাল দিয়ে মুখ-চোখ মুছে নিয়ে ভারি সহজ উপায়ে মেক-আপ মেরামত করল।

কে বলল, "ওরকম করবার ইচ্ছা ছিল না। কিন্তু আমাকে তো কেউ বলেনি তোমাকে ওরা কি ভীষণভাবে জখম করেছে।"

মাইকেল হেসে, নিজের মুখের ভাঙা দিকটা ছুঁয়ে বলল, "এটার কথা বলছ? ও কিছু নয়। তবে খালি খালি সর্দি গড়ায়। এখন বাড়ি এসেছি, ওটাকে হয়তো সারিয়ে নেব। তোমাকে চিঠি লিখবার কিংবা কিছু করবার উপায় ছিল না। সবার আগে সেইটা তোমাকে বুঝতে হবে।"

কে বলল, "বেশ।"

মাইকেল বলল, "শহরে আমার একটা আস্তানা আছে। সেইখানেই যাওয়া হবে, নাকি রেস্তোরাঁয় গিয়ে পানাহার হবে?"

কে বলল, "আমার খিদে পায়নি।"

নীরবে ওর নিউ ইয়র্কের পথ ধরে খানিকটা এগুলো। মাইকেল জিজ্ঞাসা করল, "ডিগ্রিটা পেয়েছ?"

কে বলল, "হ্যাঁ। এখন আমাদের শহরের একটা স্কুলে পড়াচ্ছি। যে লোকটা ঐ পুলিস-কাপ্তানকে মেরেছিল, সে কি ধরা পড়েছে? তাই বুঝি তুমি বাড়ি আসতে পারলে?"

একটুক্ষণ কোনো উত্তর দিল না মাইকেল, তারপর বলল, "হ্যাঁ ভাই। নিউ ইয়র্কের খবরের কাগজে সব কথা ছেপেছিল। পড়নি ?"

মাইকেল খুনী, সে-কথা সে অস্বীকার করাতে কে পরম নিশ্চিন্তে হেসে বলল, "আমাদের শহরে শুধু 'দি নিউ ইয়র্ক টাইমস্' পাওয়া যায়। হয়তো খবরটা উননব্বুই পৃষ্ঠায় চাপা পড়ে গেছিল। পড়লে, আরো আগেই তোমার মাকে ফোন করতাম।" একটু থামল কে, তারপর বলল, "তোমার মা কিন্তু কি রকম যেন অদ্ভুত কথা বলতেন, আমার তো প্রায় বিশ্বাসই জন্মে গেছিল যে তুমি ঐ কাণ্ড করেছ। তারপর আজ তুমি আসবার ঠিক আগেই, কফি খেতে খেতে বললেন একটা খ্যাপা লোক খুন স্বীকার করেছে।"

মাইকেল বলল, "আগে হয়তো মা'র ঐ রকম ধারণাই ছিল।"

কে বলল, "তোমার নিজের মায়ের ?"

এক গাল হেসে মাইকেল বলল, "মায়েরা তো পুলিসের লোকের মতো হয়। সব চাইতে মন্দ জিনিসটা বিশ্বাস করে।"

মাল্‌বেরি স্ট্রীটের একটা গ্যারেজে মাইকেল গাড়ি তুলল, মনে হল মালিক ওকে চেনে। মোড় ঘুরিয়ে কে-কে একটা বেশ ভগ্নদশাপ্রাপ্ত পাটকিলে পাথরের বাড়ির সামনে নিয়ে গেল, চারদিকে ভাঙাচোরা বাড়িঘর, তার মধ্যে বাড়িটাকে বেশ মানিয়ে গেছিল। মাইকেলের কাছে সদর দরজার চাবি ছিল, ভিতরে ঢুকে কে দেখল বাড়িটা একজন কোটিপতির শহরের বাড়ির মতো মূল্যবান আরামের জিনিস দিয়ে সাজানো।

মাইকেল ওকে ওপরতলার ফ্ল্যাটে নিয়ে গেল; বিশাল বসবার ঘর, মস্ত রান্নাঘর আর সেখান থেকে একটা দরজা দিয়ে ঢুকলে শোবার ঘর। বসবার ঘরের এক কোণায় একটা 'বার', মাইকেল দুজনের জন্য পানীয় মিশিয়ে আনল। পাশাপাশি দুজনে সোফায় বসল, মাইকেল আস্তে আস্তে বলল, "বরং শোবার ঘরে গেলেই হয়।"

গেলাসে একটা লম্বা টান দিয়ে, ওর দিকে চেয়ে, কে হেসে বলল, "চল।"

সেদিনের প্রেম করাটা কে-র দিক থেকে ঠিক আগেরই মতো হয়েছিল, তবে মাইকেলকে যেন আরেকটু রূঢ়, সোজাসুজি এবং আগের মতো অতটা কোমল মনে হল না। যেন কে-র কাছেও সতর্কতা অবলম্বন করছে। কিন্তু কোনো অনুযোগ করার ইচ্ছা হল না কে-র। এ ভাবটা কেটে যাবে। কে-র মনে হল এ ধরনের পরিস্থিতিতে পুরুষরাই যেন একটু অদ্ভুত রকম স্পর্শকাতর হয়। ওর নিজের কাছে তো দু বছর অদেখার পরেও মাইকেলের সঙ্গে প্রেম করাটাকে অত্যন্ত স্বাভাবিক বলেই মনে হয়েছিল। মনে হচ্ছিল যেন এর মধ্যে মাইকেল কোথাও চলে যায়নি।

মাইকেলের গায়ের কাছে গুঁজে শুয়ে, কে বলল, "চিঠি লিখতে পারতে,

আমাকে বিশ্বাস করতে পারতে। আমি না হয় নিউ ইংল্যাণ্ডের 'ওমের্তা' পালন করতাম। ইয়াঙ্কিরাও যথেষ্ট মুখ বুজে থাকতে পারে, তা জান ?"

অন্ধকারে মাইকেল আস্তে আস্তে হাসল, বলল, "তুমি অপেক্ষা করে থাকবে আমি কখনো ভাবিনি। যে ব্যাপার ঘটে গেল, তার পরেও তুমি অপেক্ষা করবে ভাবতে পারিনি।"

কে তাড়াতাড়ি বলে উঠল, "আমি কখনোই বিশ্বাস করিনি তুমি ঐ লোক দুটোকে মেরেছিলে। খালি তোমার মায়েরও যখন সেই রকম ধারণা দেখলাম, তখন ছাড়া। তবে মনে মনে কখনো বিশ্বাস করিনি। তোমাকে যে বড্ড ভালো করে চিনি।"

মাইকেলকে একটা দীর্ঘ নিশ্বাস ছাড়তে শোনা গেল। সে বলল, "মেরেছি কি মারিনি, তাতে কিছু এসে যায় না। এটুকু তোমাকে বুঝতে হবে।"

ওর স্বরের শীতলতায় কে থমকে গেছিল। সে বলল, "তাহলে এখনি বল, মেরেছিলে না মারনি ?"

মাইকেল বালিশে ঠেস দিয়ে উঠে বসল, অন্ধকারে একটু আলোর শিখা দেখা গেল, মাইকেল সিগারেট ধরিয়ে বলল, "যদি তোমাকে বলি আমাকে বিয়ে কর, তুমি আমার প্রশ্নের উত্তর দেবার আগে কি আমাকে তোমার ঐ প্রশ্নের উত্তর দিতে হবে ?"

কে বলল, "আমি কেয়ার করি না, আমি তোমাকে ভালোবাসি, ওসব আমি কেয়ার করি না। তুমিও যদি আমাকে ভালোবাসতে, তাহলে সত্যি কথাটা বলতে অত ভয় পেতে না। আমি গিয়ে পুলিসের কাছে লাগাব, এ কথা তোমার মনেই হত না। তাই না ? আসলে তুমি একজন গুণ্ডা, তাই না ? কিন্তু সত্যি আমার তাতে এসে যায় না। আমার যাতে এসে যায়, সেটা হল সে বোঝাই যাচ্ছে তুমি আমাকে ভালোবাস না। বাড়ি ফিরে একবার জানালে না পর্যন্ত।"

মাইকেল সিগারেট ফুঁকছিল, খানিকটা জ্বলন্ত ছাই কে-র খালি পিঠে পড়ল। কে একটু সঙ্কুচিত হয়ে ঠাট্টা করে বলল, "আমাকে নির্যাতন কোরো না, কাউকে কিছু বলব না।"

মাইকেল কিন্তু হাসল না। গলার স্বরটা কেমন অন্যমনস্ক শোনাল, "তুমি জান, বাড়ি ফিরে নিজের আত্মীয়স্বজন, বাবা, মা, বোন কান, টম, এদের সবাইকে দেখে আমার সেরকম আনন্দ হয়নি। ভালো লেগেছিল বৈকি, তবে সেরকম কিছু মনে হয়নি। তারপর আজ রাতে বাড়ি ফিরে রান্নাঘরে তোমাকে দেখেই মনটা আনন্দে ভরে গেল। তাকেই কি ভালোবাসা বলে ?"

কে বলল, "ভালোবাসার এত কাছাকাছি যে ওতেই আমার চলে যাবে।"

আবার কিছুক্ষণ প্রেমের খেলা চলল। এবার মাইকেলের ব্যবহারে আরো কোমলতা দেখা গেল। তারপর মাইকেল বেরিয়ে গিয়ে দুজনের জন্য পানীয়

নিয়ে এল। ফিরে এসে, খাটের সামনে একটা আরাম-কেদারায় বসে, মাইকেল বলল, "এবার একটু গম্ভীর হওয়া যাক। আমাকে বিয়ে করার বিষয়ে কি মনে হয়?" কে মৃদু হেসে বিছানার দিকে ইঙ্গিত করল। মাইকেলও মৃদু হেসে বলল, "কাজের কথা হোক। যা হয়ে গেছে সে বিষয়ে তোমাকে কিছু বলতে পারব না। এখন আমি বাবার কাজ করছি। আমাদের পারিবারিক জলপাই-তেলের ব্যবসাটার ভার নেবার জন্য আমাকে তৈরি করা হচ্ছে। কিন্তু জানই তো আমাদের পরিবারের অনেক শত্রু আছে, বাবার শত্রু আছে। তুমি একজন তরুণী বিধবা হয়ে যেতে পার, তার খানিকটা সম্ভাবনা আছে, খুব বেশি নয়, তবু ওরকম হতেও পারে। তাছাড়া আপিসে কি হয় না হয়, রোজ সে কথা তোমাকে বলতে পারব না। আমার কাজকর্মের কথা কিছুই তোমাকে বলতে পারব না। তুমি আমার স্ত্রী হবে, কিন্তু আমার কর্ম-জীবনের যাকে বলে অংশীদার হবে না। অন্ততঃ সমান সমান অংশীদার হবে না। সেটা হবার জো নেই।"

কে বিছানায় উঠে বসল। পাশেই রাতের টেবিলে একটা মস্ত বাতি ছিল। সেটি জ্বেলে, সে একটা সিগারেট ধরাল। তারপর বালিশে ঠেস দিয়ে বসে শান্তকণ্ঠে বলল, "অর্থাৎ তুমি বলছ তুমি একজন গুণ্ডা, এই তো? তুমি বলছ যে তুমি কোনো কোনো লোকের হত্যার জন্য আর হত্যাসংক্রান্ত অন্যান্য অপরাধের জন্য দায়ী। সে বিষয়ে আমি কখনো কিছু জিজ্ঞাসা করতে পাব না, ভাবতে পর্যন্ত পাব না। এ হল হরর ফিল্মের মতো, নর-পিশাচ যখন রূপসী নায়িকাকে বলে তাকে বিয়ে করতে।"

মুখের ভাঙা দিকটা ওর দিকে ফিরিয়ে মাইকেল একগাল হাসল। অনুতপ্ত হয়ে কে বলল, "ও মাইক, ওটা আমি ধর্তব্যের মধ্যেই আনি না, সত্যি বলছি আনি না।"

মাইক হেসে বলল, "তা জানি। আমারও আজকাল ওটাকে বেশ লাগে, তবে নাকে কেবলই সিক্‌নি গড়ায়, এই যা।"

কে বলল, "তুমি আমাকে গম্ভীর হতে বলেছ। আমাদের বিয়ে হলে আমাকে কি রকম ভাবে জীবন কাটাতে হবে? তোমার মায়ের মতো? একজন ইতালীয় স্ত্রীর মতো, শুধু ছেলেপুলে ঘরকন্না নিয়ে? আর ধর, যদি কিছু হয়? কোনোদিন হয়তো তোমাকে জেলেও যেতে হতে পারে।"

মাইকেল বলল, "না, সেটা সম্ভব নয়। খুন, হ্যাঁ; জেল, না।"

এই স্বীকারোক্তিতে কে হাসল, সে হাসির মধ্যে গর্বের সঙ্গে আমোদ, অদ্ভুতভাবে মিশে ছিল। বলল, ও-কথা কি করে বলতে পারলে? সত্যি বল।"

মাইকেল দীর্ঘনিশ্বাস ছেড়ে বলল, "ঐ সব কথাই তো তোমাকে বলতে পারব না। বলতে চাইও না।"

কে অনেকক্ষণ চুপ করে রইল, তারপর বলল, "এত মাস ধরে কোনো

খোঁজখবর না নিয়ে, এখন আবার বিয়ে করতে চাইছ কেন? আমি কি এতই ভালো শয্যাসঙ্গিনী?"

গম্ভীর মুখে মাথা হেলিয়ে, মাইকেল বলল, "নিশ্চয়ই। কিন্তু মিনি মাগ্‌নাই যখন পাচ্ছি, তখন আবার ঐজন্য বিয়ে করতে চাইব কেন? শোন, এখনি উত্তর দিও না। এখন থেকে আমাদের মেলামেশা চলতে থাকুক। তোমার মা-বাপের সঙ্গে পরামর্শ করতে পার। শুনেছি, নিজের ক্ষেত্রে তোমার বাবাটিও কিছু কম যান না। তাঁর উপদেশ শুনো।"

কে বলল, "কিন্তু কেন চাও, তা তো বললে না।" রাতের টেবিলের টানা থেকে একটা সাদা রুমাল বের করে মাইকেল সেটাকে নাকে চেপে ধরল। রুমালে নাক ঝেড়ে, মুছে ফেলে বলল, "আমাকে বিয়ে না করার এইটাই প্রধান কারণ। যে সারাক্ষণ কেবল নাক ঝাড়ে এমন লোককে সব সময়ে কাছে রাখতে ভালো লাগবে?"

অসহিষ্ণুভাবে কে বলল, "শোন, গম্ভীর হও, একটা কথা জিজ্ঞাসা করলাম যে।"

রুমাল হাতে নিয়ে মাইকেল বলল, "বেশ। এই একবারের মতোই বলছি। তুমিই একমাত্র লোক যার ওপর আমার টান আছে, যার প্রতি আমার অনুরাগ আছে। তোমাকে ফোন করিনি, কারণ আমি ভাবতেও পারিনি যে এত কাণ্ডের পরেও আমার প্রতি তোমার কোনো আকর্ষণ থাকবে। এ কথা সত্যি যে আমি তোমার পিছন পিছন ঘুরতে পারতাম, তোমাকে ধাপ্পা দিতে পারতাম, কিন্তু সে রকম কিছু করবার ইচ্ছাও হয়নি। এবার একটা কথা বলছি, তোমাকে বিশ্বাস করেই বলছি, তোমার বাবার কাছেও এ কথাটা বলবে না। যদি সব ভালোমতে চলে, তাহলে আর পাঁচ বছরের মধ্যে কর্লিয়নি পরিবার কোনো বে-আইনী কাজে জড়িত থাকবে না। তবে সেটা সম্ভব হবার আগে কয়েকটা খুব ঘোড়েল কাজ করতে হবে। ঐ সময়েই তুমি একজন অবস্থাপন্ন বিধবায় পরিণত হতে পার। এবার বলছি, তোমাকে কেন চাই। বেশ, আমি তোমাকে চাই, নিজস্ব একটা পরিবার চাই। আমি ছেলেপুলে চাই, তার সময়ও হয়েছে। আমি চাই না আমার ছেলেপুলেরা আমার প্রভাবে পড়ে, আমি যে ভাবে বাবার প্রভাবে পড়েছিলাম। অবশ্য ইচ্ছা করে তিনি আমার ওপর প্রভাব বিস্তার করেছেন, এ কথা বলছি না। তা তিনি কখনো করেননি। এমন কি আমি পারিবারিক ব্যবসায় ঢুকি, এও তিনি চাননি। উনি চেয়েছিলেন আমি একজন অধ্যাপক, কিংবা ডাক্তার, কিংবা ঐ ধরনের একটা কিছু হই। কিন্তু সব গোলমাল হয়ে গেল, আমাদের পরিবারের জন্য আমাকে লড়াই করতে হল। লড়াই করতেই হল, কারণ বাবাকে আমি ভালোবাসি, ভক্তি করি। এতখানি ভক্তির যোগ্য মানুষ আমি আর দেখিনি। এত ভালো স্বামী, ভালো বাপ, যাদের কপাল মন্দ তাদের এত বড় বন্ধু আর দেখিনি। ওঁর আরেকটা দিকও

আছে ; আমি ওঁর ছেলে বলে সে দিকটার সঙ্গে আমার কোনো সম্পর্ক নেই। সে যাই হোক, আমি চাই না আমাদের সন্তানদের ও রকম কিছু হয়। আমার ইচ্ছা ওরা পুরোপুরি অ্যামেরিকান ছেলেমেয়ে হয়ে উঠুক, সত্যিকার অ্যামেরিকান, একেবারে আগাগোড়া সব দিক থেকে। কে জানে, হয়তো ওরা, কিংবা ওদের নাতি-নাতনিরা রাজনীতি করবে।" তারপর একগাল হেসে মাইকেল বলল, "হয়তো ওদের মধ্যে কেউ অ্যামেরিকার প্রেসিডেন্ট হবে। হবে না-ই বা কেন? ডার্টমাথে পড়তাম যখন, ইতিহাস পাঠক্রমে অ্যামেরিকার প্রেসিডেন্টদের ব্যক্তিগত তথ্যের কথা ছিল, তাদের কারো কারো বাপ-ঠাকুরদার অনেক ভাগ্যি যে কেউ তাদের ফাঁসিকাঠে লটকে দেয়নি। অতটা না হলেও, আমার ছেলেমেয়েরা ডাক্তার, কিংবা সঙ্গীতজ্ঞ, কিংবা অধ্যাপক হলেই আমি খুশি। মোট কথা, পারিবারিক ব্যবসাতে ওরা কেউ ঢুকবে না। অবশ্য ওরা অতটা বড় হতে হতে আমিও অবসর নেব। তখন তুমি আমি শহরের বাইরে কোনো ক্লাবের সভ্য হয়ে, অবস্থাপন্ন অ্যামেরিকানদের যোগ্য সহজ সরল স্বাস্থ্যময় জীবন কাটাব। এ প্রস্তাবটা কেমন লাগছে বল?"

কে বলল, "অপূর্ব! তবে ঐ বিধবা হওয়ার জায়গাটা যেন বাদ দিলে।"

রুমাল দিয়ে নাক থাবড়ে মাইকেল বলল, "তার খুব একটা সম্ভাবনা নেই, ন্যায্য কথা বলতে হয় বলে বললাম।"

কে বলল, "আমি কিন্তু ও কথা বিশ্বাস করতে পারলাম না, তুমি ঐরকম লোক আমি বিশ্বাস করি না।" ওর মুখ দেখে মনে হল ভারি বিভ্রান্ত হয়েছে, বলল, "কি করে যে ওটা সম্ভব হল, তার আমি কিছুই বুঝতে পারলাম না।"

কোমল কণ্ঠে মাইকেল বলল, "দেখ, এর বেশি আমি আর বোঝাতে পারব না। ও বিষয়ে তোমার চিন্তা করবার কোনো দরকারই নেই, বুঝলে? আসলে ওর সঙ্গে তোমার, কিংবা আমাদের যদি বিয়ে হয় তাহলে আমাদের মিলিত জীবনের কোনো সম্পর্কই থাকবে না।"

কে মাথা নাড়ল। "কি করে যে আমাকে বিয়ে করতে চাইছ, কি করে যে ইঙ্গিত করছ তুমি আমাকে ভালোবাস—কথাটা অবিশ্যি কখনো মুখে আন না—অথচ এক্ষুনি বললে তোমার বাবাকে তুমি ভালোবাস, আমাকে ভালোবাস সে-কথা কখনো বলনি ; বলবেই বা কি করে, যখন আমাকে এতই অবিশ্বাস কর যে তোমার জীবনের সব চাইতে গুরুত্বপূর্ণ কথাগুলোই বলতে পার না? যাকে বিশ্বাস করতে পারবে না এমন মেয়ে বিয়ে করতেই বা চাও কেন? তোমার বাবা যে তোমার মাকে বিশ্বাস করেন, সেটা আমি জানি।"

মাইকেল বলল, "নিশ্চয়ই করেন, কিন্তু তার মানে নয় যে উনি মাকে সব কথা বলেন। আর জানই তো, মাকে বিশ্বাস করবার ওঁর যথেষ্ট কারণও আছে। শুধু মাকে বিয়ে করেছেন এবং মা ওঁর স্ত্রী বলেই নয়। কিন্তু যে সময়ে সন্তান হওয়া খুব নিরাপদ ছিল না, সেই সময় মা বাবার চারটি সন্তান ধারণ করেছিলেন।

লোকে বাবাকে গুলি করলে, মা ওঁর সেবা করতেন, ওঁকে পাহারা দিতেন। বাবার ওপর মা'র আস্থা ছিল। চল্লিশ বছর ধরে মা'র প্রথম কর্তব্য ছিল বাবার প্রতি। তুমিও তাই করলে পর, হয়তো আমিও তোমাকে এমন দু-চারটে কথা বলব, যা তুমি মোটেই শুনতে চাইবে না।"

কে জিজ্ঞাসা করল, "আমরা কি প্রাঙ্গণে থাকব?"

মাইকেল মাথা হেলিয়ে জানাল যে তাই থাকবে, "আমাদের নিজেদের আলাদা বাড়ি থাকবে, সে রকম খারাপ লাগবে না। আমার মা-বাবা ছেলে-মেয়ের ব্যাপারে নাক গলান না। আমরা নিজেদের মতো থাকব। কিন্তু যতদিন না সব গোলমাল মিটে যাচ্ছে, আমাকে প্রাঙ্গণেই থাকতে হবে।"

কে বলল, "কারণ বাইরে থাকা তোমার পক্ষে বিপজ্জনক।"

মাইকেলের সঙ্গে চেনা-জানা হয়ে অবধি কে মাইকেলকে এই প্রথম রাগতে দেখল। কি ভয়ঙ্কর শীতল বরফের মতো রাগ, বাইরে তার কোনো ইঙ্গিত দেখা গেল না, গলার স্বর বদলাল না। মৃত্যুর শৈত্যের মতো সে শীতলতা ওর শরীর থেকে উদ্গত হল। কে অমনি বুঝতে পারল যে যদি মাইকেলকে বিয়ে করবে না বলেই সে স্থির করে, তার কারণ হবে এই শৈত্য।

মাইকেল বলল, "যত নষ্টের গোড়া হল ঐসব চলচ্চিত্র আর সংবাদপত্র। আমার বাবা আর কর্লিয়নি পরিবার সম্বন্ধে তোমার ধারণা একেবারে ভুল। আমি এই শেষবারের মতো কথাটা বুঝিয়ে বলছি, এরপর বাস্তবিকই আর বলব না। আমার বাবা একজন ব্যবসাদার, তিনি তাঁর স্ত্রী-পুত্র-পরিবার আর এমন সব বন্ধুবান্ধব যারা বিপদের সময়ে তাঁর সহায় হবে, এদের সকলের জীবিকার ব্যবস্থা করবার চেষ্টা করেন। আমরা যে-সমাজে বাস করি তিনি তার নিয়ম-কানুন মানেন না, কারণ সে নিয়ম মেনে চলতে গেলে তাঁকে তাঁর মতো অসাধারণ শক্তি আর চরিত্রসম্পন্ন মানুষের অযোগ্য জীবন যাপন করতে হত। তোমাকে এইটা বুঝতে হবে যে বাবার মতে তিনি প্রেসিডেন্টদের, প্রধান মন্ত্রীদের, সুপ্রীম কোর্টের বিচারকদের, কিংবা রাজ্যপালদের চাইতে কোনো অংশে কম নন। যে-সব আইন অন্য লোকে প্রবর্তন করেছে, যে আইন মানলে তাঁকে নিকৃষ্ট জীবন গ্রহণ করতে হবে, সে আইন মেনে চলতে তিনি নারাজ। কিন্তু তাঁর অন্তিম উদ্দেশ্য হল অনেকখানি ক্ষমতার অধিকারী হয়ে, তারপর তিনি ঐ সমাজভুক্ত হবেন। যাদের ব্যক্তিগত ক্ষমতা থাকে না, ও-সমাজ আসলে তাদের পৃষ্ঠপোষকতা করে না। যতদিন না তা হচ্ছে, ততদিন তিনি এমন কতকগুলো নীতি মেনে চলবেন, তাঁর মতে যেগুলো সমাজগ্রাহ্য আইনের বিধির চাইতে অনেক উন্নত।"

কে মাইকেলের দিকে অবিশ্বাসের সঙ্গে তাকিয়ে ছিল। "কিন্তু তাই কখনো হয়? সমাজের সব লোক যদি ঐ কথা বলত, তাহলে কি হত? সমাজের কাজ তাহলে কি করে চলত বল, আমরা সবাই যে তাহলে গুহাবাসীদের যুগে

ফিরে যেতাম। তুমি যা বললে, তুমি নিজে নিশ্চয়ই তা বিশ্বাস কর না, কর কি ?"

একগাল হাসল মাইক, "আমার বাবা কি বিশ্বাস করেন, সেই কথা বলছিলাম। আমি চাই তুমি এইটুকু বোঝ যে বাবা আর যাই হন, দায়িত্বজ্ঞানহীন নন, অন্ততঃ তিনি যে সমাজের সৃষ্টি করেছেন, সেখানে তা নন। উনি মোটেই একটা খ্যাপা মেশিনগানধারী গুণ্ডাদের পাণ্ডা নন, তুমি যে রকম ভাবছ। নিজের মতো করে উনি অত্যন্ত দায়িত্বজ্ঞানসম্পন্ন।"

শান্ত কণ্ঠে কে জিজ্ঞাসা করল, "আর তুমি কিসে বিশ্বাস কর ?"

মাইকেল কাঁধ দুটো তুলে বলল, "আমি আমার পরিবারকে বিশ্বাস করি। তোমাকে আর তুমি আমি যে পরিবার গড়ে তুলতে পারি, তাতে বিশ্বাস করি। সমাজ আমাদের রক্ষা করবে এ বিশ্বাস আমার নেই। যাদের একমাত্র কৃতিত্ব হল যে তারা ভাঁওতা দিয়ে এক দল লোকের ভোট যোগাড় করতে সফল হয়েছে, এমন লোকদের হাতে আমার ভাগ্য নিয়ন্ত্রণের ক্ষমতা দেবার আমার কোনো ইচ্ছা নেই। কিন্তু সে হল এখনকার কথা। আমার বাবার কাল শেষ হয়ে গেছে। তিনি যে-সব কাজ করেছেন, অনেকখানি বিপদের ঝুঁকি কাঁধে না নিলে, সে-সব আর করার উপায় নেই। আমাদের ইচ্ছা থাকুক বা না-ই থাকুক, কর্লিয়নি পরিবারকে ঐ সমাজেই যোগ দিতে হবে। কিন্তু যোগ যখন দেবে, আমার ইচ্ছা অনেকখানি ক্ষমতা হাতে করেই দেবে, অর্থাৎ অনেক টাকার আর অন্যান্য মূল্যবান জিনিসের মালিকানা নিয়ে। সকলের ভাগ্যের ভাগীদার হবার আগে, আমি চাই আমার সন্তানরা যতটা সম্ভব সচ্ছল হয়ে উঠুক।"

কে বলল, "কিন্তু তুমি তো স্বেচ্ছায় স্বদেশের জন্য লড়াই করেছিলে, তুমি যুদ্ধের সময় বীর বলে খ্যাতি পেয়েছিলে, তারপর কি এমন হল যে এতটা বদলে গেলে ?"

মাইকেল বলল, "এ সব আলোচনায় কোনো লাভ নেই। তোমাদের পাড়াগাঁয়ে যে সব খাঁটি সেকেলে রক্ষণশীল মানুষ গজিয়ে ওঠে, আমিও হয়তো তাদেরই একজন। আমি নিজের ব্যক্তিগত স্বার্থ দেখি। ভেবে দেখলে বোঝা যায় যে কোনো সরকার তার প্রজাদের জন্য বিশেষ কিছু করে না, তবে আসলে সে-কথাও ঠিক নয়। আমি শুধু এটুকু বলতে পারি যে আমার বাবাকে সাহায্য করতে হবে, তাঁর পক্ষ নিতে হবে। আর তুমি আমার পক্ষ নেবে কি না, সে বিষয়ে তোমাকেও মন স্থির করতে হবে।" ওর দিকে চেয়ে মাইকেল হেসে বলল, "বিয়ে করার প্রস্তাবটা বোধ হয় খুব সুবিধার নয়।"

কে বিছানাটা থাবড়ে বলল, "বিয়েটিয়ের কথা জানি না, কিন্তু আমি দু বছর ধরে পুরুষ-বর্জিত জীবন কাটিয়েছি, এখন আর তোমাকে সহজে ছাড়ছি না। এখানে এসো দেখি।"

বিছানায় শুয়ে, আলো নিবিয়ে, মাইকেলের কানে কানে কে বলল, "তুমি চলে গিয়ে অবধি আমি কোনো পুরুষের কাছে যাইনি এ কথা বিশ্বাস করবে?"

মাইকেল বলল, "বিশ্বাস করি।"

আরো কোমল কণ্ঠে কে জিজ্ঞাসা করল, "আর তুমি?"

মাইকেল বলল, "আমি গিয়েছি।" বুঝতে পারল কে-র শরীরটা আড়ষ্ট হয়ে উঠল। "তবে গত ছ মাসের মধ্যে নয়।" কথাটা সত্যি। অ্যাপলোনিয়ার মৃত্যুর পর, এই প্রথম মাইকেল কারো সঙ্গে প্রেম করল।

## ছাব্বিশ

জমকালো ঘরগুলি থেকে হোটেলের পিছন দিককার নকল পরীর দেশটা দেখা যেত: অন্য জায়গা থেকে তুলে এনে লাগানো তালগাছ, তাদের গা বেয়ে কমলা রঙের আলোর লতা উঠেছিল; মরুভূমির তারার আলোয় সাঁতার কাটবার জন্য দুটি বিশাল জলাধার উজ্জ্বল গাঢ় নীল রঙ ধরেছিল। মধ্যিখানে নিয়ন-বাতি-ভরা উপত্যকায় লাস ভেগাস শহর, দিগন্তে তাকে ঘিরে ছিল বালি আর পাথরের পর্বতমালা। জনি ফন্টেন সূক্ষ্ম কারুকার্যময় ছাই রঙের ভারি পর্দা নামিয়ে দিয়ে, ঘরের মধ্যে ফিরে গেল।

জুয়ো খেলার জন্য চারজন বিশেষভাবে নির্বাচিত একজন 'পিট্-বস্', একজন 'ডীলার', একজন বাড়তি লোক আর ককটেল পরিবেশন করবার জন্য নাইট ক্লাবের সংক্ষিপ্ত বেশে একজন ওয়েট্রেস্, এরা সবাই মিলে প্রাইভেট জুয়ো খেলার জন্য সমস্ত বন্দোবস্ত করছিল। ঘরের বৈঠকখানা অংশটাতে, হাতে একটা জলের গেলাস ভরা হুইস্কি নিয়ে নিনো ভ্যালেন্টি সোফায় শুয়ে ছিল। শুয়ে শুয়ে সে ক্যাসিনোর লোকদের ব্ল্যাক্জ্যাক্ খেলার টেবিল সাজানো দেখছিল। টেবিলের বাইরের আকৃতিটা ঘোড়ার নালের মতো, তার চারধারে নিয়মমতো ছটি গদী-আঁটা চেয়ার। ঠিক মাতাল না হলেও নিনোর কথা জড়িয়ে যাচ্ছিল, সে বলল, "বাঃ, চমৎকার! চমৎকার! জনি, এদিকে এসে আমার পক্ষ নিয়ে এই বেজন্মাগুলোর সঙ্গে একটু জুয়ো খেল্, দেখি। আমার পয় আছে। ব্যাটাদের হারিয়ে ভূত ভাগিয়ে দেব।"

কৌচের উল্টো দিকে জনি একটা পা রাখার টুলে বসেছিল, সে বলল, "তুই তো জানিস আমি জুয়ো খেলি না। এখন কেমন লাগছে?"

দাঁত বের করে হেসে নিনো ভ্যালেন্টি বলল, "খাসা লাগছে। রাত বারোটায় কজন মেয়েমানুষ আসবে, তারপর সাপার খাওয়া, তারপর আবার ব্ল্যাক্জ্যাক্

খেলা। জানিস ক্যাসিনো থেকে পঞ্চাশ হাজার ডলার জিতেছি আর ওরা এক হপ্তা ধরে আমার পিছনে লেগে রয়েছে।"

জনি ফন্টেন বলল, "হ্যাঁ রে, তুই মলে ওগুলো কাকে দিয়ে যাবি ?" নিনো এক চুমুকে গেলাস শেষ করে বলল, "বল্ তো জনি, উড়নচড়ে বলে নাম কিনলি কি করে ? তুই তো একটা মরা মানুষের বাড়া। এই শহর যারা দেখতে আসে, তারাও তোর চাইতে বেশি ফুর্তি করে।"

জনি বলল, "হ্যাঁ। তোকে ঐ ব্ল্যাক্‌জ্যাক্ টেবিল অবধি তুলে নিয়ে যেতে হবে নাকি ?"

অনেক কষ্টে নিনো সোফার ওপর খাড়া হয়ে উঠে বসে, পা দুটোকে গালিচের ওপর গেড়ে বসাল। "আমি নিজেই পারব।" এই বলে ব্ল্যাক্‌জ্যাক্ টেবিল পর্যন্ত ধীর পদক্ষেপে হেঁটে গেল। 'ডীলার' প্রস্তুত ছিল। 'পিট্-বস্' তার পিছনে দাঁড়িয়ে ব্যাপার দেখছিল। বাড়তি ডীলার টেবিল থেকে কিছু তফাতে একটা চেয়ারে বসেছিল। কক্‌টেল পরিবেশটাও এমন জায়গায় আরেকটা চেয়ারে বসে ছিল, যাতে নিনো ভ্যালেন্টি এতটুকু ইশারা করলেই দেখতে পায়।

নিনো টেবিলের সবুজ বনাতের ওপর হাতের গাঁট দিয়ে টোকা মেরে বলল, "চিপ্ দাও।"

'পিট্-বস্' পকেট থেকে একটা প্যাড বের করে, একটা চিরকুটে কিছু লিখে, একটা খুদে ফাউন্টেন পেনসুদ্ধ নিনোর সামনে রেখে বলল, "এই নিন, মিঃ ভ্যালেন্টি, গোড়াতে পাঁচ হাজার, যেমন সর্বদা নিয়ে থাকেন।" নিনো চিরকুটের তলায় নাম সই করে দিতেই, 'পিট্-বস্' সেটিকে নিজের পকেটে পুরে, 'ডীলারে'র দিকে মাথা নাড়ল।

অবিশ্বাস্য দক্ষতার সঙ্গে 'ডীলার' তার সামনে টেবিলে বসানো খোপ থেকে কালো আর সোনালী একশো ডলার চিপের গোছা বের করতে লাগল। পাঁচ সেকেণ্ড না যেতেই নিনোর সামনে একশো ডলার চিপের পাঁচটি সমান থাক সাজানো হয়ে গেল। একেক থাকে দশটি করে চিপ।

টেবিলের সবুজ বনাতের ওপর খেলার তাসের চাইতে সামান্য বড় মাপের সাদা রঙের ছটি চৌকো আঁকা ছিল। প্রত্যেকটি খেলোয়াড়ের বসবার জায়গার সামনে একটি করে সাদা চৌকো। এবার নিনো তিনটি খোপে বাজি রাখল, একেক খোপে একটি চিপ, অর্থাৎ একেক হাতে একশো ডলার দিয়ে নিনো খেলা শুরু করল। তিনটি হাতেই পেটাতে নিনোর আপত্তি ছিল, কারণ ডীলারের হাতে 'ছয় আপ', একটা 'বার্স্ট কার্ড' আর শেষ পর্যন্ত হলও তাই। নিনো তার জিতের চিপগুলো আঁকশি দিয়ে টেনে এনে, জনি ফন্টেনকে বলল, "এই রকম করে রাতটা শুরু করতে হয়, বুঝলি জনি।"

জনি হাসল। খেলার সময় চিরকুটে সই করতে বাধ্য হওয়াটা নিনোর মতো

জুয়াড়ির পক্ষে খুব স্বাভাবিক ছিল না। মুখের কথা বললেই সাধারণতঃ কাজ হত। হয়তো ওদের ভয় ছিল যদি মদের ঝোঁকে নিনো কত টাকা নিয়েছে সে কথা ভুলে যায়। ওরা জানত না যে নিনোর সব কথা মনে থাকত।

নিনো জিতেই চলল। তিন দান খেলার পর সে আঙুল বাঁকিয়ে ককটেল ওয়েট্রেস্‌কে ডাকল। মেয়েটি ঘরের অন্য মাথায় 'বার' থেকে জলের গেলাসে করে নিনোর নিত্যনৈমিত্তিক রাই হুইস্কি এনে দিল। গেলাসটা এক হাত থেকে অন্য হাতে নিল নিনো, যাতে ওয়েট্রেসের কোমর জড়িয়ে ধরতে পারে। "আমার কাছে বস, মানিক, কয়েক দান খেলে আমার পয় এনে দাও।"

ককটেল ওয়েট্রেস্‌টি দেখতে ভারি সুন্দরী, কিন্তু জনি টের পাচ্ছিল যে ওর যত আগ্রহ, সে সমস্তই বাইরে বাইরে; একেবারে অন্তঃসারশূন্য; যদিও চেষ্টার অন্ত ছিল না। নিনোর দিকে চেয়ে প্রসন্ন হাসলেও, ঐ কালো-সোনালী চিপ-গুলোর একটার জন্য ওর জিব থেকে নাল ঝরছিল। তারপর জনি ভাবল, চুলোয় যাক গে, নেবে না-ই বা কেন দুটো-একটা চিপ। জনির একমাত্র দুঃখ ছিল টাকার বদলে নিনো এর চাইতে ভালো জিনিস পেল না।

নিনো মেয়েটিকে কয়েক দান খেলতে দিয়ে ওর হাতে একটা চিপ আর পশ্চাদভাগে একটা থাবড়া দিয়ে, টেবিল থেকে বিদায় দিল। জনি মেয়েটিকে ইশারা করে কিছু পানীয় আনতে বলল। এনে দিল সে, কিন্তু এমন ভাবে এনে দিল যেন পৃথিবীর সব চাইতে রোমাঞ্চকর চলচ্চিত্রের সব চাইতে রোমাঞ্চকর পরিস্থিতিতে অভিনয় করছে। বিখ্যাত জনি ফন্টেনের ওপর ওর সমস্ত মোহিনী মায়া ঢেলে দিল ঐ মেয়ে। চোখে আবাহনের দ্যুতি আনল, চলার মধ্যে এমন যৌন ভাব খেলাল যা কেউ কখনো দেখেনি, ঠোঁট দুটি ঈষৎ আলগা রাখা, যেন তার প্রত্যক্ষ কামনার বস্তুটিকে কাছে পেলেই এক কামড় বসাবে। একমাত্র কোনো কামাসক্ত জানোয়ারের সঙ্গে ওর তুলনা চলে, অথচ আগাগোড়া সবটাই নকল। জনি ফন্টেন ভাবছিল, হরি হে, আবার ঐ রকম একটা! যে-সব মেয়েরা ওর শয্যাসঙ্গিনী হতে চাইত, এই ভাবে অগ্রসর হতেই তারা ভালোবাসত। খুব মত্ত অবস্থায় না থাকলে, জনির ওপর এর কোনো প্রভাবই হত না, এখন সে মোটেই মত্ত অবস্থায় ছিল না। মেয়েটার দিকে চেয়ে, দাঁত বের করে ওর সেই বিখ্যাত হাসি দিয়ে, জনি বলল, "ধন্যবাদ, মানিক।" মেয়েটাও ওর দিকে চেয়ে, ঠোঁট ফাঁক করে ধন্যবাদের হাসি হাসল, চোখ দুটো কেমন ধোঁয়াটে হয়ে গেল, শরীরটা কাঠ হল, জালি কাটা মোজা পরা, ক্রমশঃ সরু হয়ে আসা লম্বা পা দুটি সোজা রেখে, কোমরের ওপরের অংশটাকে পিছন দিকে হেলিয়ে দিল। মনে হল ওর সমস্ত শরীরের ভিতর দিয়ে ক্রমে একটা চাপা উত্তেজনা জমে উঠছে; এমন কি বুকটাও কেমন স্ফীত হয়ে ওঠে, এমনিতেই বে-আব্রু কাটের জামাটাকে ফাটো-ফাটো করে আনল। তারপর সারা দেহে কেমন একটা শিহরণ লাগল, তার থেকে আরেকটু হলেই বোধ হয় একটা যৌন ঝঙ্কার শোনা যেত।

সবটা দেখে মনে হল জনি ফণ্টেন ওর দিকে চেয়ে হেসে ধন্যবাদ জানিয়েছে বলে মেয়েটার চরম যৌন পরিতৃপ্তি হল। চমৎকার অভিনয়। এত ভালো অভিনয় জনি আগে দেখেনি। তবে এতদিনে জনি জেনে গেছিল এ সমস্তই নকল। তাছাড়া যারা এ রকম অভিনয় করে, তারা যে সত্যিকার শয্যাসঙ্গিনী হিসাবে কোনো কর্মের নয়, তার সম্ভাবনাও খুবই বেশি।

মেয়েটা কেমন করে চেয়ারে ফিরে যায় দেখতে লাগল জনি, পানীয়টাতে অল্প অল্প চুমুক দিতে দিতে। ঐ খেল্ আর দেখার ইচ্ছা ছিল না। আজ সে রকম মেজাজ ছিল না ওর।

নিনো ভ্যালেণ্টির কাবু হতে আরো এক ঘণ্টা লাগল। প্রথমে এক দিকে ঝুঁকে পড়ল, টলতে টলতে সোজা হল, তারপর ঝপ্ করে চেয়ার থেকে একেবারে মেঝের দিকে। কিন্তু 'পিট্ বস্' আর বাড়তি 'ডীলার'কে আগে থাকতেই সতর্ক করে দেওয়া হয়েছিল, মাটিতে পড়বার আগেই তারা ওকে ধরে ফেলেছিল। তারাই ওকে তুলে ধরে, পর্দা সরিয়ে, পাশের শোবার ঘরে নিয়ে গেল।

জনি দেখতে লাগল অন্য দুজন লোকের সঙ্গে ককটেল ওয়েট্রেস্ও নিনোর কাপড় ছাড়িয়ে ওকে লেপের তলায় পুরে দিতে কেমন সাহায্য করল। 'পিট্ বস্' নিনোর চিপগুলো গুনে, চিরকুটের গোছায় কি যেন লিখে রাখল, তারপর 'ডীলারে'র চিপ সুদ্ধ টেবিলটাকে পাহারা দিতে লাগল। জনি তাকে জিজ্ঞাসা করল, "কতদিন ধরে এ ভাবে চলছে?"

'পিট্ বস্' কাঁধ ঝাঁকিয়ে বলল, "আজ তো সকাল সকাল বেহুঁশ হলেন। প্রথমবার হোটেলের ডাক্তার ডেকে আনতে হয়েছিল; তিনি মিস্টার ভ্যালেণ্টিকে ওষুধপত্র খাইয়ে চাঙ্গা করে তুলে ছোটখাটো একটা বক্তৃতা দিয়েছিলেন। তারপর উনি আমাদের বলে দিয়েছিলেন ডাক্তার ডাকার দরকার নেই, ও রকম হলে ওঁকে শুইয়ে দিলেই, সকালের মধ্যে ঠিক হয়ে যাবেন। আজকাল আমরা তাই করি। ভারি পয়মন্ত কিন্তু, আজ রাতেও তিন হাজার ডলার জিতেছেন।"

জনি ফণ্টেন বলল, "তা হোক, আজকের মতো হোটেলের ডাক্তারকে ডাকা যাক, কেমন? দরকার হলে ক্যাসিনোতে লোক পাঠাও।"

জুল্স্ সীগল যখন এসে ঘরে ঢুকল, তখন প্রায় পনেরো মিনিট কেটে গেছিল। বিরক্তির সঙ্গে জনি লক্ষ্য করল এ ব্যাটাকে দেখে কখনো ডাক্তার বলে মনে হয় না। আজ রাতে পরে এসেছে সাদা পাড় দেওয়া ঢিলেঢালা একটা নীল পোলো-শার্ট, সাদা স্যুয়েডের জুতো, মোজাটোজা ছাড়া। ডাক্তারের চিরাচরিত কালো ব্যাগ হাতে লোকটাকে বেজায় মজার দেখাচ্ছিল।

জনি বলল, "একটা গল্ফের থলি ছেঁটে নিয়ে তাতে করে জিনিসপত্র নিয়ে আসার ব্যবস্থা করে ফেল না কেন?"

সহানুভূতি সহকারে জুল্স্ হেসে বলল, "যা বলেছ, এই ডাক্তারি স্কুলের

হোল্ডঅল্‌টি নিয়ে বেড়ানো মহা জ্বালা। দেখেই লোকে ভয়ে আধমরা। অন্ততঃ রঙটা বদলানো উচিত।"

খাটে-শোয়া নিনোর কাছে গিয়ে, ব্যাগ খুলে জুল্‌স্‌ জনিকে বলল, "ঐ যে কন্‌সালটেশন ফীর চেকটা পাঠালে, তার জন্য ধন্যবাদ। তবে বড্ড বেশি পাঠিয়েছ। আমি আর কতটুকু করেছিলাম।"

জনি বলল, "না, করনি !! সে-কথা যাক গে, অনেক দিনের পুরনো ব্যাপার। নিনোর কি হয়েছে ?"

তাড়াতাড়ি করে নিনোর হৃৎপিণ্ড, নাড়ী, রক্তচাপ দেখে নিল ডাক্তার। তারপর ব্যাগ থেকে সুই বের করে নিনোর হাত ফুঁড়ে দিল। অমনি নিনোর ঘুমন্ত মুখের মোমের মতো ফ্যাকাশে ভাব কমে গেল, গালে একটু রঙ ফিরে এল, যেন রক্ত চলাচল আরেকটু দ্রুত হয়েছে।

চটপট করে জুল্‌স্‌ বলল, "রোগ নির্ণয় খুবই সহজ ব্যাপার। প্রথম যেদিন এখানে এসে অজ্ঞান হয়ে গেছিল, সেদিনই ওকে ভালো করে পরীক্ষা করবার সুযোগ পেয়েছিলাম, রক্ত ইত্যাদিও পরীক্ষা করিয়ে ছিলাম। জ্ঞান হবার আগেই ওকে হাসপাতালে সরিয়ে ফেলেছিলাম। ওর রোগ হল ডায়াবিটিস্‌, 'মাইল্ড অ্যাডাল্ট স্ট্যাবিলি' ; ওষুধপত্র খেলে, খাওয়াদাওয়ার ধরকাট করলে ওটা একটা সমস্যাই নয়। ও কিন্তু কিছুতেই সেকথা শুনবে না। তাছাড়া ও মদ খেয়ে মরবে বলে পণ করেছে। লিভারটা যেতে বসেছে, মগজটাও যাবে। এক্ষুনি একটু ডায়াবিটিসের কোমা হয়েছে। আমি বলি কি ওকে আটক করে রাখা উচিত।"

জনি অনেকটা নিশ্চিন্ত হল। তাহলে সে-রকম গুরুতর কিছু নয়। নিনো যদি খানিকটা সাবধানে থাকে তাহলেই সব ল্যাঠা চুকে যাবে। ডাক্তারকে জিজ্ঞাসা করল, "ঐ যে-সব জায়গা আছে যেখানে মোদোদের শুকিয়ে সারায়, তার কথা বলছ তো ?"

ঘরের অন্য ধারে 'বারে'র কাছে গিয়ে, নিজের জন্য খানিকটা পানীয় ঢেলে নিয়ে, জুল্‌স্‌ বলল, "না, আমি বলছি বন্ধ করে রাখার কথা, যাকে পাগলা-গারদ বলে।"

জনি বলল, "ক্ষেপলে নাকি ?"

জুল্‌স্‌ বলল, "আমি ঠাট্টা করছি না। মানসিক চিকিৎসা সম্বন্ধে আমি বিশেষজ্ঞ না হলেও, খানিকটা বুঝি, আমার পেশাতে বুঝতেই হয়। তোমার বন্ধু নিনোকে অনেকখানি সুস্থ করে তোলা যায়, যদি না লিভারের খুব বেশি ক্ষতি হয়ে থাকে, সেটা অবশ্য ময়না তদন্ত ছাড়া সঠিক বুঝবার উপায় নেই। তবে ওর আসল ব্যামো হল মাথার। মোট কথা মরে যেতেও ওর কোনো আপত্তি নেই, হয়তো নিজেকে মেরে ফেলতেই চায়। সে-রোগটা না সারানো পর্যন্ত ওর কোনো আশাই নেই। কাজেই আমি বলি ওকে অপ্রকৃতিস্থ বলে

বন্ধ করার ব্যবস্থা কর, তবেই ওর প্রয়োজনীয় মানসিক চিকিৎসা করা সম্ভব হবে।"

দরজায় কেউ টোকা দিতেই, জনি দরজা খুলতে গেল। লুসি ম্যানচিনি এল। সোজা জনির বাহুবন্ধনে ঢুকে, ওকে চুমো খেয়ে বলল, "ও জনি, তোমাকে দেখে কি যে ভালো লাগছে।"

জনি ফন্টেন বলল, "অনেক দিন দেখা হয়নি। লক্ষ্য করল যে লুসি আর সে লুসি নেই, অনেক রোগা হয়ে গেছে, সাজপোশাক ঢের ভালো, সেগুলো পরেছেও ঢের ভালো করে। ঐ রকম মুখের সঙ্গে ছেলেদের মতো করে কাটা চুলটি মানিয়েছে ভালো। বয়স কম দেখাচ্ছে, আগে কখনো ওকে এত সুন্দরও লাগেনি। একবার মনে হল ভেগাসে এলে এই মেয়ে তো-খাসা সঙ্গিনী হতে পারে। সত্যিকার একটা মেয়ের মতো মেয়ের সঙ্গে ঘুরতে পারলে খুব আনন্দ হবে। কিন্তু ওকে মোহিত করবার চেষ্টা দেবার আগেই মনে পড়ে গেল ও তো ডাক্তারের বান্ধবী। অতএব ও-সব চলবে না। কাজেই হাসিটাকে স্রেফ বন্ধুত্বের হাসি বানিয়ে জনি বলল, "এর মানে কি ? এত রাতে যে বড় নিনোর বাড়িতে এসেছ ?"

ওর কাঁধে একটা কিল মেরে লুসি বলল, "শুনলাম নিনোর অসুখ, জুল্‌স্‌ ওকে দেখতে এসেছে। তাই দেখতে এলাম যদি কোনো কাজে লাগি। নিনো ভালোই আছে, তাই না ?"

জনি বলল, "নিশ্চয়, ও ঠিক আছে।"

জুল্‌স্‌ সীগল কৌচের ওপর লম্বা হয়েছিল, সে বলল, "ঠিক না আরো কিছু। আমি বলি কি আমরা সবাই মিলে ওর জ্ঞান হওয়া পর্যন্ত এইখানে বসে থাকি, তারপর ওকে বুঝিয়ে-সুঝিয়ে আটক থাকতে রাজী করাই। দেখ লুসি, ও তোমাকে পছন্দ করে, তুমি বোধ হয় এ বিষয়ে সাহায্য করতে পারবে। জনি, তুমি, যদি বাস্তবিকই নিনোর বন্ধু হয়ে থাক, তুমিও আমাদের দলে থাকবে। তা না হলে অনতিবিলম্বে কোনো ডাক্তারি কলেজের ল্যাবরেটরিতে একটা পাথরের তাকের ওপর নিনোর লিভারটা 'এগ্‌জিবিট এ' রূপে সাজানো থাকবে।"

ডাক্তারের এই লঘু ভাব দেখে জনি অসন্তুষ্ট হল। লোকটা নিজেকে কি ভাবে ? সে-কথা সবে বলতে যাবে, এমন সময় খাট থেকে নিনোর গলা শোনা গেল, "ওরে ভাই, একটু মদ খেলে কেমন হয় ?"

নিনো খাটের ওপর উঠে বসল। লুসির দিকে একগাল হেসে বলল, "আরে বেটি, এসো নিনোবুড়োর কাছে।" দু হাত বাড়িয়ে দিল নিনো, খাটের কিনারায় বসে লুসি ওকে জড়িয়ে ধরল। আশ্চর্যের বিষয় যে নিনোকে এখন আর অসুস্থ মনে হচ্ছিল না, প্রায় স্বাভাবিক মনে হচ্ছিল।

আঙুল মটকে নিনো বলল, "কি করছিস, জনি, একটু হুইস্কি দে। সবে তো সন্ধ্যে হল। আমার ব্ল্যাক্‌জ্যাক্ টেবিলটা কোন্ চুলোয় গেল ?"

জুল্‌স্‌ তার গেলাসে লম্বা একটা চুমুক দিয়ে বলল, মদ-টদ চলবে না। তোমার ডাক্তারের বারণ।"

নিনো ভ্রূকুটি করে বলল, "ডাক্তারের মুখে ঝ্যাঁটা।" তারপর মুখে একটা নাটুকে অনুতাপের ভাব এনে বলল, "ওহে জুলি, সে তো তুমি। তুমিই তো আমার ডাক্তার, ঠিক কি না? আমি তোমাকে কিছু বলছি না, বন্ধু। এই জনি, দে একটু মদ, নইলে উঠে গিয়ে নিজে নিয়ে আসব।"

জনি কাঁধ তুলে 'বারে'র দিকে এগোতেই, উদাসীন ভাবে জুল্‌স বলল, "বলছিলাম কি, ও-সব ওর খাওয়া উচিত নয়।"

জনি জানত জুল্‌সকে দেখলে ওর মেজাজ কেন খিঁচড়ে যায়। ওর গলার স্বরটা সর্বদা শান্ত, অবস্থা যতই সঙ্গীন হোক না কেন, ওর ভাষায় তার জেরটা প্রকাশ পায় না, কণ্ঠস্বর সর্বদা শান্ত সংযত। যদি সতর্ক করে দেবার ইচ্ছা থাকে সেটা শুধু ওর কথা থেকেই ধরতে হত, স্বরটা কেমন নিরপেক্ষ, যেন কোনো কিছুতেই এসে যাচ্ছে না। এই জন্যেই জনি এমনি চটে গেল যে নিনোকে তার জলের গেলাস ভরতি হুইস্কি এনে দিল। ওর হাতে সেটি দেবার আগে জনি জুল্‌সকে জিজ্ঞাসা করল, "এটা খেলে তো আর ও মরে যাবে না?"

শান্ত ভাবে জুল্‌স্‌ বলল, "না, ওতে মরবে না।" উদ্বিগ্ন ভাবে লুসি ওর দিকে তাকাল, কি যেন বলতে গিয়ে, আবার চুপ করে গেল। ততক্ষণে নিনো হুইস্কিটা নিয়ে গলায় ঢেলে দিয়েছে।

জনি ওর দিকে চেয়ে হাসছিল, ডাক্তার ব্যাটাকে বেশ শিক্ষা দেওয়া গেল। হঠাৎ নিনো ফোঁস করে উঠল, মুখটা নীল হয়ে গেল, মনে হল নিশ্বাস নিতে পারছে না, দম বন্ধ হয়ে আসছে। মাছের মতো ওর শরীরটা লাফিয়ে উঠল, মুখটা রক্তের চাপে লাল, চোখ ঠিকরে বেরিয়ে আসছে। জুল্‌স্‌ খাটের অন্য পাশে গিয়ে, জনির আর লুসির মুখোমুখি দাঁড়িয়ে, নিনোর গলা ধরে স্থির করিয়ে, কাঁধ আর গলার জোড়ার কাছে সুই ফুটিয়ে দিল। নিনো ওর হাতে ন্যাতার মতো হয়ে গেল, শরীরের আন্দোলন থেমে গেল, এক মুহূর্তের মধ্যে ও বালিশের ওপর শুয়ে পড়ল। ঘুমের ঘোরে চোখ বন্ধ হল।

জুনি, লুসি, জুল্‌স্‌ সুইটের বসবার ঘরের দিকে গিয়ে প্রকাণ্ড মজবুত কফি-টেবিল ঘিরে বসল। ফিকে নীল টেলিফোনের একটাকে তুলে নিয়ে লুসি কিছু কফি আর স্যাণ্ডউইচ ওপরে পাঠাতে বলে দিল। জনি 'বারে'র কাছে গিয়ে নিজের জন্য পানীয় মিশিয়ে নিল।

জুল্‌সকে সে জিজ্ঞাসা করল, "তুমি কি জানতে হুইস্কি খেলে ওর ঐরকম প্রতিক্রিয়া হবে?"

জুল্‌স্‌ কাঁধ ঝাঁকিয়ে বলল, আঁচ করেছিলাম ঐরকম হবে।"

তীক্ষ্ণ কণ্ঠে জনি বলল, "তাহলে আমাকে সতর্ক করে দাওনি কেন?"

জুল্‌স্‌ বলল, "দিয়েছিলাম তো।"

নিরুত্তাপ উমার সঙ্গে জনি বলল, "ভালো করে দাওনি। সত্যি তুমি ডাক্তার বটে। কাঁচকলাও কেয়ার কর না। কি বললে, না নিনোকে পাগলা-গারদে দাও, কেন 'চিকিৎসাকেন্দ্রে'র মতো একটা ভালো কথা ব্যবহার করতে পারতে না? তুমি মানুষের আঁতে ঘা দিয়ে কথা বলতে ভালোবাস, তাই না?"

লুসি নিজের কোলের দিকে তাকিয়ে ছিল, জুল্‌স্‌ তখনো জনির দিকে চেয়ে হাসছিল। "নিনোকে ঐ মদের গেলাসটা দেওয়া থেকে কোনোমতেই তোমাকে ঠেকানো যেত না। তোমাকে কিনা দেখাতেই হবে যে আমার সতর্কবাণী, আমার হুকুম মানবার তোমার দরকার নেই। মনে আছে, তোমার ব্যক্তিগত চিকিৎসকের পদ দিতে চেয়েছিলে? আমি রাজী হইনি, কারণ আমি জানতাম আমাদের বনিবনা হবে না। ডাক্তার ভাবে সে একজন দেবতা, আধুনিক সমাজের মহাপুরোহিত, ওটা হল ওর কাজের একটা পুরস্কার। তোমার কাছে গেলে আমাকে একটা নফর-দেবতা হয়ে থাকতে হত। তোমাদের হলিউডের ডাক্তাররা যেমন হয়। ওদের কোত্থেকে ধরে আন বল দিকিনি? হায় হরি, ওরা কি সত্যি কিছু জানে না, নাকি কেয়ার করে না? নিনোর শরীরে কি কাণ্ড হচ্ছে ওরা নিশ্চয়ই জানে, অথচ খালি ওকে খাড়া করে রাখবার জন্য নানারকম ওষুধ দিয়েই চলেছে। ওরা ঐ সব সিল্কের সুট গায়ে দিয়ে, তোমাদের পা চাটে, কারণ তোমরা হলে গিয়ে ক্ষমতাশালী ছবি-করনে-ওয়ালা, কাজেই তোমরাও মনে কর ওরা সব বড় বড় ডাক্তার। তোমরা বল 'শো বিজ্‌, ডাক্তার, একটু ক্ষমা-ঘেন্না কর।' ঠিক কি না? কিন্তু তোমরা মলে কি বাঁচলে তাতে তো ওদের ভারি বয়ে গেল। আমার আবার একটা 'হবি' আছে, হতে পারে সেটা ক্ষমার যোগ্য নয়, হবিটা হল আমি লোকদের বাঁচিয়ে রাখতে চাই। নিনোকে ঐ মদের গেলাস দিতে দিলাম, কারণ তোমাদের দেখাতে চেয়েছিলাম ওর কি হতে পারে।" জনির দিকে ঝুঁকে বসল জুল্‌স্‌, ওর গলার স্বরটা তখনো শান্ত, ভাবলেশবর্জিত, "তোমার বন্ধুর প্রায় হয়ে এসেছে। কথাটা বুঝলে কি? চিকিৎসা আর কড়া ডাক্তারি নিয়মে সেবা-যত্ন ছাড়া ওর বাঁচার কোনো আশাই নেই। ওর রক্ত-চাপ আর ডায়াবিটিস আর বদভ্যাসের ফলে এই মুহূর্তে ওর মস্তিষ্কে রক্ত-ক্ষরণ হতে পারে। মগজটা স্রেফ ফেটে যাবে। যথেষ্ট স্পষ্ট করে বললাম কি? আলবৎ বলেছি 'পাগলা-গারদ'। কি জিনিস দরকার, সেটা তোমাদের বোঝাতে চাইছিলাম। নইলে তোমরা এক চুল নড়বে না। সোজা কথাই বলছি। যদি বন্ধুকে অপ্রকৃতিস্থ সাব্যস্ত করে আটক রাখতে পার, তবেই ওকে বাঁচাতে পারবে। নইলে ওকে চুমো খেয়ে বিদায় দাও।"

নিচু গলায় লুসি বলল, "জুল্‌স্‌, জুল্‌স্‌, মানিক, অত কড়া কথা না-ই বললে। কথাটা জানিয়ে দিলেই তো হল।"

জুল্‌স্‌ উঠে দাঁড়াল। ওর রোজকার শান্ত ভাবটা এবার দূর হয়ে গেছিল।

তাই দেখে ফন্টেন সন্তুষ্ট হল। ওর গলার স্বরের শান্ত একটানা একঘেয়ে ভাবটাও ঘুচে গেছিল।

জুল্‌স্ বলল, "তুমি কি ভেবেছ এই প্রথম আমি এই রকম একটা পরিস্থিতিতে, তোমার মতো একজন লোককে, এই ধরনের কথা বলছি? রোজ বলতে হত। লুসি বলছে 'কড়া কথা বোলো না,' কিন্তু কি যা-তা বলছে ও নিজেই বুঝছে না। জান, আমি সবাইকে বলতাম, 'অত খেয়ো না, মরে যাবে; অত ধূমপান কোরো না, মরে যাবে, অত খেটো না, মরে যাবে; অত মদ খেয়ো না, মরে যাবে।' কেউ শোনে না। কেন জান? কারণ আমি বলি না 'কালকেই মরবে'। তবে নিনোর বেলা বলে দিতে পারি ওর কালকেই মরে যাওয়াটা কিছুই আশ্চর্যের কথা নয়।"

জুল্‌স্ 'বারের' কাছে গিয়ে নিজের জন্য আরো খানিকটা পানীয় মেশাল। তারপর বলল, "কি বল জনি? নিনোকে অপ্রকৃতিস্থ সাব্যস্ত করাবে?"

জনি বলল, "বুঝতে পারছি না।"

জুল্‌স্ তাড়াতাড়ি বারে গিয়ে এক গেলাস পানীয় খেয়ে, আবার গেলাস ভরে এনে বলল, "জান তো এই বড় আশ্চর্য ব্যাপার যে একটা মানুষ ধূমপান করে মরতে পারে, মদ খেয়ে মরতে পারে, খেটে খেটে মরতে পারে, এমন কি খেয়ে খেয়েও মরতে পারে। কেউ কিছু বলবে না। ডাক্তারির দিক থেকে একটি জিনিস করা যায় না, সেটা হচ্ছে রমণ করে করে মরা, অথচ তার বেলাই সকলের যত আপত্তি।" একটু থেমে জুল্‌স্ পানীয়টা শেষ করে আরো বলল, "তবে হ্যাঁ, মেয়েদের বেলা তাতেও গোলমাল। আমার কাছে এমন সব মহিলা আসত, যাদের আর ছেলেপুলে হবার কথা নয়। তাদের বলতাম, 'আর হওয়াতে বিপদ আছে।' বলতাম, 'আপনি মরে যেতে পারেন।' এক মাস বাদে আবার এসে হাজির হয়ে বলত, 'ডাক্তার, আমি বোধ হয় অন্তঃসত্ত্বা।' আর যা বলেছে ঠিক তাই। বলতাম, 'কিন্তু এতে যে বড় বিপদ।' সেকালে আমার গলার স্বরে ভাব প্রকাশ পেত। ওরা হেসে বলত, 'কিন্তু আমার স্বামী আর আমি যে গোঁড়া ক্যাথলিক'।"

দরজায় টোকা দিয়ে দুজন ওয়েটার ঠেলাগাড়ি করে খাবার আর রূপোর পাত্রে কফি নিয়ে এল। গাড়ির তলা থেকে একটা পর্টেব্‌ল্ টেবিল বের করে সাজিয়ে দিতেই, জনি ওদের বিদায় দিল।

টেবিলের ধারে বসে ওরা লুসির ফরমায়েস করা গরম স্যাণ্ডউইচ্ আর কফি খেল। জনি চেয়ারে ঠেস দিয়ে, সিগারেট ধরিয়ে বলল, "অর্থাৎ তুমি মানুষের প্রাণ বাঁচাও। তাহলে তুমি গর্ভপাত করাতে কি করে?"

এই প্রথম লুসি কথা বলল, "মেয়েরা বিপদে পড়লে ও তাদের সাহায্য করতে চাইত; নইলে তারা হয় আত্মহত্যা করবে, নয়তো ভ্রূণ হত্যা করার চেষ্টায় বিপজ্জনক কিছু করে বসবে।"

জুল্‌স্‌ ওর দিকে চেয়ে, হেসে, একটা দীর্ঘনিশ্বাস ছাড়ল, "ব্যাপারটা অত সহজ নয়। অবশেষে আমি একজন সার্জন হলাম। আমার হাত ভালো, যারা বল খেলে তারা যেমন বলে। কিন্তু আমি এতই ভালো ছিলাম যে বেজায় ভয় খেয়ে যেতাম। কোনো হতভাগ্যের পেট কেটেই দেখতাম তার বাঁচার আশা নেই। অস্ত্র করতাম, কিন্তু জানতাম যে ক্যানসারটা কিংবা টিউমারটা আবার হবে। তবু একগাল হেসে, একগাদা বাজে কথা বলে, তাকে বাড়ি পাঠিয়ে দিতাম। হয়তো এক বেচারা মেয়ে এল, তার একটা স্তন কেটে বাদ দিলাম। পরের বছর আবার এল, অন্য স্তনটা বাদ দিলাম। তার পরের বছর আবার যখন এল, তখন ফুটির ভিতর থেকে যেমন বিচি চেঁচে বের করে দেয়, ওর ভিতর থেকেও তাই করলাম। এত সব করেও, মরে যে যাবে সে তো জানা কথা। এদিকে স্বামীরা কেবলই টেলিফোন করে জিজ্ঞাসা করে, 'টেস্ট্‌ থেকে কি বোঝা গেল?'

কাজেই বাড়তি একজন সেক্রেটারি রাখলাম, সে টেলিফোনে কথাবার্তা বলত। আমি রুগীকে দেখতাম, পরীক্ষা, টেস্ট হয়ে গেলে, অস্ত্রোপচারের জন্য রুগী প্রস্তুত হলে পর, যতটা কম সময় সম্ভব, রুগীর কাছে কাটাতাম, তার কারণ, যে যাই বলুক, আমি যে একটা কাজের মানুষ ছিলাম। অবশেষে রুগীর স্বামীকে মিনিট দুই কথা বলার সময় দিতাম। তাকে বলতাম, 'এটাই টার্মিনেল অর্থাৎ চরম চেষ্টা।' কথাটা ওদের কানে যেত না। মানেটা বুঝত, কিন্তু শুনত না। প্রথম প্রথম ভাবতাম হয়তো নিজেরই অজান্তে কথাটা উচ্চারণ করতে গিয়ে গলা নামিয়ে ফেলছি, কাজেই ইচ্ছা করে জোরে উচ্চারণ করতাম। তবু ওরা শুনতে পেত না। এক ব্যাটা এত দূর পর্যন্ত বলেছিল, 'কি বাজে বকছেন, জার্মিনেল'!" এই বলে জুল্‌স্‌ হাসতে লাগল, "তা জার্মিনেলই বল বা টার্মিনেলই বল, কি এসে যায়। অতএব গর্ভপাত শুরু করলাম। সহজ সরল ব্যাপার, সবাই খুশি, বাসনপত্র ধুয়ে, সিঙ্ক সাফ করে রাখার মতো। ঐ আমার কাজ। খুব ভালো লাগত। গর্ভপাতক হওয়া বেড়ে মজা। দু মাসের ভ্রূণকে আমি জীবন্ত মানুষই বলি না, কাজেই সে-দিক দিয়ে কোনো সমস্যা ছিল না। অল্পবয়সী মেয়ে, কিংবা বিবাহিতা মহিলারা বিপদে পড়েছে, তাদের সাহায্য করছি, সঙ্গে সঙ্গে পয়সাও কামাচ্ছি। কিন্তু সামনের লাইন থেকে সরে যেতে হয়েছিল। যখন ধরা পড়লাম, মনে হল ফেরারীকে ধরে আনা হল। তবে আমার কপালটা ছিল ভালো, একজন বন্ধুর সুপারিশে ছাড়া পেয়ে গেলাম, কিন্তু এখন আর কোনো বড় হাসপাতালে অপারেশন করার অনুমতি পাই না। কাজেকাজেই আমাকে এখানে দেখতে পাচ্ছ। আবার সবাইকে সৎ পরামর্শ দিচ্ছি, কিন্তু সে পরামর্শ সবাই উপেক্ষা করছে। ঠিক আগেকার দিনের মতোই।"

জনি ফন্টেন বলল, "আমি কিছু তোমার পরামর্শ উপেক্ষা করছি না। ও বিষয়ে ভেবে দেখছি।

লুসি শেষ পর্যন্ত অন্য প্রসঙ্গ তুলল, "তুমি ভেগাসে কি করছ, জনি হলিউডের কর্তাব্যক্তির পরিশ্রম থেকে ছুটি নিয়েছ, নাকি কাজে এসেছ ?"

জনি মাথা নেড়ে বলল, "মাইক কর্লিয়নি আমার সঙ্গে দেখা করে কিছু বলতে চায়। টম হেগেনের সঙ্গে ও আজ রাতের প্লেনে এসে পৌঁছচ্ছে। টম বলছিল তোমার সঙ্গেও দেখা করবে, লুসি। কি বিষয়ে, কিছু জান নাকি ?"

লুসি মাথা নাড়ল, "কাল রাতে সবাই এক সঙ্গে ডিনার খাচ্ছি, ফ্রেডিও থাকবে। মনে হচ্ছে হোটেল সংক্রান্ত কিছু হতে পারে। ক্যাসিনোটা লোকসানে চলছে, তা হওয়া উচিত নয়। ডন বোধ হয় মাইককে খোঁজ নিতে বলেছেন।"

জনি বলল, "শুনছি শেষ পর্যন্ত মাইক তার মুখটাকে মেরামত করে নিয়েছে।"

লুসি হাসল, "কে বোধ হয় মত করিয়েছিল। বিয়ের সময় তো কিছু করতে রাজী হয়নি। কি জানে কেন। কি বিশ্রী দেখতে লাগত, নাক দিয়ে জল গড়াত। আরো আগেই করানো উচিত ছিল।" একটু থামল লুসি, তারপর বলল, "ঐ অপারেশনটার জন্য কর্লিয়নি পরিবার জুল্‌স্‌কে ডেকে নিয়ে গেছিল। কন্‌সালট্যান্ট আর পরিদর্শক হিসাবে।"

মাথা দুলিয়ে নীরস গলায় জনি বলল, "আমিই ওর নাম অনুমোদন করেছিলাম।

লুসি বলল, "তাই নাকি। সে যাই হোক, মাইক বলছিল জুল্‌সের জন্য সে কিছু করতে চায়। সেই জন্যই কাল রাতে আমাদের ডিনারে বলেছে।"

চিন্তান্বিত ভাবে জুল্‌স্‌ বলল, "কাউকে ও বিশ্বাস করে না। আমাকে বলেছিল সকলের ওপর চোখ রাখতে। অপারেশনটা কিন্তু সাদাসিধা ব্যাপার, কোনো জটিলতা ছিল না। যে কোনো দক্ষ লোকই করতে পারত।"

শোবার ঘর থেকে একটা শব্দ কানে আসাতে ওরা দরজার পর্দার দিকে তাকাল। নিনোর আবার জ্ঞান ফিরে এসেছিল। জনি গিয়ে, খাটের কিনারায় বসল। নিনো ক্ষীণ হেসে বলল, "বেশ, আর বেশি চালাকি করব না। সত্যি ভারি শরীর খারাপ লাগছে। জনি, তোর মনে আছে এক বছর আগে আমরা পাম স্প্রিংসে সেই দুটো মেয়ের সঙ্গে গিয়েছিলাম ? তোকে হক্ কথা বলছি ওখানে যা ঘটেছিল তার জন্য আমার একটুও হিংসা হয়নি। আমি খুশিই হয়েছিলাম। আমার কথা বিশ্বাস করছিস তো, জনি ?"

জনি ওকে আশ্বাস দিয়ে বলল, "নিশ্চয়ই, নিনো, তোর কথা বিশ্বাস করছি বৈকি।"

লুসি আর জুল্‌স্‌ পরস্পরের দিকে তাকাল। জনির সম্বন্ধে ওরা যা শুনেছিল, নিজেরাও যা দেখেছিল, তার থেকে ওদের মনে হয়েছিল যে নিনোর মতো অন্তরঙ্গ বন্ধুর কাছ থেকে কোনো মেয়েকে ভাগিয়ে নেওয়া জনির পক্ষে অসম্ভব।

আর ঘটনাটার এক বছর বাদে নিনোই বা কেন বলছে যে ওর হিংসা হয়নি ? দুজনের মনেই একটা চিন্তা এল তবে কি কোনো মেয়ে ওকে ছেড়ে জনির কাছে চলে গেছিল বলে রোমাঞ্চময়ভাবে নিনো মদ খেয়ে মরতে বসেছে ?

জুল্‌স্ আরেকবার নিনোকে পরীক্ষা করে বলল, "আমি একজন নার্সের বন্দোবস্ত করছি, সে আজ রাতে এখানে থাকবে। দিন দুই তোমাকে সত্যি সত্যি শুয়ে থাকতে হবে। চালাকি চলবে না।"

নিনো মৃদু হেসে বলল, "যা বল, ডাক্তার, তবে নার্সটি যেন বড় বেশি সুন্দরী না হয়।"

জুল্‌স্ নার্সের বন্দোবস্ত করল, তারপর ও আর লুসি বিদায় নিল। জনি খাটের পাশে চেয়ারে বসে নার্সের জন্য অপেক্ষা করতে লাগল। নিনোর আবার ঘুম আসছিল, মুখে গভীর ক্লান্তির ভাব। জনি নিনোর কথাগুলো নিয়ে চিন্তা করছিল, এক বছর আগে পাম স্প্রিংসে ঐ দুটো মেয়ের সঙ্গে কি ঘটেছিল, তাই নিয়ে নিনোর মনে কোনো ঈর্ষা ছিল না। জনির কিন্তু একবারও মনে হয়নি যে নিনোর ঈর্ষা হতে পারত।

এক বছর আগে জনি ফণ্টেন তার শৌখীন আপিসে বসে ছিল, ও যে চলচ্চিত্র কোম্পানির মালিক, আপিসটি তাদের। এত বিশ্রী লাগছিল যে জীবনে কখনো তার চাইতে বেশি খারাপ লাগেনি। এটা খুবই আশ্চর্যের বিষয়, কারণ ওর হাতের প্রথম ছবি, ও যার নায়ক আর নিনোর যাতে একটা বিশেষ ভূমিকা ছিল, সেটি দেদার টাকা কামাচ্ছিল। সব ভালোয় ভালোয় হয়ে গেছিল। যে যার নিজের কাজ করেছিল। খরচও হিসাবের মধ্যেই ছিল। সকলে এই ছবি থেকে মেলা টাকা পাবে আর জ্যাক য়োল্‌ট্‌সের বয়স দশ বছর বেড়ে যাবে। এখন জনি আরো দুটি ছবিতে হাত দিয়েছিল, একটির নায়ক নিজে, একটির নায়ক নিনো। পর্দার ওপর নিনোর ভারি সাফল্য, এমন মিষ্টি নেশায়-পাওয়া চেহারার প্রেমিকদেরই তো মেয়েরা বুকে জড়িয়ে ধরতে ভালোবাসে। হারিয়ে যাওয়া ছোট ছেলের মতো। জনি যা ছোঁয় তাতেই টাকা হয়; স্রোতের মতো ঘরে টাকা আসছিল। ব্যাঙ্কের মাধ্যমে ধর্মবাপ তাঁর ভাগ পাচ্ছিলেন, সে কথা ভেবেও জনির ভালো লাগত। ওর ধর্মবাপ যে ওকে এতখানি বিশ্বাস করেছেন, ও-ও সে বিশ্বাসের সম্মান রক্ষা করেছে। আজ কিন্তু ওসব কথা মনে করেও কোনো সুবিধা হচ্ছিল না।

জনি একজন সফল স্বাধীন চিত্রপ্রযোজক হয়েছে, গাইয়ে বলে তার যত প্রতিপত্তি ছিল, এখন শুধু তার সমান কেন, হয়তো আরো বেশিই হয়েছে। আগের মতোই রূপসী মেয়েরা ওর গায়ের ওপর আছড়ে পড়ছে, তার কারণটা অবিশ্যি আগের চাইতে আরো বৈষয়িক। জনির আজকাল নিজস্ব প্লেন আছে, আগের চাইতেও জাঁকজমকের মধ্যে সে বাস করে, ট্যাক্স সম্পর্কে আজকাল

ব্যবসাদার হিসাবে ও যে-সব সুবিধা পায়, আগে শিল্পী হিসাবে সে-সব পেত না। তবে আবার কি নিয়ে মন খারাপ ?

কারণটা জনি জানত। মাথার সামনের দিকটাতে ব্যথা, নাকের ভিতরকার নালিগুলিতে ব্যথা, গলা খুসখুস। ঐ গলা খুসখুসটা চুলকে আরাম করার একমাত্র উপায় ছিল গান গাওয়া, এদিকে গান গাইবার চেষ্টা করতেও ভয় করত। জুল্‌স্‌ সীগলকে ফোন করে জিজ্ঞাসা করেছিল কবে থেকে নিরাপদে গান গাইবার চেষ্টা করা যায়। জুল্‌স্‌ বলেছিল যখনি ইচ্ছা হবে তখনি। কাজেই গান গাইবার চেষ্টা করেছিল জনি, কিন্তু সে এমনি বিশ্রী হেঁড়ে গলা বেরুল যে গানের চেষ্টা ছেড়ে দিতে হয়েছিল। তার ওপর পরদিন গলায় সে কি ব্যথা, গুটলিগুলো কাটিয়ে ফেলার আগে যে ধরনের ব্যথা হত, তার থেকে এ অন্য রকম। আরো বেশি ব্যথা, জ্বলুনি মতো। গান গাইতে ভয় করত, মনে হত হয় তো চিরকালের মতো গলাটা হারাল, কিংবা গলা খারাপ হয়ে গেল।

আর গাইতেই যদি না পারল, তবে আর কি দিয়ে কি হবে ? বাকি যা কিছু তার কানাকড়িও দাম নেই। একটি কাজই জনি করতে পারত, সে হল গান গাওয়া। গানের বিষয়ে, ও যে-ধরনের গান গাইত, সে বিষয়ে পৃথিবীতে হয়তো কেউ ওর চাইতে বেশি জানত না। ও যে কত ভালো ছিল, এতদিনে নিজে সেটা বুঝতে পারছিল। অত বছরের অভিজ্ঞতার ফলে ও একজন সত্যিকার পেশাদার গাইয়ে হয়ে উঠেছিল। ওকে কারো বলে দেবার দরকার হত না কোন্‌টা ঠিক আর কোন্‌টা ভুল, কাউকে কিছু জিজ্ঞাসা করতে হত না। ও নিজেই সমস্ত জানত। এ কি ক্ষতি, কি বিষম ক্ষতি।

সেদিন শুক্রবার, জনি স্থির করেছিল শনি-রবিবার ভার্জিনিয়া আর মেয়েদের সঙ্গে কাটাবে। বরাবর যেমন করত, ওকে ফোন করেছিল সে-কথা বলতে। আসলে ওকে 'না' বলার সুযোগ দিত জনি। জিনি কখনো 'না' বলত না। ওদের ছাড়াছাড়ির পর এত বছর কেটে গেছে, কখনো সে 'না' বলেনি। কারণ ওর মেয়েরা তাদের বাবাকে দেখবে, তাতে সে কখনো বাধা দিতে পারত না। মেয়ে বটে জিনি। জিনি সম্বন্ধে জনির কপালটা খুব ভালো বলতে হবে। কিন্তু জনি জানত যে যদিও জিনির চাইতে আর কোনো মেয়ের ওপর তার বেশি টান নেই, সেই সঙ্গে সে এও জানত যে জিনির সঙ্গে আর কখনো স্বামী-স্ত্রীর মতো থাকা সম্ভব হবে না। হয়তো যখন ওদের পঁয়ষট্টি বছর বয়স হবে, লোকে যে-বয়সে অবসর নেয়, তখন দুজনে একসঙ্গে অবসর নিতে পারবে, সব কিছু থেকে অবসর।

কিন্তু বাস্তব সত্য এসে এইসব চিন্তা ছিন্নভিন্ন করে দিল, জনি যখন সেখানে পৌঁছে দেখল ভার্জিনিয়ার নিজের মেজাজ খারাপ আর মেয়েরাও বাপকে দেখে সে রকম নেচে উঠছে না, কারণ ক্যালিফর্নিয়ার কোথায় একটা 'র‍্যাঞ্চে' কয়েকজন

মেয়ে-বন্ধুর সঙ্গে তাদের শনি-রবি কাটাবার কথা হয়েছিল, সেখানে গেলে ওরা ঘোড়ায় চড়তে পারবে।

জনি ভার্জিনিয়াকে বলল ওদের সেখানে পাঠিয়ে দিতে, নিজেও মুখে একটু আমোদের হাসি নিয়ে, চুমো খেয়ে তাদের বিদায় দিল। ওদের মন জনি ভালো করেই বুঝতে পেরেছিল। কোন্ ছোট মেয়ে খিটখিটে বাবাকে ফেলে—তাও এমন বাবা যে ইচ্ছা মতো আসে যায়—র‍্যাঞ্চে গিয়ে বন্ধুদের সঙ্গে ঘোড়ায় চড়তে না চায়? জনি ভার্জিনিয়াকে বলেছিল, "আমিও দু-চারটে পানীয়ের পর সরে পড়ব।"

জিনি বলেছিল, "বেশ।" তার মনের অবস্থা যে ভাল ছিল না সেটা বোঝাই যাচ্ছিল; এ রকম ক্বচিৎ হত। তবে ও যেভাবে জীবন কাটাত, সেটা খুব আরামদায়ক ছিল না।

জিনি দেখল জনি অনেকখানি মদ ঢেলে নিয়েছে। সে জিজ্ঞাসা করল, "তোমার আবার মন ভালো করবার কি দরকার? তোমার তো এখন পোয়া বারো। তুমি যে আবার এত ভালো ব্যবসাদার এ আমি স্বপ্নেও ভাবিনি।"

জনি ওর দিকে চেয়ে মৃদু হেসে বলল, "তেমন শক্ত কাজ নয়।" সঙ্গে সঙ্গে জনির মন বলল, তবে এইখানেই গলদ। জনি মেয়েদের বুঝত, তখনি ও বুঝে নিল ভার্জিনিয়ার মন খারাপ, কারণ ওর ধারণা জনি আজকাল মনের মতো সাফল্য পাচ্ছে। তাদের পুরুষরা বড্ড বেশি সাফল্যমণ্ডিত হবে, মেয়েরা আসলে তা চায় না। ওতে তাদের বিরক্তি লাগে। প্রেম, যৌন অভ্যাস, বিবাহ-বন্ধন ইত্যাদির সাহায্যে পুরুষদের ওপর ওরা যে আধিপত্য বিস্তার করে, পুরুষরা বেশি সাফল্য লাভ করলে, সে দিক থেকে ওদের মনে অনিশ্চয়তা আসে। কাজেই যত না নিজের অনুযোগ শোনাতে, তার চাইতে বরং জিনির মন ভালো করে দেবার জন্য জনি বলল, "গাইতেই যদি না পারলাম, তাহলে এসবে কি এসে যায়?"

ভার্জিনিয়ার কণ্ঠে বিরক্তির স্বর শোনা গেল, "আহা জনি, এখন তো আর তুমি ছোটটি নও। তোমার পঁয়ত্রিশের ওপরে বয়স। ঐ ছাই গানের ব্যাপার নিয়ে এত ভাব কেন বল তো? প্রযোজক হিসাবে তো ঢের বেশি টাকা করছ।"

অদ্ভুতভাবে ওর দিকে তাকাল জনি। তারপর বলল, "আমি একজন গাইয়ে। আমি গাইতে ভালবাসি। বয়স হওয়ার সঙ্গে তার কি সম্পর্ক?"

ভার্জিনিয়া অধীর হয়ে উঠল, যাই বল, আমার কিন্তু কোনোকালেই তোমার ঐ গান গাওয়াটা ভালো লাগত না। এখন তো প্রমাণ করেই দিয়েছ যে তুমি ছবি তৈরি করতে পার; আমি খুব খুশি হয়েছি যে তুমি আর গাইতে পার না।"

